অগ্ন্যাধেয়ানি গুর্ব্বর্থং ক্রতূনপি সুদক্ষিণান্ ।
দদাত্যহরহঃ পূর্ব্বং কো নু ধর্ম্মরতস্ততঃ ॥৩৬॥

অর্জ্জুন উবাচ ।

তত্ত্বজ্ঞো জনকো রাজা লোকেঽস্মিন্নিতি গীয়তে ।
সোঽপ্যাসীন্মোহসম্পন্নো মা মোহবশমন্বগাঃ ॥৩৭॥
এবং ধর্ম্মমনুক্রান্তাঃ সদা দানতপঃপরাঃ ।
আনৃশংস্যগুণোপেতাঃ কামক্রোধবিবর্জ্জিতাঃ ॥৩৮॥
প্রজানাং পালনে যুক্তা দমমুত্তমমাস্থিতাঃ ।
ইষ্টান্ লোকানবাপ্স্যামো গুরুবৃদ্ধোপচায়িনঃ ॥৩৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অথ গার্হস্থ্যে প্রকারান্তরেণ ধর্ম্মো ভবেন্ন বেত্যাহ অগ্নীতি। অগ্ন্যাধেয়ানি হোমায়াগ্নিস্থাপনানি, গুরূণামর্থং প্রয়োজনম্, ক্রতূন্ যাগান্ কুর্ব্বন্নিতি শেষঃ। পূর্ব্বং প্রথমম্, "সর্ব্বং দানমুখং কার্য্যম্" ইতি স্মৃতেঃ ॥৩৬॥

ইত্থং পুরাবৃত্তমুক্ত্বেদানীমনুবদন্তি তত্ত্বজ্ঞ ইতি। জনকজয়িনমপি মোহং জয়েত্যাশয়ঃ ॥৩৭॥

এবমিতি। অনুক্রান্তা অনুসরন্তঃ। আনৃশংস্যগুণোপেতা দয়াদাক্ষিণ্যশালিনঃ। যুক্তা নিরতাঃ, দমম্ ইন্দ্রিয়দমনম্। গুরূন্ বৃদ্ধাংশ্চ উপচিন্বন্তি উপদেশগ্রহণায় সংগৃহ্লন্তীতি তে তাদৃশাঃ সন্তঃ ॥৩৮-৩৯॥

ভারতভাবদীপঃ

॥২৭—৩০॥ ঋজুত্বমেবাহ—অসক্ত ইতি ॥৩১॥ দানার্থং দানং প্রাপ্তুং সিতা বদ্ধাঃ পাশৈর্মঠো মে ভূয়াৎ শিষ্যো মে ভূয়াম্মানো মে ভূয়াদিত্যাদিভিঃ আমিষং ধনং মঠপুস্তকাদ্যর্থম্ ॥৩২—৩৩॥ অনিষ্কষায়ে রাগাদিদোষবর্জ্জনাভাবে ॥৩৪॥ সাধুষ্নিষ্কষায়ান্ ॥৩৫—৪০॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

যে গৃহস্থ প্রত্যহ প্রথমে দান করেন, পরে হোমের জন্য অগ্নিস্থাপন, গুরুজনের প্রয়োজনসাধন এবং বহুদক্ষিণাযুক্ত যজ্ঞের অনুষ্ঠান করিয়া থাকেন, তাঁহা অপেক্ষা কে ধার্ম্মিক হইতে পারে ?' ॥৩৬॥

অর্জ্জুন বলিলেন—'মহারাজ ! এই জগতে সকলেই বলে যে, জনকরাজা তত্ত্বজ্ঞানী ছিলেন ; অথ চ তিনিও মোহাবিষ্ট হইয়াছিলেন। অতএব আপনিও সেরূপ মোহাবিষ্ট হইবেন না ॥৩৭॥

আমরা এইভাবে গৃহস্থ হইয়া, ধর্ম্মের অনুসরণ করিতে থাকিয়া দান, তপস্যা, দয়া ও দাক্ষিণ্যযুক্ত, কামক্রোধশূন্য, প্রজাপালনে নিরত, অত্যন্ত ইন্দ্রিয়দমনশীল এবং গুরুজন ও বৃদ্ধজনের উপদেশ শ্রবণে তৎপর হইয়া অভীষ্ট স্বর্গ লাভ করিব ॥৩৮—৩৯॥

(৩৬)···ক্রতূন্ সপশুদক্ষিণান্—পি সো। (৩৯)···দানমুত্তমমাস্থিতাঃ—পি বঙ্গ বর্দ্ধ বা সো।

দেবতাতিথিভূতানাং নির্ব্বপন্তো যথাবিধি।
স্থানমিষ্টমবাপ্স্যামো ব্রহ্মণ্যাঃ সত্যবাদিনঃ ॥৪০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
চার্ব্বাকনিগ্রহে অর্জ্জুনবাক্যে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

## উনবিংশোঽধ্যায়ঃ

-:*:-

যুধিষ্ঠির উবাচ।
বেদাহং তাত! শাস্ত্রাণি অপরাণি পরাণি চ।
উভয়ং বেদবচনং কুরু কর্ম্ম ত্যজেতি চ ॥১॥
আকুলানি চ শাস্ত্রাণি হেতুভিশ্চিন্তিতানি চ।
নিশ্চয়শ্চৈব যো মন্ত্রে বেদাহং তং যথাবিধি ॥২॥

ভারতকৌমুদী

দেবতেতি। ভূতানি প্রাণিনঃ, নির্ব্বপন্তো যথাসম্ভবং দদতঃ। ব্রহ্মণ্যা বেদহিতাঃ সন্তঃ ॥৪০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

বেদেতি। পরাণি পরব্রহ্মবিষয়াণি উপনিষদাদীনি, অপরাণি তদ্ভিন্নানি স্মৃত্যাদীনি। কর্ম্ম কুরু, কর্ম্ম ত্যজ ইতি চ উভয়ং দ্বিবিধং বেদবচনমস্তীতি শেষঃ। ইত্থঞ্চ তদধিকারিভেদনির্ণয়ো দুষ্কর এবেতি ভাবঃ। "কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ" ইতি কর্ম্মকরণবোধকং বেদবচনম্, "ত্যজতৈব হি তজ্জ্ঞেয়ম্" ইতি চ কর্ম্মত্যাগবোধকং বেদবচনম্ ॥১॥

ভারতভাবদীপঃ

অন্তঃসঙ্গং ত্যক্ত্বা বহিঃ কর্ম্ম কুর্ব্বিত্যুক্তং দূষয়ন্ যুধিষ্ঠির উবাচ—বেদেতি। অপরাণি ধর্ম্মশাস্ত্রাণি পরাণি ব্রহ্মশাস্ত্রাণি "কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমা" ইতি "ত্যজতৈব হি তজ্জ্ঞেয়ম্" ইতি

আর আমরা বেদের হিতসাধক ও সত্যবাদী হইয়া এবং যথাবিধানে দেবতা, অতিথি ও অন্যান্য প্রাণীদিগকে যথাযোগ্য বস্তু দান করিতে থাকিয়া পরিশেষে অভীষ্ট স্থান লাভ করিব' ॥৪০॥

ষ্ঠির বলিলেন—'বৎস অর্জ্জুন! আমি অধ্যাত্মশাস্ত্র ও অন্যান্য শাস্ত্র সমস্তই জানি। কিন্তু দুইপ্রকার বেদবাক্য আছে। যথা—কর্ম্ম কর এবং কর্ম্ম ত্যাগ কর ॥১॥

ত্বন্তু কেবলশাস্ত্রজ্ঞো বীরব্রতসমন্বিতঃ।
শাস্ত্রার্থং তত্ত্বতো গন্তুং ন সমর্থঃ কথঞ্চন ॥৩॥
শাস্ত্রার্থসূক্ষ্মদর্শী যো ধর্ম্মনিশ্চয়কোবিদঃ।
তেনাপ্যেবং ন বাচ্যোঽয়ং যদি ধর্ম্মং প্রপশ্যসি ॥৪॥
ভ্রাতৃসৌহৃদমাস্থায় যদুক্তং বচনং ত্বয়া।
ন্যায্যং যুক্তঞ্চ কৌন্তেয়! প্রীতোঽহং তেন তেঽর্জ্জুন! ॥৫॥
যুদ্ধধর্ম্মেষু সর্ব্বেষু ক্রিয়াণাং নৈপুণেষু চ।
ন ত্বয়া সদৃশঃ কশ্চিত্রিষু লোকেষু বিদ্যতে ॥৬॥

ভারতকৌমুদী

আকুলানীতি। আকুলানি মতভেদাদাকুলীকৃতানি, হেতুভির্যুক্তিভিঃ। মন্ত্রে মন্ত্রণায়াং তত্ত্বার্থালোচনায়ামিত্যর্থঃ ॥২॥

আত্মনা সহার্জ্জুনস্য বৈষম্যং দর্শয়তি ত্বমিতি। তত্ত্বতো যথার্থতঃ ॥৩॥

শাস্ত্রেতি। ধর্ম্মনিশ্চয়ে কোবিদো বিচক্ষণঃ। অয়ং গার্হস্থ্যধর্ম্মো ন বাচ্যো মৎকর্ত্তব্যতয়া নোপদেশ্যঃ ॥৪॥

বস্তুতঃ খল্বয়মর্জ্জুনো ন ধর্ম্মানভিজ্ঞঃ, কিন্তু ভ্রাতৃসৌহার্দ্দাদেবেতি ব্রবীত্যবেত্যাহ ভ্রাত্রিতি। আস্থায় আশ্রিত্য ॥৫॥

বিষয়ান্তরে প্রশংসন্নাহ যুদ্ধেতি। নৈপুণে দক্ষতায়াম্ ॥৬॥

ভারতভাবদীপঃ

"কুরু কর্ম্ম ত্যজ" ইতি চ শাস্ত্রদ্বয়ং বেদ জানে ॥১॥ তয়োর্নিশ্চয়মপ্যহং বেদ। "বিবিদিষন্তি যজ্ঞেন দানেন" ইত্যাদিশ্রুতেরাত্মবেদনেচ্ছাপর্য্যন্তং কর্ম্মবিধয়ঃ ॥২॥ "এতমেব প্রব্রাজিনো লোকমিচ্ছন্তঃ প্রব্রজন্তি" ইতি "ইচ্ছোত্তরং প্রব্রজ্যা" ইতি কর্ম্মতত্ত্যাগশ্রুত্যোর্ব্যবস্থামজানংস্ত্বং মূর্খোঽসীত্যাহ—ত্বং

বহুতর মতভেদ থাকায় শাস্ত্র সকল আকুল (অমীমাংস্য) হইয়া রহিয়াছে; কিন্তু আমি যুক্তিদ্বারা সেগুলির আলোচনা করিয়াছি। অতএব সেই আলোচনায় যে নিশ্চয় হইয়াছিল, আমি তাহা যথানিয়মে জানিয়াছি ॥২॥

কিন্তু তুমি কেবল শাস্ত্রই জান এবং বীরের নিয়মপদ্ধতি লইয়াই রহিয়াছ। অতএব তুমি কোন প্রকারেই যথার্থভাবে শাস্ত্রার্থ বুঝিতে সমর্থ হও নাই ॥৩॥

তুমি যদি শাস্ত্রার্থের সূক্ষ্মদর্শী এবং বেদার্থনিশ্চয়ে বিচক্ষণ হইতে এবং ধর্ম্ম বুঝিতে পারিতে, তাহা হইলে আমাকে আর এরূপ বলিতে না ॥৪॥

কুন্তীনন্দন অর্জ্জুন! তুমি ভ্রাতৃসৌহার্দ্দ অবলম্বন করিয়া ন্যায় ও যুক্তিসঙ্গত যে সকল কথা বলিয়াছ, তাহাতে আমি সন্তুষ্ট হইয়াছি ॥৫॥

(৩) ত্বন্তু কেবলমন্ত্রজ্ঞো বীরব্রতসমন্বিতঃ—পি বঙ্গ বর্দ্ধ বা সো। (৪) শাস্ত্রার্থতত্ত্বদর্শী যো—নি।

ধর্ম্মং সূক্ষ্মতরং বাচ্যং তত্র দুষ্প্রতরং ত্বয়া।
ধনঞ্জয়! ন মে বুদ্ধিমভিশঙ্কিতুমর্হসি ॥৭॥
যুদ্ধশাস্ত্রবিদেব ত্বং ন বৃদ্ধাঃ সেবিতাস্ত্বয়া।
সংক্ষিপ্তবিস্তরবিদাং ন তেষাং বেৎসি নিশ্চয়ম্ ॥৮॥
তপস্ত্যাগো বিধিরিতি নিশ্চয়স্তাত! ধীমতাম্।
পরং পরং জ্যায় এষামিতি নঃ শ্রেয়সী মতিঃ ॥৯॥
যত্ত্বেতন্মন্যসে পার্থ! ন জ্যায়োঽস্তি ধনাদিতি।
তত্র তে বর্ত্তয়িষ্যামি যথা নৈতৎ প্রধানতঃ ॥১০॥

## ভারতকৌমুদী

ধর্ম্মমিতি। সূক্ষ্মতরং সূক্ষ্মতরতয়া দুর্ব্বোধম্, তত্র ধর্ম্মবিষয়ে, ত্বয়া স্থূলবুদ্ধিনা, দুষ্প্রতরং দুঃখেনৈবাবগাহনং কর্ত্তব্যম্। অভিশঙ্কিতুং ময়াপি তদ্‌বোদ্ধুং ন শক্যমিত্যাশঙ্কিতুং নার্হসি বৃদ্ধসেবনাৎ ॥৭॥

অথ ময়া কথং দুষ্প্রতরমিত্যাহ যুদ্ধেতি। সেবিতা উপদেশগ্রহণায়। তেষাং বৃদ্ধানাম্ ॥৮॥

কস্তর্হি বৃদ্ধানাং নিশ্চয় ইত্যাহ তপ ইতি। তপঃ কৃচ্ছ্র চান্দ্রায়ণাদি, ত্যাগঃ সন্ন্যাসঃ, ন বিধীয়ত ইত্যবিধির্ব্রহ্ম, ব্রহ্মজ্ঞানমিত্যর্থঃ। জ্যায়ঃ শ্রেষ্ঠম্, শ্রেয়সী বৃদ্ধোপদেশজাতত্বাৎ শ্রেষ্ঠা। এষু নিকৃষ্টমপি তপো গার্হস্থ্যাদুৎকৃষ্টমিতি তন্নাশ্রয়ণীয়মিত্যাশয়ঃ ॥৯॥

গার্হস্থ্যস্য প্রাধান্যং প্রতিবদতি যদিতি। বর্ত্তয়িষ্যামি সমর্থয়িষ্যামি, এতদ্ধনম্, ন প্রধানতঃ ন প্রধানম্ ॥১০॥

---

সমস্ত যুদ্ধধর্ম্মে ও কার্য্যদক্ষতায় তোমার তুল্য লোক ত্রিভুবনে কেহই নাই ॥৬॥

অর্জ্জুন! অত্যন্ত সূক্ষ্ম বলিয়া ধর্ম্মকে দুর্জ্ঞেয় বলিতে হইবে। কিন্তু সে বিষয়ে তোমার প্রবেশ করা দুষ্কর। তা'র পর, আমি বুঝিয়াছি কি না এইরূপে তুমি আমার বুদ্ধির উপরেও আশঙ্কা করিতে পার না ॥৭॥

তুমি কেবল যুদ্ধশাস্ত্রই জান, উপদেশ লইবার জন্য বৃদ্ধসেবাও কর নাই; সুতরাং ধর্ম্মসম্বন্ধে সংক্ষেপ ও বিস্তরাভিজ্ঞ সেই বৃদ্ধগণের নির্ণয়ও জানিতে পার নাই ॥৮॥

বৎস! জ্ঞানিগণ এইরূপ নিশ্চয় করিয়াছেন যে, তপস্যা, সন্ন্যাস ও ব্রহ্মজ্ঞান—এই তিনটীর মধ্যে পর পরটীই শ্রেষ্ঠ। আমাদের এই ধারণাও শ্রেষ্ঠ ॥৯॥

পৃথানন্দন! 'ধন (গৃহস্থাশ্রম) হইতে কোনটাই শ্রেষ্ঠ নহে', তুমি যে এইরূপ মনে কর, সে বিষয়ে আমি দেখাইয়া দিব যে, ধন প্রধান নহে ॥১০॥

---

(৭) ধর্ম্মসূক্ষ্মন্তু যদ্বাচ্যং·· বুদ্ধিমতিশঙ্কিতুমর্হসি—নি। (৮)·· সমাসবিস্তরবিদাং—নি।
(৯)···পরম্পরং জ্যায় এষাম্—বঙ্গ বর্দ্ধ নি। (১০) যত্ত্বেতন্মন্যসে পার্থ!—বঙ্গ বর্দ্ধ।

তপঃস্বাধ্যায়শীলা হি দৃশ্যন্তে ধাৰ্ম্মিকা জনাঃ।
ঋষয়স্তপসা যুক্তা যেষাং লোকাঃ সনাতনাঃ ॥১১॥
অজাতশত্রবো ধীরাস্তথান্যে বনবাসিনঃ।
অরণ্যে বহবশ্চৈব স্বাধ্যায়েন দিবং গতাঃ ॥১২॥
উত্তরেণ তু পন্থানমার্য্যা বিষয়নিগ্রহাৎ।
অবুদ্ধিজং তমস্ত্যক্ত্বা লোকাংস্ত্যাগবতাং গতাঃ ॥১৩॥
দক্ষিণেন তু পন্থানং যং ভাস্বন্তং প্রচক্ষতে।
এতে ক্রিয়াবতাং লোকা যে শ্মশানানি ভেজিরে ॥১৪॥

## ভারতকৌমুদী

দৃষ্টান্তেন তদ্বৰ্ত্তনমাহ তপ ইতি। সনাতনাশ্চিরস্থায়িনঃ ॥১১॥

অজাতেতি। অজাতশত্রব ইত্যনেন দ্বেষাদিরাহিত্যং সূচিতম্। স্বাধ্যায়েন বৈদিকমন্ত্রজপেন ॥১২॥

উত্তরেণেতি। আর্য্যাঃ সাধবো জনাঃ, বিষয়াণাং স্রক্চন্দনবনিতাদীনাং নিগ্রহাৎ পরিত্যাগাৎ। অবুদ্ধিজং তমো মোহম্, ত্যক্ত্বা, উত্তরেণ পন্থানম্ উত্তরা পথেন, ত্যাগবতাং সন্ন্যাসিনাম্, গম্যান্ লোকান্ ব্রহ্মলোকং গতাঃ ॥১৩॥

দক্ষিণেনেতি। যে জনাঃ, শ্মশানানি ভেজিরে প্রাপুর্মৃতা ইত্যর্থঃ। এতেন জাতা গৃহস্থাশ্চেতি গম্যতে। তেষাং ক্রিয়াবতাং পানভোজনাদিরূপশরীরযাত্রানির্ব্বাহককর্ম্মবতাম্, প্রাপ্যা লোকা যমলোকা ভবন্তি। অথ কেন পথা তে তত্র গচ্ছন্তীত্যাহ—যং ভাস্বন্তং নিন্দিতদীপ্তিযুক্তম্, মুনয়ঃ প্রচক্ষতে, দক্ষিণেন পন্থানং তেন ধূমযানাখ্যেন দক্ষিণা পথেন তে তত্র গচ্ছন্তীত্যর্থঃ ॥১৪॥

## ভারতভাবদীপঃ

দ্বিত্যাদিনা ॥৩—৬॥ ধৰ্ম্মং ধৰ্ম্মপ্রতিপাদকম্, তত্র বিষয়ে, দুষ্প্রতরং দুরবগাহম্ ॥৭—৮॥ কস্তর্হি নিশ্চয় ইত্যত আহ—তপ ইতি। অবধিরনিদৃশং ব্রহ্ম ॥৯-১০॥ এতেষু তপো বিভজতে—তপ ইতি ॥১১॥ অরণ্য ইতি। অতিজঘন্যং অপোহপি ধনাজ্জ্যায়ঃ কিমু তত্ত্যাগবিধিরিতি ভাবঃ ॥১২॥ ত্যাগমাহ—উত্তরেণেতি ॥১৩॥ শ্মশানানীতি ক্রিয়াবতাং জন্মমরণসম্বন্ধো দুর্ব্বার ইতি ত্যাগ এব কর্ত্তব্য ইতি

ধাৰ্ম্মিক লোকদিগকে তপস্যা ও বেদপাঠ করিতেই দেখা যায় এবং যাঁহাদের সনাতন ব্রহ্মলোকপ্রাপ্তি হইয়া থাকে, সেই ঋষিরাও তপস্যাই করিয়া থাকেন ॥১১॥

অৰ্জ্জুন! রাগদ্বেষাদিবিহীন জ্ঞানিগণ, তদ্ভিন্ন বানপ্রস্থাশ্রমিগণ এবং অন্যও বহুতর সন্ন্যাসিগণ বেদোক্ত মন্ত্রজপের প্রভাবে স্বর্গে গমন করিয়াছেন ॥১২॥

সাধুগণ স্রক্চন্দনবনিতাপ্রভৃতি ভোগ্য বিষয় এবং অজ্ঞানজাত মোহ পরিত্যাগ করিয়া উত্তরাপথে (দেবযানে) সন্ন্যাসিগণের গম্য ব্রহ্মলোকে গমন করিয়াছেন ॥১৩॥

জন্ম ও মৃত্যুশালী গৃহস্থগণ পান ও ভোজনপ্রভৃতি কৰ্ম্মমাত্র করিতে থাকিয়া পরিশেষে দক্ষিণাপথে (ধূমযানে) যমলোকে গমন করিয়া থাকে ॥১৪॥

অনির্দেশ্যা গতিঃ সা তু যাং প্রপশ্যন্তি মোক্ষিণঃ।
তস্মাত্ত্যাগঃ প্রধানেষ্টঃ স তু দুঃখং প্রবেদিতুম্ ॥১৫॥
অনুসৃত্য তু শাস্ত্রাণি কবয়ঃ সমবস্থিতাঃ।
অপীহ স্যাদপীহ স্যাৎ সারাসারদিদৃক্ষয়া ॥১৬॥
বেদবাদানতিক্রম্য শাস্ত্রাণ্যারণ্যকানি চ।
বিপাট্য কদলীস্তম্ভং সারং দদৃশিরে ন তে ॥১৭॥

## ভারতকৌমুদী

অনিরিতি। অনির্দেশ্যা ইদন্তয়া নির্দ্দেষ্টুমশক্যা। মোক্ষিণো জ্ঞানিনঃ। ত্যাগঃ সন্ন্যাসঃ, প্রধান ইষ্টঃ প্রধানেষ্টঃ, বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ, স তু ত্যাগঃ, দুঃখং যথা স্যাত্তথাপি, প্রবেদিতুং জ্ঞাতুম্, ত্বয়া ন শক্য ইতি শেষঃ, ভিন্নবিষয়াভিনিবেশাদিতি ভাবঃ ॥১৫॥

অম্বিতি। কবয়ঃ অনুসন্ধিৎসবো বিদ্বাংসঃ, ইহ গার্হস্থ্যমার্গে সারঃ প্রধানপুরুষার্থো মোক্ষঃ স্যাৎ অপি কিম্, অথবা ইহ সন্ন্যাসমার্গে স মোক্ষঃ স্যাৎ অপি কিম্, অথবা ইহ গার্হস্থ্যমার্গে সারো মোক্ষঃ, অসারঃ স্বর্গো বা স্যাৎ অপি কিম্, ইহ সন্ন্যাসমার্গে সারো মোক্ষঃ অসারঃ স্বর্গো বা স্যাৎ অপি কিম্, ইতি সারাসারদিদৃক্ষয়া প্রধানাপ্রধানপর্য্যালোচনেচ্ছয়া, শাস্ত্রাণি অনুসৃত্য সমবস্থিতা বিচারয়িতুং পূর্ব্বং বিদ্যমানা আসন্ ॥১৬॥

## ভারতভাবদীপঃ

দর্শিতম্ ॥১৪॥ অবিধিমাহ—অনির্দ্দেশ্যেতি। গতির্মোক্ষঃ প্রত্যগানন্দরূপঃ তস্মাদ্ধেতোস্তল্লাভায়েত্যর্থঃ। যোগশ্চিত্তবৃত্তিনিরোধঃ; স প্রধানঞ্চ তদিষ্টশ্চ প্রধানেষ্টঃ, যোগেনৈব ব্রহ্ম প্রাপ্যতে নান্যথেত্যর্থঃ। যদাহ দক্ষঃ—"স্বসংবেদ্যং হি তদ্ব্রহ্ম কুমারী স্ত্রীসুখং যথা। অযোগী নৈব জানাতি জাত্যন্ধো বৈ যথা ঘটম্ ॥" ইতি। স তু দুঃখং প্রবেদিতুং তুভ্যং জ্ঞাপয়িতুমশক্যস্তব তত্রানধিকারাদিত্যর্থঃ ॥১৫॥ অপির্ব্বার্থে, ইহ বা সারোঽস্তীহ বেতি এবমিহ বাসার ইহ বেতি শাস্ত্রাণ্যালোক্য কবয়ঃ সারমুপাদায়াসারং পরিত্যজ্য সমবস্থিতাঃ সম্যঙ্‌নিশ্চয়বন্তো জাতা ইত্যর্থঃ ॥১৬॥ আরণ্যকানি বেদান্তান্ ॥১৭॥

জ্ঞানীরা যে ব্রহ্মপদার্থ সাক্ষাৎ করিয়া থাকেন, তাহা অনির্ব্বচনীয় এবং সে ব্রহ্মলাভ সন্ন্যাসেই হইয়া থাকে। অতএব সন্ন্যাসই শ্রেষ্ঠ আশ্রম। কিন্তু অর্জ্জুন! তুমি সে বিষয়ে সম্পূর্ণ অনধিকারী বলিয়া তাহা জানিতে অক্ষম ॥১৫॥

গার্হস্থ্যধর্ম্মে মুক্তি হয় কিংবা সন্ন্যাসধর্ম্মে মুক্তি হয়? অথবা গৃহস্থাশ্রম প্রধান, না সন্ন্যাসাশ্রম প্রধান—এইরূপ প্রধান ও অপ্রধান পর্য্যালোচনা করিবার ইচ্ছা করিয়া জ্ঞানিগণ সমস্ত শাস্ত্র অনুসরণপূর্ব্বক বিচার করিতে প্রবৃত্ত হইয়া আসিতেছেন ॥১৬॥

সেই জ্ঞানীরা সমস্ত বেদবাক্য ও উপনিষদ্ বিশেষভাবে পর্য্যালোচনা করিয়া—মানুষ যেমন কদলীবৃক্ষ বিপাটিত করিয়া, তাহার মধ্যে কোন সার দেখিতে পায় না, সেইরূপ জগৎপ্রপঞ্চে কোন সারই দেখিতে পান নাই ॥১৭॥

(১৫) তস্মাদ্‌যোগঃ প্রধানেষ্টং···বঙ্গ বর্দ্ধ। (১৬) অনুস্মৃত্য তু শাস্ত্রাণি—পি বঙ্গ বর্দ্ধ।

অথৈকান্তব্যুদাসেন শরীরে পাঞ্চভৌতিকে।
ইচ্ছাদ্বেষসমাযুক্তমাত্মানং প্রাহুরিঙ্গিতৈঃ ॥১৮॥
অগ্রাহ্যং চক্ষুষা সূক্ষ্মমনির্দ্দেশ্যঞ্চ তদ্‌গিরা।
কর্ম্মহেতুপুরস্কারং ভূতেষু পরিবর্ত্ততে ॥১৯॥
কল্যাণগোচরং কৃত্বা মনস্তৃষ্ণাং নিগৃহ্য চ।
কর্ম্মসন্ততিমুৎসৃজ্য স্যান্নিরালম্বনঃ সুখী ॥২০॥

ভারতকৌমুদী

অথ কথং তে ব্রহ্মণ্যেব সারত্বসিদ্ধান্তং দধির ইত্যাহ বেদেতি। তে কবয়ঃ, বেদবাদান্, আরণ্যকানি শাস্ত্রাণি বৃহদারণ্যকাদীরুপনিষদশ্চ, অতিক্রম্য পর্য্যালোচনয়া উত্তীর্য্য। কদলীস্তম্ভং বিপাট্য যথা সারং ন পশ্যন্তি লোকাঃ, তথা জগৎপ্রপঞ্চেষু সারং স্থিরাংশম্ উৎকৃষ্টং বস্তু বা ন দদৃশিরে দদৃশুঃ। অতএব তে ব্রহ্মণ্যেব পর্য্যবসিতসারত্বসিদ্ধান্তা আসন্নিতি ভাবঃ ॥১৭॥

"মহেশ্বরেঽষ্টৌ" ইতি ব্রুবতা নৈয়ায়িকেন বৈশেষিকেণ চ যদিচ্ছাদিগুণবত্ত্বমীশ্বরস্যাভিহিতম্, তদাক্ষিপতি অথেতি। অথ কেচিন্নৈয়ায়িকা বৈশেষিকাশ্চ, একান্তব্যুদাসেন জড়চিদ্রূপতয়া অত্যন্ত-পার্থক্যেন ; ইঙ্গিতৈঃ "অহং সুখী, মমেদং ভবতু" ইত্যাদিভির্ভঙ্গীভিঃ প্রমাণৈঃ, পাঞ্চভৌতিকে শরীরে। ইচ্ছাদ্বেষসমাযুক্তমাত্মানং প্রাহুঃ। বস্তুতস্তু তন্ন সমীচীনম্, "সাক্ষী চেতাঃ কেবলো নির্গুণশ্চ" ইত্যাদিশ্রুতিবিরোধাৎ সাংখ্যসিদ্ধান্তে ইচ্ছাদ্বেষাদীনাং বুদ্ধেরেব গুণত্বাদিত্যাশয়ঃ ॥১৮॥

তত্র স্বসিদ্ধান্তমাহ অগ্রাহ্যমিতি। সূক্ষ্মত্বাদেব চক্ষুষা অগ্রাহ্যম্, রূপাদ্যভাবাদেব গিরা বাচাপি, অনির্দ্দেশ্যম্, কর্ম্মণাং পানভোজনাদীনাং যজ্ঞাদীনাঞ্চ হেতুঃ প্রবৃত্তিকারণীভূতা যা অবিদ্যা তাং পুরঃ করোতি সাংসারিকাদৌ ব্যবহারে অগ্রেসরীকরোতীতি তত্তাদৃশঞ্চ, তৎ সূক্ষ্মং "তত্ত্বমসি" ইতি শ্রুতের্জীবরূপং ব্রহ্ম, ভূতেষু প্রাণিষু, পরিবর্ত্ততে অবতিষ্ঠতে, "অশব্দমস্পর্শমরূপমব্যয়ম্" "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ" "অজামেকাং লোহিতশুক্লকৃষ্ণাং বহ্বীঃ প্রজাঃ সৃজমানাং সরূপাঃ" ইত্যাদিশ্রুতিভ্য ইতি ভাবঃ ॥১৯॥

ভারতভাবদীপঃ

একান্তং জনবর্জ্জিতম্,তদব্যুদাসেন ত্যাগেন কেচিচ্ছরীরে স্থিতমাত্মানমিচ্ছাদিমন্তং প্রাহুঃ। মমেদং ভূয়াদিত্যাদিভিরিঙ্গিতৈর্লিঙ্গৈঃ ॥১৮॥ এবং পরমতমুপন্যস্য সিদ্ধান্তমাহ—অগ্রাহ্যমিতি। চক্ষুষাং সমনস্কৈশ্চক্ষুরাদিভিরগ্রাহ্যং যতঃ সূক্ষ্মং গিরা বানির্দ্দেশ্যম্। কর্ম্মহেতুরবিদ্যা তস্যৈব পুরস্কারো ব্রাহ্মণোঽহং গৃহস্থোঽহমিতি চক্ষুর্ব্বাগ্‌গোচরত্বং যস্য তৎসূক্ষ্মমেব বিপরিবর্ত্ততে জীবরূপেণাস্তীত্যর্থঃ

কতকগুলি পণ্ডিত ভঙ্গীক্রমে যুক্তিপ্রমাণ দেখাইয়া জড় ও চিন্ময়ের অত্যন্ত পার্থক্য অনুসারে পাঞ্চভৌতিক দেহে ইচ্ছা ও দ্বেষাদিযুক্ত জীব রহিয়াছেন, এইরূপ বলিয়া থাকেন ॥১৮॥

বাস্তবিকপক্ষে সেই সূক্ষ্ম জীবাত্মা সমস্ত প্রাণীতেই আছে, তাহার রূপ না থাকায় তাহাকে চোখে দেখা যায় না এবং বাক্যদ্বারাও তাহার স্বরূপ নির্ণয় করা সম্ভবপর হয় না ; কিন্তু প্রাণিগণ অবিদ্যার প্রভাবেই কর্ম্ম করিয়া থাকে ॥১৯॥

অস্মিন্নেবং সূক্ষ্মগম্যে মার্গে সদ্ভির্নিষেবিতে।
কথমর্থমনর্থাঢ্যমর্জ্জুন! ত্বং প্রশংসসি ॥২১॥
পূর্ব্বশাস্ত্রবিদোঽপ্যেবং জনাঃ পশ্যন্তি ভারত!।
ক্রিয়াসু নিরতা নিত্যং দানে যজ্ঞে চ কর্ম্মণি ॥২২॥
ভবন্তি সুদুরাবর্ত্তা হেতুমন্তোঽপি পণ্ডিতাঃ।
দৃঢ়পূর্ব্বে স্মৃতা মূঢ়া নৈতদস্তীতি বাদিনঃ ॥২৩॥

## ভারতকৌমুদী

ইতোঽপি সন্ন্যাস এব কর্ত্তব্য ইত্যাহ কল্যাণেতি। মুমুক্ষুর্মানুষঃ, তৃষ্ণাং বিষয়ভোগলালসাং নিগৃহ্য সর্ব্বথা দময়িত্বা, কর্ম্মসন্ততিং যাগাদিক্রিয়াকলাপম্, উৎসৃজ্য, মনঃ, কল্যাণং সর্ব্বমঙ্গলময়ং ব্রহ্মৈব, গোচরো বিষয়ো যস্য তত্তাদৃশং কৃত্বা চ, নিরালম্বনো ধনজনাদ্যবলম্বনশূন্যঃ সন্, আনন্দময়-তাদাত্ম্যলাভাৎ সুখী স্যাৎ। এতচ্চ সন্ন্যাস এব সম্ভবতি, ন গার্হস্থ্যে ইত্যভিপ্রায়ঃ ॥২০॥

গার্হস্থ্যমাক্ষিপতি অস্মিন্নিতি। সূক্ষ্মং ব্রহ্মৈব গম্যং যেন তস্মিন্, মার্গে সন্ন্যাসপথে সতি ॥২১॥

জ্ঞানিষু কা কথা কর্ম্মিণোঽপি নার্থং প্রশংসন্তীত্যাহ পূর্ব্বেতি। হে ভারত! ক্রিয়াসু অতিথিসেবাদিষু, দানে, যজ্ঞে, কর্ম্মণি চ নিরতা ব্যাপৃতাঃ, পূর্ব্বে চ তে শাস্ত্রবিদশ্চেতি তে তাদৃশা জনা যযাতিপ্রভৃতয়োঽপি, এবম্ অর্থমনর্থমূলতয়া পশ্যন্তি পর্য্যালোচয়ন্তি স্ম। তথা চ যযাতিঃ—"যৎ পৃথিব্যাং ব্রীহিযবং হিরণ্যং পশবঃ স্ত্রিয়ঃ। নালমেকস্য কামায় ইতি মত্বা শমং ব্রজেৎ॥" ॥২২॥

নাস্তিকমতমুপন্যস্যাক্ষিপতি ভবন্তীতি। এতন্মরণাৎ পরম্, জীবস্যাস্তিত্বং নাস্তীতি বাদিনঃ; অতএব মূঢ়া বিকৃতচিত্তাঃ, দৃঢ়াঃ স্বমতে দৃঢ়বিশ্বাসাশ্চ পূর্ব্বে প্রাচীনাশ্চেতি তে হেতুমন্তো যুক্তিতর্কাদি-মন্তঃ পণ্ডিতা অপি, সুদূরে অস্মাৎ সিদ্ধান্তাদতিদূরে আবর্ত্তন্তে অবতিষ্ঠন্তে ইতি তে তাদৃশা ভবন্তি স্ম। তথা চ নাস্তিকমতম্—"ন স্বর্গো নাপবর্গো বা নৈবাত্মা পারলৌকিকঃ। নৈব বর্ণাশ্রমাদীনাং ক্রিয়াশ্চ ফলদায়িকাঃ॥" পণ্ডিতত্বেঽপি মূঢ়তয়া তেষাং মতমগ্রাহ্যমিতি ভাবঃ ॥২৩॥

## ভারতভাবদীপঃ

॥১৯॥ কল্যাণগোচরমাত্মোন্মুখম্, নিরালম্বনো নিরহঙ্কারঃ ॥২০॥ সূক্ষ্মগম্যে সূক্ষ্ময়া বুদ্ধ্যা গম্যে সদ্ভিশ্চ নিষেবিতেঽন্তরহং ত্যাগরূপে সতি কথং বাহ্যতমানর্থান্ উপাদেয়ত্বেন প্রশংসসি ॥২১॥ পূর্ব্বশাস্ত্রবিদঃ

মানুষ বিষয়লালসা পরিত্যাগ করিয়া, সমস্ত কার্য্য ছাড়িয়া দিয়া, মনটাকে সেই মঙ্গলময় পরমাত্মাতে নিবিষ্ট রাখিয়া এবং ধনজনপ্রভৃতির অবলম্বন শূন্য হইয়া সুখী হইতে পারে ॥২০॥

অর্জ্জুন! সজ্জনসেবিত ব্রহ্মপ্রাপক এই সন্ন্যাসপথ থাকিতে তুমি কেন অনর্থসঙ্কুল অর্থের প্রশংসা করিতেছ ॥২১॥

ভরতনন্দন! অতিথিসেবা, দান ও যজ্ঞপ্রভৃতি কার্য্যে ব্যাপৃত প্রাচীন শাস্ত্রজ্ঞ লোকেরাও এইরূপই পর্য্যালোচনা করিয়া গিয়াছেন ॥২২॥

(২৩)···দৃঢ়পূর্ব্বস্মৃতাঃ···পি।

অনৃতস্যাবমন্তারো বক্তারো জনসংসদি ।
চরন্তি বসুধাং কৃৎস্নাং বাবদূকা বহুশ্রুতাঃ ॥২৪॥
পার্থ ! যান্ন বিজানীমঃ কস্তান্ জ্ঞাতুমিহার্হতি ।
এবং প্রাজ্ঞাঃ শ্রুতাশ্চাপি মহান্তঃ শাস্ত্রবিত্তমাঃ ॥২৫॥
তপসা মহদাপ্নোতি বুদ্ধ্যা বৈ বিন্দতে মহৎ ।
ত্যাগেন সুখমাপ্নোতি সদা কৌন্তেয় ! তত্ত্ববিৎ ॥২৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে যুধিষ্ঠিরবাক্যে ঊনবিংশোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতকৌমুদী

অথ কথমন্যেঽপি গার্হস্থ্যং প্রশংসন্তীত্যাহ অনৃতস্যেতি। অনৃতস্য মিথ্যাভূতস্য নাস্তিকমতস্য অবমন্তারঃ অবজ্ঞাতারঃ, জনসংসদি বক্তারঃ, বহুশ্রুতা বহুশাস্ত্রজ্ঞাঃ কেচিজ্জনাঃ, বাবদূকা গার্হস্থ্যস্য প্রাধান্যং পুনঃ পুনর্ব্বদন্তীতি তে তাদৃশাঃ সন্তঃ, কৃৎস্নাং বসুধাং চরন্তি। স্বার্থপরায়ণতয়া তেষাং বচনমপ্যগ্রাহ্যমিত্যাশয়ঃ ॥২৪॥

অজ্ঞানাক্ষিপতি পার্থেতি। হে পার্থ! বয়ং যান্ গার্হস্থ্যসন্ন্যাসয়োস্তারতম্যসূচকান্ অর্থান্, ন বিজানীমঃ, ভীমসেনাদিরূপঃ কোঽন্যো জনঃ, ইহ জগতি তলে জ্ঞাতুমর্হতি। প্রাজ্ঞা লোকতত্ত্বজ্ঞাঃ, শ্রুতাঃ শ্রুতবৃদ্ধোপদেশাঃ, মহান্তঃ শাস্ত্রবিত্তমাশ্চ এবং বয়মিব বিজানন্তীতি শেষঃ। অতস্মন্মতমেব গ্রাহ্যমিত্যভিপ্রায়ঃ ॥২৫॥

## ভারতভাবদীপঃ

কর্ম্মকাণ্ডবিদোঽপি এবমর্থমনর্থত্বেন পশ্যন্তি কিমুত জ্ঞানিনঃ ॥২২॥ দুরাবর্ত্তা দুঃখেনাপি সিদ্ধান্তং গ্রাহয়িতুমশক্যাঃ, দৃঢ়ঃ পূর্ব্বঃ প্রাগ্‌ভাবীয়ঃ সংস্কারো যেষাং তে দৃঢ়পূর্ব্বে। বহুব্রীহাবপ্যার্ষী সর্ব্বনামতা ॥২৩—২৪॥ হে পার্থ! যৎ যান্ লৌকিকানপার্থান্ন বয়ং বিজানীমস্তান্ ইতরঃ কো জ্ঞাতুমর্হতি ন

---

'মৃত্যুর পরে আর জীব থাকে না' এইরূপ মতবাদী, যুক্তিতর্কাবলম্বী, উক্ত মতে দৃঢ়বিশ্বাসী, প্রাচীন কতকগুলি পণ্ডিত লোকও উক্ত সিদ্ধান্তের বহুদূরে অবস্থান করিয়া গিয়াছেন ॥২৩॥

তা'র পর, উক্ত নাস্তিকমত মিথ্যা বলিয়া তাহার অবজ্ঞাকারী, বহুশাস্ত্রজ্ঞ এবং গার্হস্থ্যের প্রাধান্যবাদী অনেক লোকই জনসভায় বক্তৃতা দিতে থাকিয়া সমগ্র পৃথিবী বিচরণ করেন ॥২৪॥

অর্জ্জুন ! আমরা যে বিষয় জানি না, কোন্ সাধারণ লোক সে বিষয় জানিতে পারে। তা'র পর, আমি যাহা বলিলাম, লোকতত্ত্বজ্ঞ, বৃদ্ধোপদেশবিৎ এবং শাস্ত্রজ্ঞ-শ্রেষ্ঠ মহাজনেরাও এইরূপই বলিয়া থাকেন ॥২৫॥

(২৫)···প্রাজ্ঞান্ সতশ্চাপি মহতঃ শাস্ত্রবিত্তমান্—পি।

# বিংশোঽধ্যায়ঃ।

———:•:———

বৈশম্পায়ন উবাচ।

অস্মিন্ বাক্যান্তরে বক্তা দেবস্থানো মহাতপাঃ।
অভিনীততরং বাক্যমিত্যুবাচ যুধিষ্ঠিরম্ ॥১॥

দেবস্থান উবাচ।

যদ্বচঃ ফাল্গুনেনোক্তং ন জ্যায়োঽস্তি ধনাদিতি।
অত্র তে বর্ত্তয়িষ্যামি তদেকান্তমনাঃ শৃণু ॥২॥

ভারতকৌমুদী

ইদানীং স্বমতমুপসংহরতি তপসেতি। হে কৌন্তেয়! তত্ত্ববিৎ আশ্রমাণাং তারতম্যে যথার্থবিজ্ঞনঃ, তপসা মহৎ সর্ব্বাপেক্ষয়া বৃহদ্ব্রহ্ম আপ্নোতি; বুদ্ধ্যা তত্ত্বজ্ঞানেন তন্মহৎ বিন্দতে লভতে; ত্যাগেন সন্ন্যাসেন, সুখমানন্দময়ং ব্রহ্ম আপ্নোতি; অত এষামন্যতমঃ পন্থা উপাদেয়ো ন গার্হস্থ্যমিতি শেষঃ ॥২৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:•:———

অস্মিন্নিতি। বাক্যস্য অন্তরে অবসরে, উপাসনাতিরেকাৎ দেবৈঃ স্থীয়তে অস্মিন্নিতি দেবস্থানো নাম ঋষিবিশেষঃ। অভিনীততরং সর্ব্বতোভাবেনাতিশয়েন চ যুক্তিং প্রাপিততরম্ ॥১॥

ভারতভাবদীপঃ

কোঽপি যথা এবং প্রাজ্ঞা অপি অস্মাকমন্যেষাঞ্চ দুর্জ্ঞেয়া ইত্যর্থঃ ॥২৫॥ মহদ্বৈরাগ্যং মহৎ পরং ব্রহ্ম তত্ত্ববিৎ তপ-আদীনামেব ॥২৬॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনবিংশোঽধ্যায়ঃ ॥১৯॥

কুন্তীনন্দন! তত্ত্বজ্ঞ মানুষ তপস্যার বলে পরব্রহ্ম লাভ করেন; তত্ত্বজ্ঞানের প্রভাবেও সেই পরব্রহ্ম লাভ করিয়া থাকেন এবং সন্ন্যাসদ্বারাও সেই আনন্দময় ব্রহ্ম প্রাপ্ত হন' ॥২৬॥

———:•:———

বৈশম্পায়ন বলিলেন—রাজা জনমেজয়! যুধিষ্ঠিরের এই সকল বাক্যাবসানে বক্তা ও মহাতপা মহর্ষি দেবস্থান যুধিষ্ঠিরকে এইরূপ অত্যন্ত যুক্তিযুক্ত বাক্য বলিতে লাগিলেন ॥১॥

---

(২)···একাগ্রমনাঃ—পি।

অজাতশত্রো ! ধর্ম্মেণ কৃৎস্না তে বসুধা জিতা ।
তাং জিত্বা চ বৃথা রাজন্ ! ন পরিত্যক্তুমর্হসি ॥৩॥
চতুষ্পদী হি নিঃশ্রেণী ব্রহ্মণ্যেব প্রতিষ্ঠিতা ।
তাং ক্রমেণ মহাবাহো ! যথাবজ্জয় পার্থিব ! ॥৪॥
তস্মাৎ পার্থ ! মহাযজ্ঞৈর্যজস্ব বহুদক্ষিণৈঃ ।
স্বাধ্যায়যজ্ঞা ঋষয়ো জ্ঞানযজ্ঞাস্তথাপরে ॥৫॥

## ভারতকৌমুদী

যদিতি। ফাল্গুনেনার্জ্জুনেন, জ্যায়ঃ শ্রেষ্ঠম্। বর্ত্তয়িষ্যামি সমর্থকং বাক্যং প্রবর্ত্তয়িষ্যামি বক্ষ্যামীত্যর্থঃ। একান্তমনা একাগ্রচিত্তঃ ॥২॥

অজাতেতি। হে অজাতশত্রো ! যুধিষ্ঠির !, তে ত্বয়া। বৃথা নিষ্কারণম্ ॥৩॥

চতুরিতি। ব্রহ্মণ্যেব পরমাত্মন্যেব আরোহণায়েতি শেষঃ, চত্বারি পদানি আশ্রমচতুষ্টয়রূপাণি উপর্য্যুপরিতনানি স্থানানি যস্যাং সা, নিঃশ্রেণী সোপানম্, প্রতিষ্ঠিতা বিধাত্রৈব স্থাপিতা। জয় আয়ত্তীকুরু। "আরোহণং স্যাৎ সোপানং নিঃশ্রেণিস্ত্বধিরোহিণী" ইত্যমরঃ ॥৪॥

তস্মাদিতি। স্বাধ্যায়ো বেদপাঠ এব যজ্ঞো যেষাং তে ; যজ্ঞপদমত্র দেবতাপ্রসাদকব্যাপারবিশেষপরম্, ঋষিভ্যস্ত্বয়ি বৈষম্যাৎ ত্বং বহুদক্ষিণৈরেব যজস্বেত্যাশয়ঃ ॥৫॥

## ভারতভাবদীপঃ

অস্মিন্ বাক্যাস্তবে বক্ষ্যেত্যাদিনা "দণ্ড এব হি রাজেন্দ্র ! ক্ষত্রধর্ম্মো ন মুণ্ডন"মিত্যন্তেন গ্রন্থেনাত্মবিবিদিষোৎপত্তেঃ পূর্ব্বং কর্ম্মাণি কর্ত্তব্যানি পশ্চাত্ত্যাজ্যানীতি যুধিষ্ঠিরমতং ব্রাহ্মণবিষয়ং ন তু ক্ষত্রিয়বিষয়মিতি প্রতিপাদ্যতে। বাক্যাস্তবে বাক্যাবসরে, অভিনীততরং যুক্তিমত্তরম্ ॥১—৩॥ চতুষ্পদী চতুরাশ্রমী ॥৪॥ তামেবাহ—স্বাধ্যায়েতি। ক্রমাদ্ব্রহ্মচারিযতিগৃহস্থবানপ্রস্থান্ বুধ্যস্বেত্যর্থঃ

দেবস্থান বলিলেন—'যুধিষ্ঠির ! 'এই জগতে ধন হইতে শ্রেষ্ঠ বস্তু নাই' এইরূপ অর্জ্জুন যে বাক্য বলিয়াছেন, এবিষয়ে আমি উহার সমর্থক বাক্যই বলিব। তুমি একাগ্রচিত্ত হইয়া তাহা শ্রবণ কর ॥২॥

অজাতশত্রু রাজা ! তুমি ধর্ম্ম অনুসারে সমগ্র পৃথিবী জয় করিয়াছ ; তাহা জয় করিয়া এখন বিনা কারণে উহা পরিত্যাগ করিতে পার না ॥৩॥

মহাবাহু রাজা ! পরব্রহ্মে আরোহণ করিবার জন্যই বিধাতা চারিটী আশ্রমস্বরূপ চারিটী সিঁড়িযুক্ত একটী সোপান নির্ম্মাণ করিয়া রাখিয়াছেন। তুমি যথানিয়মে ক্রমে ক্রমে সেই সোপানটীকে আয়ত্ত কর ॥৪॥

অতএব পৃথানন্দন ! তুমি গৃহস্থ থাকিয়া প্রচুর দক্ষিণাযুক্ত মহাযজ্ঞসমূহদ্বারা এখন দেবগণের অর্চ্চনা করিতে থাক। তবে অনেক ঋষিই বেদপাঠরূপ যজ্ঞ করেন, অন্যান্য ঋষিরাই আবার জ্ঞানযজ্ঞ করিয়া থাকেন ॥৫॥

(৪)·· কর্ম্মণ্যেব প্রতিষ্ঠিতা·· পি।

কর্ম্মনিষ্ঠাংশ্চ বুধ্যেথাস্তপোনিষ্ঠাংশ্চ পার্থিব ! ।
বৈখানসানাং কৌন্তেয় ! বচনং শ্রূয়তে তথা ॥৬॥
ঈহেত ধনহেতোর্যস্তস্যানীহা গরীয়সী ।
ভূয়ান্ দোষো হি বর্দ্ধেত যস্তং ধর্ম্মমুপাশ্রয়েৎ ॥৭॥
কৃৎস্নঞ্চ ধনসংহারং কুর্ব্বন্তি বিধিকারণাৎ ।
আত্মানং দূষিতো বুদ্ধ্যা ভ্রূণহত্যাং ন বুধ্যতে ॥৮॥

ভারতকৌমুদী

নম্বপরেঽপি কিং যজ্ঞাদিকর্ম্মনিরতাঃ সন্তীত্যাহ কর্ম্মেতি। কর্ম্মনিষ্ঠান্ কাংশ্চিৎ যজ্ঞাদি-কর্ম্মনিরতান্, তপোনিষ্ঠাংশ্চ বৈধোপবাসাদিব্যাপৃতাংশ্চ বুধ্যেথা অস্তিত্বেন জানীয়াঃ। কিঞ্চ বৈখানসানাং বানপ্রস্থানাঞ্চ বচনম্ অস্তিত্বেন প্রবাদঃ, শ্রূয়তে যুষ্মাভিঃ, এতে ত্রিবিধা এব লোকাঃ সন্তীতি ভাবঃ ॥৬॥

কেবলভোগায় ধনার্জনন্তু দোষায়েত্যাহ ঈহেতেতি। যো জনঃ, ধনহেতোঃ কেবলভোগায় ধনার্জনার্থম্, ঈহেত চেষ্টেত, তস্য জনস্য, অনীহা নিশ্চেষ্টতয়া স্থিতিরেব গরীয়সী শ্রেষ্ঠা ; যো জনঃ, তং ধর্ম্মম্, কেবলভোগায় ধনার্জনরূপমাচারম্, উপাশ্রয়েৎ ; তস্য ভূষান্ দোষো হি বর্দ্ধেত ; সুরাগণিকাদিসেবনসম্ভবাদিত্যাশয়ঃ ॥৭॥

অথ কথং ভূয়ান্ দোষো বর্দ্ধেতেত্যাহ কৃৎস্নমিতি। কেচিৎ বিধিকারণাৎ দুর্দ্দৈববশাদেব, কৃৎস্নং সর্ব্বম্, ধনানাং সংহারং ব্যয়ং সর্ব্বধনব্যয়মিত্যর্থঃ ; সুরাপানাদ্যর্থং কুর্ব্বন্তি। উক্তমর্থং সমর্থয়ন্নাহ আত্মানমিতি। তথা চ কুসংসর্গাদিনা দূষিতো জনঃ স্বয়া বুদ্ধ্যা, ভ্রূণহত্যাং ভ্রূণহত্যাকারিণমিব আত্মানম্, তদ্দুষ্কর্ম্মবশাৎ পতিততয়া ন বুধ্যতে ॥৮॥

ভারতভাবদীপঃ

॥৫॥ বৈখানসানাং হৈরণ্যগর্ভাণাম্ ॥৬॥ ধনং হেতুঃ কারণং যস্য তস্য যজ্ঞাদের্যজ্ঞাদ্যর্থম্ ঈহেত ধনং তস্যানীহৈব গরীয়সী। "প্রক্ষালনাদ্ধি পঙ্কস্য দূরাদস্পর্শনং বরম্" ইতি ন্যায়াত্তমিমং পরধর্ম্মং যঃ ক্ষত্রিয় উপাশ্রয়েত স দুষ্যেতেত্যাহ—ভূয়ানিতি ॥৭॥ চো হেতৌ। যস্মাদ্বিধিকারণাৎ যজ্ঞার্থং ধনসংহারং ধনসঞ্চয়ম্ আত্মানমিতি বুদ্ধ্যা দূষিত আত্মানং দেহং তদ্বৎ প্রিয়ং ধনং বা অনর্হতে অযোগ্যায় কর্ম্মণে

কুন্তীনন্দন রাজা ! কতকগুলি লোক আছেন, তাঁহারা কেবল যজ্ঞই করেন ; অন্য অনেক লোক আছেন, তাঁহারা কেবল তপস্যাই করিয়া থাকেন, আবার তোমরা এ প্রবাদ শুনিয়া থাকিবে যে, বানপ্রস্থাশ্রমীও বহুতর রহিয়াছেন ॥৬॥

যে ব্যক্তি কেবল ভোগের জন্য ধন উপার্জ্জনের চেষ্টা করে, তাহার সে চেষ্টা না করাই ভাল। কারণ, কেবল ভোগের জন্য যে ধন উপার্জ্জন করে, তাহার প্রচুর দোষ জন্মিতে পারে ॥৭॥

কেন না, বহুলোকই দুরদৃষ্টবশতঃ দুষ্কার্য্যেই সমস্ত ধন ব্যয় করিয়া থাকে।

(৮) কৃচ্ছ্রাচ্চ দ্রব্যসংহারং···বধকারণাৎ···তূষিতো বুদ্ধ্যা·· পি,···তূষিতো বুদ্ধ্যা—নি।

অনর্হতে যদ্দদাতি ন দদাতি যদর্হতে।
অর্হানর্হাপরিজ্ঞানাদ্দানধর্ম্মোঽপি দুষ্করঃ ॥৯॥
যজ্ঞায় সৃষ্টানি ধনানি ধাত্রা যজ্ঞোদ্দিষ্টঃ পুরুষো রক্ষিতা চ।
তস্মাৎ সর্ব্বং যজ্ঞ এবোপযোজ্যং ধনং ততোঽনন্তর এব কামঃ ॥১০॥
যজ্ঞৈরিন্দ্রো বিবিধৈ রত্নবদ্ভির্দেবান্ সর্ব্বানত্যয়াদ্ভূরিতেজাঃ।
তেনেন্দ্রত্বং প্রাপ্য বিভ্রাজতেঽসৌ তস্মাদ্‌যজ্ঞে সর্ব্বমেবোপযোজ্যম্ ॥১১॥

ভারতকৌমুদী

সতি ধনে কদাচিদ্দানমপি দোষায়েত্যাহ অনর্হত ইতি। অনর্হতে অযোগ্যপাত্রায়, অর্হতে যোগ্যপাত্রায়। তদুভয়মপি দোষায়েতি শেষঃ, অযোগ্যপাত্রকদানস্য সুরাপানাদিপ্রযোজকত্বসম্ভবাৎ যোগ্যপাত্রকাদানে চ "অহরহর্দ্দদাতি" ইতি বিধিপরিহারাৎ। কিঞ্চ অর্হং যোগ্যং পাত্রম্ অনর্হমযোগ্যপাত্রঞ্চ তয়োরপরিজ্ঞানাৎ অপরিচিততয়া সর্ব্বথা জ্ঞাতুমশক্যত্বাৎ, দানধর্ম্মোঽপি দুষ্করঃ ॥৯॥

যজ্ঞস্যোৎকর্ষমাহ যজ্ঞায়েতি। পুরুষো যজ্ঞেশ্বরো নারায়ণঃ। সর্ব্বং ধনম্, উপযোজ্যং নিযোজ্যম্ ॥১০॥

গার্হস্থ্যেন যজ্ঞসম্ভবো যজ্ঞেন চ প্রাধান্যলাভ ইত্যর্থে দৃষ্টান্তমাহ চতুর্ভিঃ। যজ্ঞৈরিতি। রত্নবদ্ভির্দানার্থকরত্নযুক্তৈঃ, অত্যয়াৎ প্রাধান্যে লাভে নাত্যক্রামৎ। ভূরিতেজাঃ সন্। ইন্দ্রত্বং পরমৈশ্বর্য্যবত্ত্বম্, সর্ব্বমেব ধনম্, উপযোজ্যং প্রযোজ্যম্। অতএব তে গার্হস্থ্যমেবাবলম্বনীয়মিতি ভাবঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

সমর্পয়তি যোগ্যায় চ ন স আত্মদ্রোহজাং ভ্রূণহত্যাং ন বুধ্যতে। সার্দ্ধঃ ॥৮॥ দানধর্ম্মঃ শুদ্ধিধর্ম্মঃ, দৈপ্শোধনে ইত্যস্য রূপম্। পক্ষে স্পষ্টোঽর্থঃ ॥৯॥ যজ্ঞোদ্দিষ্টো যজ্ঞার্থমেব আজ্ঞপ্তো বেদেন,

কারণ, দুষ্টসংসর্গদূষিত লোক ভ্রূণহত্যাকারীর ন্যায় আপনাকে পতিত বলিয়া বুঝিতে পারে না ॥৮॥

আর, অযোগ্য পাত্রে যে দান করা হয় এবং যোগ্য পাত্রে যে দান না করা হয়; এই দু'ই দোষের কারণ। তা'র পর, যোগ্য পাত্র ও অযোগ্য পাত্র চিনিতে পারা যায় না বলিয়া দানধর্ম্ম করাও দুষ্কর ॥৯॥

বিধাতা যজ্ঞ করিবার জন্যই ধন সৃষ্টি করিয়াছেন এবং যজ্ঞের উদ্দেশ্যপুরুষ নারায়ণ রক্ষা করিয়া থাকেন। অতএব যজ্ঞেই সমস্ত ধন নিয়োগ করা উচিত, তাহার পর অভীষ্ট পূরণ করা কর্ত্তব্য ॥১০॥

ইন্দ্র রত্নসমন্বিত নানাবিধ যজ্ঞ করিয়া, অত্যন্ত তেজস্বী হইয়া, সমস্ত দেবতাকে অতিক্রম করিয়াছিলেন (দেবগণের রাজা হইয়াছিলেন); সেই জন্যই তিনি উত্তম ঐশ্বর্য্য লাভ করিয়াছিলেন। অতএব যজ্ঞে সমস্ত ধন নিয়োগ করাই গৃহস্থের কর্ত্তব্য ॥১১॥

(১১)···তস্মাদ্‌যজ্ঞে সর্ব্বমেবোপযাজ্যম্—বঙ্গ বর্দ্ধ।

মহাদেবঃ সর্ব্বযজ্ঞে মহাত্মা হুত্বাত্মানং দেবদেবো বভূব।
বিশ্বাল্লোঁকান্ ব্যাপ্য বিষ্টভ্য কীর্ত্ত্যা বিরাজতে দ্যুতিমান্ কৃত্তিবাসাঃ ॥১২॥
আবিক্ষিতঃ পার্থিবোঽসৌ মরুত্ত ঋদ্ধ্যা শক্রং যোঽজয়দ্দেবরাজম্।
যজ্ঞে যস্য শ্রীঃ স্বয়ং সন্নিবিষ্টা যস্মিন্ ভাণ্ডং কাঞ্চনং সর্ব্বমাসীৎ ॥১৩॥
হরিশ্চন্দ্রঃ পার্থিবেন্দ্রঃ শ্রুতস্তে যজ্ঞৈরিষ্ট্বা পুণ্যভাগ্‌বীতশোকঃ।
ঋদ্ধ্যা শক্রং যোঽজয়ন্মানুষঃ সংস্তস্মাদ্‌যজ্ঞে সর্ব্বমেবোপযোজ্যম্ ॥১৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে দেবস্থানবাক্যে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতকৌমুদী

মহেতি। সর্ব্বযজ্ঞে সর্ব্বস্বদানযুক্তযজ্ঞে। বিষ্টভ্য আশ্রিত্য ॥১২॥

আবিক্ষিত ইতি। অবিক্ষিতোঽপত্যমিত্যাবিক্ষিতঃ, ঋদ্ধ্যা বলসম্পদা। শ্রীর্লক্ষ্মীঃ, কাঞ্চনং স্বর্ণময়ম্ ॥১৩॥

হরিশ্চন্দ্র ইতি। তে ত্বয়া, ইষ্ট্বা দেবান্ পূজয়িত্বা, বীতশোকস্ত্যক্তানুতাপশ্চাসীৎ। ঋদ্ধ্যা বলসম্পদা ॥১৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

যজ্ঞস্বষ্ট ইতি পাঠে যজ্ঞার্থমেব সৃষ্টঃ, অনন্তরঃ সন্নিহিতঃ। যজ্ঞাদেব সর্ব্বকামাবাপ্তির্ভবতীতি ভাবঃ ॥১০—১২॥ ভাণ্ডমুপকরণং পাত্রাদি ॥১৩—১৪॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে বিংশোঽধ্যায়ঃ ॥২০॥

মহাত্মা ও কৃত্তিবাসা মহাদেব সর্ব্বস্বদানযুক্ত যজ্ঞে দেহটাকে পর্য্যন্ত অগ্নিতে হোম করিয়া দেবদেব হইয়াছিলেন ; আর কীর্ত্তিদ্বারা সমগ্র জগৎ ব্যাপ্ত করিয়া এবং তেজস্বী হইয়া সমগ্র জগৎ আশ্রয়পূর্ব্বক বিরাজ করিতেছেন ॥১২॥

অবিক্ষিতের পুত্র মরুত্তনামে এক রাজা ছিলেন ; যিনি বলসমৃদ্ধিদ্বারা দেবরাজ ইন্দ্রকে পর্য্যন্ত জয় করিয়াছিলেন এবং যাঁহার যজ্ঞে স্বয়ং লক্ষ্মীদেবী মূর্ত্তিমতী হইয়া উপস্থিত ছিলেন। সেই মরুত্তের যজ্ঞে সমস্ত পাত্রই স্বর্ণময় ছিল ॥১৩॥

যুধিষ্ঠির! তুমি শুনিয়াছ যে, হরিশ্চন্দ্রনামে এক শ্রেষ্ঠ রাজা ছিলেন, তিনি নানাবিধ যজ্ঞ করিয়া পুণ্যবান্ ও অনুতাপশূন্য হইয়াছিলেন। যিনি মনুষ্য হইয়াও বলসমৃদ্ধির গুণে ইন্দ্রকে পর্য্যন্ত জয় করিয়াছিলেন। অতএব যজ্ঞে সমস্ত ধন নিয়োগ করাই গৃহস্থের উচিত' ॥১৪॥

# একবিংশোঽধ্যায়ঃ।

-::*-

দেবস্থান উবাচ।

অত্রেবোদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
ইন্দ্রেণ সময়ে পৃষ্টো যদুবাচ বৃহস্পতিঃ ॥১॥
সন্তোষো বৈ স্বর্গতমঃ সন্তোষঃ পরমং সুখম্।
তুষ্টের্ন কিঞ্চিৎ পরতঃ সা সম্যক্ প্রতিতিষ্ঠতি ॥২॥
যদা সংহরতে কামান্ কূর্ম্মোঽঙ্গানীব সর্ব্বশঃ।
তদাত্মজ্যোতিরচিরাৎ স্বাত্মন্যেব প্রসীদতি ॥৩॥
ন বিভেতি যদা চায়ং যদা চাস্মান্ন বিভ্যতি।
কামদ্বেষৌ চ জয়তি তদাত্মানঞ্চ পশ্যতি ॥৪॥

ভারতকৌমুদী

অত্রেতি। অত্রেতিহাসপদং বৃত্তান্তমাত্রপরমিতি ন পুনরুক্তিঃ। এবমন্যত্র ॥১॥
সন্তোষ ইতি। স্বর্গতম উত্তমস্বর্গতুল্যঃ। সম্যক্ চিত্তং ব্যাপ্যেত্যর্থঃ ॥২॥
যদেতি। সংহরতে সঙ্কুচতি। প্রসীদতি নির্ম্মলভাবেন প্রকাশতে ॥৩॥
নেতি। অয়ং মানুষঃ। বিভ্যতি অন্যে। তদা সর্ব্বথা সাধুত্বলাভকালে ॥৪॥

ভারতভাবদীপঃ

অত্রেব ক্ষত্রিয়স্য বৈখানসধর্ম্মাশ্রয়ণং দোষঃ পালনযাগদানাদিকং গুণ ইত্যস্মিন্নর্থে এব ॥১॥ অসন্তুষ্টো হি রাজা প্রজাঃ পীড়য়ত্যতঃ সন্তোষমেব স্তৌতি—সন্তোষ ইতি। সা তুষ্টিঃ ॥২॥ সম্যক্ প্রতিতিষ্ঠতি যেন তদাহ—যদেতি। যদা প্রসীদতি তদা তুষ্টিঃ প্রতিতিষ্ঠতীতি সম্বন্ধঃ। কদা প্রসীদতি যদা কামান্ জাগ্রদাদিবিষয়ান্ সংহরতে আত্মনি প্রবিলাপয়তি তদাত্মজ্যোতিঃ স্বয়ংজ্যোতি-

দেবস্থান বলিলেন—'যুধিষ্ঠির! কোন সময় ইন্দ্র প্রশ্ন করিলে, বৃহস্পতি যাহা বলিয়াছিলেন; মহাজনেরা এই বিষয়েই সেই প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥১॥

সন্তোষ উত্তম স্বর্গের তুল্য, সন্তোষই পরম সুখ এবং সন্তোষ অপেক্ষা শ্রেষ্ঠ কিছুই নাই। কেন না, সেই সন্তোষ চিত্ত ব্যাপিয়া অবস্থান করে ॥২॥

কচ্ছপ যেমন সমস্ত অঙ্গ সঙ্কুচিত করে, সেইরূপ মানুষ যখন সমস্ত কামনা সঙ্কুচিত করিতে পারে, তখন অচিরকাল মধ্যেই তাহার চিত্তে ব্রহ্মজ্যোতি নির্ম্মলভাবে প্রকাশ পাইয়া থাকে ॥৩॥

(২)···স্বর্গসমঃ···নি।

যদাসৌ সর্ব্বভূতানাং ন ক্রুহ্যতি ন কাঙ্ক্ষতি।
কর্ম্মণা মনসা বাচা ব্রহ্ম সম্পদ্যতে তদা ॥৫॥
এবং কৌন্তেয়! ভূতানি তং তং ধর্ম্মং তথা তথা।
তদাত্মনা প্রপশ্যন্তি তস্মাদ্বুধ্যস্ব ভারত! ॥৬॥
অন্যে সাম প্রশংসন্তি ব্যায়ামমপরে জনাঃ।
নৈকং ন চাপরং কেচিদুভয়ঞ্চ তথাপরে ॥৭॥

ভারতকৌমুদী

যদেতি। অসৌ মানুষঃ, কাঙ্ক্ষতি কিঞ্চিদপি। সম্পদ্যতে প্রাপ্নোতি ॥৫॥

এবমিতি। হে কৌন্তেয়! ভারত! ভূতানি মানুষাঃ, তং তং ধর্ম্মং রাগদ্বেষাদিপরিত্যাগরূপাং চিত্তনৈর্ম্মল্যসম্পাদিকাং বৃত্তিম্, তথা তথা গার্হস্থ্যেন, ব্রহ্মচর্য্যাদ্যন্যতমরূপেণ বা অনুতিষ্ঠন্তীতি শেষঃ। তদা আত্মনৈব, প্রপশ্যন্তি ব্রহ্ম সাক্ষাৎ কুর্ব্বন্তি, তস্মাৎ বুধ্যস্ব কতম আশ্রমঃ শ্রেয়ানিত্যাত্মনৈবাবধারয়স্ব। আশ্রমঃ খল্বকিঞ্চিৎকরঃ রাগদ্বেষাদিত্যাগেন চিত্তনৈর্ম্মল্যসম্পাদনমেব ব্রহ্মসাক্ষাৎকারকারণমিতি গার্হস্থ্যাবলম্বনেঽপি ন তে কিঞ্চিৎ পরিহীয়ত ইতি ভাবঃ ॥৬॥

দ্রোহাদিত্যাগস্যৈব মুখ্যপ্রয়োজনসাধকতয়া মতভেদেন বিষয়বিশেষপ্রশস্তিরকিঞ্চিৎকরৈবেত্যাহ ষড়্ভিঃ। অন্য ইতি। সাম সন্তোষকরং বাক্যম্, ব্যায়ামং যুদ্ধশ্রমম্। একমাদ্যং সাম কেচিন্ন

ভারতভাবদীপঃ

রাত্মা স্বাত্মন্যেব স্বস্বরূপে এব প্রসীদতি দ্রষ্টুর্দর্শনেন দৃশ্যাদিভেদদর্শনরূপং মলং ত্যজতি ॥৩॥ ন বিভেতি দ্বিতীয়াভাবাৎ, অস্মান্ন বিভ্যতি অস্য নিষ্ক্রিয়ত্বাৎ সমাধৌ, ব্যুত্থানে তু কামক্রোধৌ জয়তি ॥৪॥ যদা কালে ॥৫॥ এবমিতি। ভূতানি অধিকারিজীবা যথা যথা যেন যেন প্রকারেণ যদ্‌যৎ কর্ম্ম যজ্ঞাদিকং বা সগুণোপাসনং নির্গুণোপাসনং বা সাঙ্গং ব্যঙ্গং বা করোতি তত্তৎ কর্ম্ম তথা তথা তেন তেন প্রকারেণ ফলাত্মনা আবির্ভূতম্ আত্মনা স্বানুভবেন পশ্যন্তি। এতেন "তং যথা যথোপাসতে তথেতঃ প্রেত্য ভবতি" ইতি শ্রুতেরর্থো দর্শিতঃ। তস্মাৎ সর্ব্বেভ্যো ভূতেভ্যো ভয়ং দদস্তয়ং বিন্দত্যভয়ং দদস্তয়ং বিন্দতীতি বুধ্যস্ব। সম্যক্ প্রজাপালনেন ত্বমপ্যভয়ং প্রাপ্নুহীতি ভাবঃ ॥৬॥ অন্য ইতি।

মানুষ যখন কাহা হইতেও ভয় করে না, অন্য কেহও তাহা হইতে ভীত হয় না এবং সে কাম ও বিদ্বেষ জয় করিতে পারে, তখন সে আত্মদর্শন করিতে সমর্থ হয় ॥৪॥

যখন মানুষ মন, বাক্য ও কর্ম্মদ্বারা কোন প্রাণীরই অপকার করে না এবং কিছুই কামনা করে না; তখনই সে ব্রহ্মলাভ করে ॥৫॥

ভরতনন্দন যুধিষ্ঠির! মানুষ এইভাবে ব্রহ্মচর্য্যপ্রভৃতির মধ্যে যে কোন একটী আশ্রম অবলম্বন করিয়া যখন রাগদ্বেষাদি পরিত্যাগ করিতে পারে, তখন সে নিজেই ব্রহ্ম সাক্ষাৎকার করিতে সমর্থ হয়। অতএব তুমি নিজেই কোন্ আশ্রম ভাল, তাহা স্থির কর ॥৬॥

(৬)···তত্তৎ কর্ম্ম তথা তথা···পি।

যজ্ঞমেব প্রশংসন্তি সন্ন্যাসমপরে জনাঃ।
দানমেকে প্রশংসন্তি কেচিচ্চৈব প্রতিগ্রহম্ ॥৮॥
কেচিৎ সর্ব্বং পরিত্যজ্য তূষ্ণীং ধ্যায়ন্ত আসতে।
রাজ্যমেকে প্রশংসন্তি প্রজানাং পরিপালনম্ ॥৯॥
হত্বা ছিত্ত্বা চ ভিত্ত্বা চ কেচিদেকান্তশীলিনঃ।
এতৎ সর্ব্বং সমালোক্য বুধানামেষ নিশ্চয়ঃ ॥১০॥

## ভারতকৌমুদী

প্রশংসন্তি; কেচিচ্চ অপরং দ্বিতীয়ম্, ব্যায়ামং ন প্রশংসন্তি, তথা অপরে উভয়ং সাম যুদ্ধঞ্চেতি দ্বয়মেব ন প্রশংসন্তি। ইমে তু চতুর্ণামুপায়ানাং মধ্যে দানভেদাবেব প্রশংসন্তীতি ভাবঃ ॥৭॥

যজ্ঞমিতি। যজ্ঞদানপ্রতিগ্রহাণামনুষ্ঠানে গার্হস্থ্যমেবাশ্রয়ণীয়মিতি ভাবঃ ॥৮॥

কেচিদিতি। ধ্যায়ন্ত ইষ্টদেবতামিতি শেষঃ, আসতে অবতিষ্ঠন্তে ॥৯॥

হত্বেতি। কেচিৎ একান্তং নির্জ্জনদেশং শীয়ন্তি পরাবলোকনপরিহারার্থমাশ্রয়ন্তীতি তে তাদৃশা দস্যবঃ। গৃহস্থান্ হত্বা ছিত্ত্বা চ ভিত্ত্বা তদ্দ্রব্যহরণমেব প্রশংসন্তীতি শেষঃ। এতন্মতবৈষম্যম্ ॥১০॥

## ভারতভাবদীপঃ

সাম প্রীতিম্, ব্যায়ামং যত্নম্, অপরে একং ধ্যানং ন প্রশংসন্তি ইতি নাপি তু প্রশংসন্তি এব; উভয়ং সামব্যামৌ একস্মৈব অবস্থাভেদেন প্রশংসন্তি। অপরে তথৈব প্রশংসন্তি প্রাগুপাত্তমেকং জ্ঞেয়ম্ ॥৭॥ পক্ষাপ্যেতান্ পক্ষান্ বিবৃণোতি—যজ্ঞেতি ত্রিভিঃ। যজ্ঞসন্ন্যাসদানৈর্দেবসর্ব্বভূতবিপ্রাণাং প্রীতির্ভবতি, প্রতিগ্রহং প্রজাভ্যো যজমানেভ্যো বা দ্রব্যাদানং ব্যায়ামরূপং মন্দাঃ প্রশংসন্তি ॥৮॥ সর্ব্বপরিত্যাগেন ত্বেকং কেচিৎ। রাজ্যমেকে ইত্যাদিপাদত্রয়েণ সামব্যায়ামাবেকস্মৈবাহ ॥৯॥ অন্ত্যং পক্ষমাহ—

অনেকে সান্ত্ববাদের প্রশংসা করে এবং বহুলোক যুদ্ধের প্রশংসা করিয়া থাকে, আবার কতকগুলি লোক সান্ত্ববাদের প্রশংসা করে না, অন্য লোকেরা যুদ্ধকে ভাল বলে না এবং বহুলোকই সান্ত্ববাদ ও যুদ্ধ এই দুইটারই প্রশংসা করে না ॥৭॥

একশ্রেণীর লোক যজ্ঞের প্রশংসা করে, অন্য শ্রেণীর লোক সন্ন্যাসের প্রশংসা করিয়া থাকে, অনেকে দানকে ভাল বলে এবং বহুলোক প্রতিগ্রহকে উত্তম বলিয়া থাকে ॥৮॥

তা'র পর, অনেক লোক অন্য সমস্ত পরিত্যাগ করিয়া এক ইষ্টদেবতার ধ্যান করিতে থাকিয়া অবস্থান করে, আবার একশ্রেণীর লোক প্রজাপালনরূপ রাজত্বে প্রশংসা করিয়া থাকে ॥৯॥

( কি আশ্চর্য্য ! ) নির্জনস্থানস্থায়ী কতকগুলি লোক ( দস্যু-ডাকাত ) বলে যে, গৃহস্থগণকে বধ, ছেদ ও ভেদ করিয়া তাহাদের দ্রব্য হরণ করাই ভাল। এই সমস্ত মতভেদ পর্য্যালোচনা করিয়া জ্ঞানিগণ এইরূপ নির্ণয় করিয়াছেন—॥১০॥

অদ্রোহেণৈব ভূতানাং যো ধর্ম্মঃ স সতাং মতঃ।
অদ্রোহঃ সত্যবচনং সংবিভাগো দয়া দমঃ ॥১১॥
প্রজনঃ স্বেষু দারেষু মার্দ্দবং হ্রীরচাপলম্।
এবং ধর্ম্মং প্রধানেষ্টং মনুঃ স্বায়ম্ভুবোঽব্রবীৎ ॥১২॥ (যুগ্মকম্)
তস্মাদেতৎ প্রযত্নেন কৌন্তেয়! প্রতিপালয়।
যো হি রাজ্যে স্থিতঃ শশ্বদ্বশী তুল্যপ্রিয়াপ্রিয়ঃ ॥১৩॥
ক্ষত্রিয়ো যজ্ঞশিষ্টাশী রাজা শাস্ত্রার্থতত্ত্ববিৎ।
অসাধুনিগ্রহরতঃ সাধূনাং প্রগ্রহে রতঃ ॥১৪॥
ধর্ম্মবর্ত্মনি সংস্থাপ্য প্রজা বর্ত্তেত ধর্ম্মতঃ।
পুত্রসংক্রমিতশ্রীশ্চ বনে বন্যেন বর্ত্তয়ন্ ॥১৫॥
বিধানমাশ্রমাণাং বৈ কুর্য্যাৎ কর্ম্মাণ্যতন্দ্রিতঃ।
য এবং বর্ত্ততে রাজা স রাজা ধর্ম্মনিশ্চিতঃ ॥১৬॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

কোঽসৌ নিশ্চয় ইত্যাহ দ্বাভ্যাম্। অদ্রোহেণেতি। ভূতানাং প্রাণিনাম্, অদ্রোহেণ অনপকারেণৈব, যো ধর্ম্ম আচরিতঃ স্যাৎ, স এব শ্রেয়ঃসাধনতয়া সতাং মতঃ। সংবিভাগো যথাকালং সংবিভজ্যান্নাদিদানম্, দম ইন্দ্রিয়দমনম্। প্রজনঃ সন্তানজননম্, মার্দ্দবং সর্ব্বত্রৈব কোমলতা, হ্রীঃ অকার্য্যকরণে লজ্জা. অচাপলং চাঞ্চল্যেনাকার্য্যাকরণম্। প্রধানেন প্রাধান্যেন ইষ্টং প্রধানেষ্টম্। অত্রাশ্রমচিন্তা নাস্তীতি ভাবঃ ॥১১—১২॥

তস্মাদিতি। এতৎ অদ্রোহাদিকম্, প্রতিপালয় যত্র কুত্রাপ্যাশ্রমে বসন্নিত্যাশয়ঃ। শশ্বৎ সর্ব্বদা, বশী জিতেন্দ্রিয়ঃ, তুল্যে প্রিয়াপ্রিয়ে যস্য সঃ। যজ্ঞস্য শিষ্টম্ অবশিষ্টম্ অশ্নাতীতি যজ্ঞশিষ্টাশী। প্রগ্রহে অনুগ্রহে। স্বয়মপি ধর্ম্মতঃ ধর্ম্মে বর্ত্তেত। পুত্রে সংক্রমিতা সঞ্চারিতা শ্রী রাজলক্ষ্মীর্যেন সঃ, বন্যেন ফলমূলাদিনা, বর্ত্তয়ন্ জীবিকাং নির্ব্বাহয়ন্। বিধানং শাস্ত্রীয়বিধিম্ অনুসরন্নিতি শেষঃ, আশ্রমাণাং যোগ্যানি কর্ম্মাণি, অতন্দ্রিতঃ অনলসঃ সন্, কুর্য্যাৎ। পুত্রে শ্রীসংক্রমণাসম্ভবাৎ তবেদানীং গার্হস্থ্যমেবোচিতমিতি ভাবঃ ॥১৩—১৬॥

**পরের হিংসা না করিয়া যে ধর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহাই সজ্জনসম্মত ধর্ম্ম। স্বায়ম্ভুব মনু বলিয়াছেন—'পরের অপকার না করা, সত্যবাক্য বলা, বিভাগ করিয়া যথাকালে ক্ষুধার্ত্তকে অন্ন দান করা, দয়া, ইন্দ্রিয়দমন, আপন পত্নীর গর্ভে সন্তান উৎপাদন, কোমল ব্যবহার, অকার্য্যকরণে লজ্জা এবং চপলতা না করা—এইগুলিতে যে ধর্ম্ম হয়, তাহাই প্রধান ধর্ম্ম' ॥১১—১২॥**

(১২)···প্রজনং স্বেষু দারেষু—বঙ্গ বর্দ্ধ নি। (১৬)···বিধিনা শ্রামণেনৈব···পি,···বিধিনা শ্রাবণেনৈব···বঙ্গ বর্দ্ধ।

তস্যায়ঞ্চ পরশ্চৈব লোকঃ স্যাৎ সফলোদয়ঃ।
নির্ব্বাণং হি সুদুষ্প্রাপ্যং বহুবিঘ্নঞ্চ মে মতম্ ॥১৭॥
এবং ধর্ম্মমনুক্রান্তাঃ সত্যদানতপঃপরাঃ।
আনৃশংস্যগুণৈর্যুক্তাঃ কামক্রোধবিবর্জিতাঃ ॥১৮॥
প্রজানাং পালনে যুক্তা ধর্ম্মমুত্তমমাস্থিতাঃ।
গোব্রাহ্মণার্থে যুধ্যন্তঃ প্রাপ্তা গতিমনুত্তমাম্ ॥১৯॥ (যুগ্মকম্)
এবং রুদ্রাঃ সবসবস্তথাদিত্যাঃ পরন্তপ !।
সাধ্যা রাজর্ষিসঙ্ঘাশ্চ ধর্ম্মমেতং সমাশ্রিতাঃ।
অপ্রমত্তাস্ততঃ স্বর্গং প্রাপ্তাঃ পুণ্যৈঃ স্বকর্ম্মভিঃ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে দেবস্থানবাক্যে একবিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

### ভারতকৌমুদী

তস্যেতি। সফল উদয়ঃ প্রাপ্তির্যস্য সঃ, আশানুরূপসুখাদিলাভাদিতি ভাবঃ। সুদুষ্প্রাপ্যম্ অতিদুঃসাধ্যজ্ঞানসাধ্যত্বাদিত্যাশয়ঃ ॥১৭॥

এবমিতি। অনুক্রান্তা অনুসরন্তঃ। আনৃশংস্যং দয়া। যুক্তা নিরতাঃ। গতিং স্থানম্, ন বিদ্যতে উত্তমা যস্যাস্তাম্ ॥১৮—১৯॥

---

অতএব কুন্তীনন্দন! তুমি যত্নপূর্ব্বক এইগুলি প্রতিপালন কর। যে রাজা রাজ্যে অভিষিক্ত হইয়া সর্ব্বদা জিতেন্দ্রিয়, প্রিয় ও অপ্রিয় প্রাপ্তিতে সমানচিত্ত, সজ্জনপালক, যজ্ঞাবশিষ্টভোজী, শাস্ত্রার্থ ও লোকতত্ত্বজ্ঞ, দুষ্ট নিগ্রহ ও শিষ্টানুগ্রহে নিরত থাকিয়া প্রজাগণকে ধর্ম্মপথে স্থাপিত করিয়া নিজেও ধর্ম্মপথেই থাকেন এবং যে রাজা পরে পুত্রের উপরে রাজ্যের ভার অর্পণ করিয়া বনে যাইয়া বন্য ফলমূলাদিদ্বারা জীবন ধারণ করিতে থাকিয়া, শাস্ত্রবিধি অনুসারে আশ্রমের যোগ্য কার্য্য করেন; তিনিই জ্ঞানিগণনিশ্চিত ধর্ম্ম পালন করেন ॥১৩—১৬॥

সেই রাজার ইহলোক ও পরলোক দুই লোকই সফল হয়। তা'র পর, আমার ধারণা এই যে, নির্ব্বাণ মুক্তি অতি দুর্লভ। কেন না, তাহাতে বহুতর বিঘ্ন উপস্থিত হয় ॥১৭॥

এই ভাবে প্রাচীন অনেক রাজা ধর্ম্মের অনুসরণ করিতে থাকিয়া সত্য, দান ও তপস্যাপরায়ণ, দয়াদাক্ষিণ্যপ্রভৃতি গুণসমন্বিত, কামক্রোধবিহীন এবং প্রজা পালনে নিরত হইয়া, গো ও ব্রাহ্মণের নিমিত্ত যুদ্ধ করিয়া—এই সকল অসাধারণ ধর্ম্মের বলে সর্ব্বোত্তম গতি লাভ করিয়াছেন ॥১৮—১৯॥

## দ্বাবিংশোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

অস্মিন্নেবান্তরে বাক্যং পুনরেবার্জ্জুনোঽব্রবীৎ।
নির্ব্বিণ্নমনসং জ্যেষ্ঠমিদং ভ্রাতরমচ্যুতম্ ॥১॥
ক্ষত্রধর্ম্মেণ ধর্ম্মজ্ঞ! প্রাপ্য রাজ্যং সুদুর্লভম্।
জিত্বা চারীন্ নরশ্রেষ্ঠ! তপ্যতে কিং ভৃশং ভবান্ ॥২॥

### ভারতকৌমুদী

এবমিতি। বসুভিঃ সহেতি সবসবঃ। অপ্রমত্তা ধর্ম্মানুষ্ঠানে সাবধানাঃ, অতস্ত্বমপি গৃহস্থাশ্রমে তিষ্ঠন্নেবেদৃশং ধর্ম্মমাচরেতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে একবিংশোঽধ্যায়ঃ ॥০॥

অস্মিন্নিতি। অন্তরে অবসরে। নির্ব্বিণ্নম্ অবধ্যবধাদিনা স্বাবমাননাযুক্তং মনো যস্য তম্, জ্যেষ্ঠং যুধিষ্ঠিরম্, অচ্যুতং তদানীমপি বনবাসসঙ্কল্পাদভ্রষ্টম্ ॥১॥

ক্ষত্রেতি। ক্ষত্রধর্ম্মেণ ন্যায়যুদ্ধেন। তপ্যতে শোকানলেন ॥২॥

### ভারতভাবদীপঃ

কেচিদেকান্তশীলিনঃ ॥১০॥ সিদ্ধান্তমাহ—অদ্রোহেণেতি ॥১১॥ প্রজনং পুত্রোৎপাদনম্, প্রধানং চাসৌ ইষ্টশ্চেতি সমাসস্তম্ ॥১২—১৩॥ প্রগ্রহে সংগ্রহে ॥১৪—১৫॥ শ্রাবণেন শাস্ত্রশ্রবণাদ্বিহিতেন ॥১৬—২০॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশোঽধ্যায়ঃ ॥২১॥

---

শত্রুদমনকারী রাজা! রুদ্রগণ, বসুগণ, আদিত্যগণ, সাধ্যগণ এবং রাজর্ষিগণ অবহিত হইয়া এই ধর্ম্মের অনুষ্ঠান করিয়া পরিশেষে আপন আপন পুণ্যময় সেই সকল কর্ম্মের বলে স্বর্গ লাভ করিয়াছেন' ॥২০॥

বৈশম্পায়ন বলিলেন—মহর্ষি দেবস্থান এই সকল বাক্য বলিলেও যুধিষ্ঠিরের মনের গ্লানি গেল না এবং তিনি বনবাসের সঙ্কল্প হইতেও বিচ্যুত হইলেন না। ইহা দেখিয়া সেই অবসরে অর্জ্জুন পুনরায় সেই জ্যেষ্ঠভ্রাতাকে বলিতে লাগিলেন—॥১॥

'ধর্ম্মজ্ঞ নরশ্রেষ্ঠ! আপনি ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে যুদ্ধে শত্রুগণকে জয় করিয়া, অতিদুর্লভ রাজ্য হাতে পাইয়া, এখন গুরুতর অনুতপ্ত হইতেছেন কেন? ॥২॥

ক্ষত্রিয়াণাং মহারাজ ! সংগ্রামে নিধনং মতম্ ।
বিশিষ্টং বহুভির্যজ্ঞৈঃ ক্ষত্রধর্ম্মমনুস্মর ॥৩॥
ব্রাহ্মণানাং তপস্ত্যাগঃ প্রেত্য ধর্ম্মবিধিঃ স্মৃতঃ ।
ক্ষত্রিয়াণাঞ্চ নিধনং সংগ্রামবিহিতং প্রভো ! ॥৪॥
ক্ষত্রধর্ম্মো মহারৌদ্রঃ শাস্ত্রনিত্য ইতি স্মৃতঃ ।
বধশ্চ ভরতশ্রেষ্ঠ ! কালে শস্ত্রেণ সংযুগে ॥৫॥
ব্রাহ্মণস্যাপি চেদ্রাজন্ ! ক্ষত্রধর্ম্মেণ বর্ত্ততঃ ।
প্রশস্তং জীবিতং লোকে ক্ষত্রং হি ব্রহ্মসম্ভবম্ ॥৬॥

## ভারতকৌমুদী

ক্ষত্রিয়াণামিতি। বিশিষ্টং প্রধানীকৃতম্, অতস্তদর্থঃ শোকো ন কর্ত্তব্য ইতি ভাবঃ ॥৩॥

ব্রাহ্মণানামিতি। ত্যাগঃ সন্ন্যাসঃ, প্রেত্য পরলোকে তত্রোপকারায়েত্যর্থঃ; ধর্ম্মং বিদধাতীতি ধর্ম্মবিধিঃ। ক্ষত্রিয়াণাঞ্চ ধর্ম্মবিধিরিত্যনুষঙ্গঃ ॥৪॥

নেদং নিধনমপ্যশাস্ত্রীয়মিত্যাহ ক্ষত্রেতি। শাস্ত্রেণ নিত্যঃ ক্ষত্রিয়পক্ষে নিত্যতয়া বিহিতঃ। বধশ্চ ভবতি; অতস্তদর্থঃ শোকো নিষ্কারণ এবেতি ভাবঃ ॥৫॥

অথ ব্রাহ্মণস্য দ্রোণস্য বধো নিতরাং মাং দহতীত্যাহ ব্রাহ্মণস্যেতি। হে রাজন্! ক্ষত্রধর্ম্মেণ বর্ত্ততো বর্ত্তমানস্য যুদ্ধং কুর্ব্বত ইত্যর্থঃ, ব্রাহ্মণস্যাপি চেদ্বধো ভবেৎ; তদা স বধঃ, তৎ জীবিতঞ্চেত্যু-ভয়মপি লোকে প্রশস্তম্। যেন হি ক্ষত্রং ব্রহ্মসম্ভবং ব্রাহ্মণাদুৎপন্নম্। তথা চ যুদ্ধে ক্ষত্রিয়নিধনস্য প্রশস্ততয়া তদুৎপাদকস্য ব্রাহ্মণস্যাপি নিধনং প্রশস্তমেব। "ব্রহ্মহত্যা সুরাপান"মিত্যাদিস্মৃতৌ মহাপাতকশ্রুতিস্তু ব্রাহ্মণধর্ম্মে বর্ত্তমানস্য ব্রাহ্মণস্য বধ এবেতি দ্রোণবধেঽপি নানুতাপঃ কর্ত্তব্য ইত্যাশয়ঃ ॥৬॥

---

মহারাজ ! আপনি ক্ষত্রিয়ধর্ম্ম স্মরণ করুন। ক্ষত্রিয়গণের যুদ্ধে মৃত্যু যে বহুতর যজ্ঞ অপেক্ষাও শ্রেষ্ঠ ॥৩॥

রাজা ! ব্রাহ্মণগণের তপস্যা ও সন্ন্যাসই পারলৌকিক ফলজনক ধর্ম্ম ; আর ক্ষত্রিয়গণের যুদ্ধে মৃত্যুই পারলৌকিক ফলজনক ধর্ম্ম ॥৪॥

ভরতশ্রেষ্ঠ ! অতিভীষণ ক্ষত্রিয়ধর্ম্ম ক্ষত্রিয়গণের পক্ষে শাস্ত্রে নিত্যরূপে বিহিত রহিয়াছে ; আবার যুদ্ধে যথাকালে ক্ষত্রিয়গণের বধও সম্পূর্ণ সম্ভবপর হইয়া থাকে ॥৫॥

রাজা ! ব্রাহ্মণও যদি ক্ষত্রিয়ধর্ম্মে বিদ্যমান থাকেন তাহা হইলে, তাঁহারও যুদ্ধে বধ এবং জীবন জগতে প্রশস্ত বলিয়াই কথিত হইয়া থাকে। কেন না, ক্ষত্রিয় ব্রাহ্মণ হইতেই উৎপন্ন ॥৬॥

(৫)···শস্ত্রনিত্য ইতি স্মৃতঃ—পি নি।

ন ত্যাগো ন পুনর্যজ্ঞো ন তপো মনুজেশ্বর ! ।
ক্ষত্রিয়স্য বিধীয়ন্তে ন পরস্বোপজীবনম্ ॥৭॥
স ভবান্ সর্ব্বধর্ম্মজ্ঞো ধর্ম্মাত্মা ভরতর্ষভ ! ।
রাজা মনীষী নিপুণো লোকে দৃষ্টাপরাবরঃ ॥৮॥
ত্যক্ত্বা সন্তাপজং শোকং দংশিতো ভব কর্ম্মণি ।
ক্ষত্রিয়স্য বিশেষেণ হৃদয়ং বজ্রসন্নিভম্ ॥৯॥
জিত্বারীন্ ক্ষত্রধর্ম্মেণ প্রাপ্য রাজ্যমকণ্টকম্ ।
বিজিতাত্মা মনুষ্যেন্দ্র ! যজ্ঞদানপরো ভব ॥১০॥
ইন্দ্রো বৈ ব্রহ্মণঃ পুত্রঃ ক্ষত্রিয়ঃ কর্ম্মণাভবৎ ।
জ্ঞাতীনাং পাপবৃত্তীনাং জঘান নবতীর্নব ॥১১॥
তচ্চাস্য কর্ম্ম পূজ্যঞ্চ প্রশস্যঞ্চ বিশাংপতে ! ।
তেনেন্দ্রত্বং সমাপেদে দেবানামিতি নঃ শ্রুতম্ ॥১২॥

ভারতকৌমুদী

নেতি। বিধীয়ন্তে প্রাশস্ত্যেন, অপি তু যুদ্ধমেব প্রাশস্ত্যেন বিধীয়ত ইত্যর্থঃ; পরস্মাৎ জনাৎ স্বেন স্বত্বাস্পদীকৃতেন যাচ্ঞালব্ধধনেন উপজীবনঞ্চ ন ॥৭॥

স ইতি। নিপুণঃ সর্ব্বকার্য্যদক্ষঃ, দৃষ্টৌ পরাবরৌ উত্তমাধমৌ ধর্ম্মৌ যেন সঃ ॥৮॥

ত্যক্ত্বেতি। সন্তাপাৎ আত্মীয়বধদুঃখাৎ জায়ত ইতি তম্, দংশিতঃ সজ্জিতঃ ॥৯॥

জিত্বেতি। বিজিতাত্মা বিশেষেণ জিতেন্দ্রিয়ঃ ॥১০॥

দৃষ্টান্তেন যুধিষ্ঠিরমাশ্বাসয়তি ইন্দ্র ইতি। ব্রহ্মণো ব্রাহ্মণস্য কশ্যপস্য। জ্ঞাতীনাং দৈত্যদানবানাম্, নব নবতীঃ দশাধিকাষ্টৌ শতানি ॥১১॥

তদিতি। ইন্দ্রত্বং পরমৈশ্বর্য্যবত্ত্বম্, সমাপেদে প্রাপ ॥১২॥

নরনাথ ! ক্ষত্রিয়ের পক্ষে সন্ন্যাস, যজ্ঞ, তপস্যা কিংবা ভিক্ষা প্রশস্তরূপে বিহিত নহে ॥৭॥

ভরতশ্রেষ্ঠ ! আপনি সমস্ত ধর্ম্ম জানেন। ধর্ম্মাত্মা, রাজা, বুদ্ধিমান্, সর্ব্বকার্য্যদক্ষ এবং জগতে কোন্ ধর্ম্ম উত্তম বা কোন্ ধর্ম্ম অধম তাহাও অবগত আছেন ॥৮॥

আপনি আত্মীয়বধ-দুঃখজনিত শোক পরিত্যাগ করিয়া রাজকার্য্যে সজ্জিত হউন। বিশেষতঃ ক্ষত্রিয়ের হৃদয় বজ্রের তুল্যই দৃঢ় হইয়া থাকে ॥৯॥

মনুষ্যশ্রেষ্ঠ ! আপনি ক্ষত্রিয় ধর্ম্ম অনুসারে শত্রু জয় ও নিষ্কণ্টক রাজ্য লাভ করিয়া সম্প্রতি জিতেন্দ্রিয় হইয়া যজ্ঞ ও দান করিতে থাকুন ॥১০॥

ইন্দ্র ব্রাহ্মণের পুত্র হইয়াও কার্য্যদ্বারা ক্ষত্রিয় হইয়াছিলেন। কেন না, তিনি আটশত দশজন পাপাচারী জ্ঞাতিকে বধ করিয়াছিলেন ॥১১॥

স ত্বং যজ্ঞৈর্মহারাজ ! যজস্ব বহুদক্ষিণৈঃ ।
যথৈবেন্দ্রো মনুষ্যেন্দ্র ! চিরায় বিগতজ্বরঃ ॥১৩॥
মা ত্বমেবং গতে কিঞ্চিচ্ছোচেথাঃ ক্ষত্রিয়র্ষভ ! ।
গতাস্তে ক্ষত্রধর্ম্মেণ শস্ত্রপূতাঃ পরাং গতিম্ ॥১৪॥
ভবিতব্যং তথা তচ্চ যদ্‌বৃত্তং ভরতর্ষভ ! ।
দিষ্টং হি রাজশার্দূল ! ন শক্যমতিবর্ত্তিতুম্ ॥১৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে অর্জ্জুনবাক্যে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

ভারতকৌমুদী

স ইতি। যজস্ব দেবান্ পূজয়। বিগতো জ্বরঃ শত্রুসন্তাপো যস্য সঃ ॥১৩॥

মেতি। গতে ভাবে ঈদৃশ্যামবস্থায়ামিত্যর্থঃ। শোকাকরণে কারণমাহ গতা ইতি ॥১৪॥

দৈবাদেব তে হতা ইত্যতোঽপি শোকো ন কর্ত্তব্য ইত্যাহ ভবিতব্যমিতি। বৃত্তং জাতম্। দিষ্টং দৈবম্ ॥১৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

অস্মিন্নিতি। অচ্যুতং ধর্ম্মাৎ ॥১—৩॥ ত্যাগঃ সন্ন্যাসঃ ॥৪—৬॥ যজ্ঞ আত্মযজ্ঞঃ সমাধিরিতি যাবৎ ॥৭—৮॥ দংশিতঃ সন্নদ্ধঃ, বিজয়ং ধর্ম্মসংহিতমিতি পাঠে প্রশংসন্তীত্যধ্যাহারঃ ॥৯—১০॥ ব্রহ্মণঃ কশ্যপস্য নবতীর্নব দশাধিকং শতাষ্টকম্ ॥১১॥ ইন্দ্রত্বমৈশ্বর্য্যম্ ॥১২—১৫॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥২২॥

নরনাথ ! ইন্দ্রের সেই কার্য্য গৌরবেরও বটে, প্রশংসারও বটে। কারণ, তিনি সেই কার্য্যদ্বারাই দেবগণের মধ্যে পরম ঐশ্বর্য্যশালী হইয়াছেন, ইহা আমাদের শুনা আছে ॥১২॥

নরশ্রেষ্ঠ মহারাজ ! ইন্দ্র যেমন চিরকালের জন্য শত্রুসন্তাপশূন্য হইয়া প্রচুর দক্ষিণাযুক্ত বহু যজ্ঞ করিয়াছিলেন, আপনিও তেমন চিরকালের জন্য শত্রুসন্তাপশূন্য হইয়াছেন, এখন প্রচুর দক্ষিণাযুক্ত বহুতর যজ্ঞ করুন ॥১৩॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ ! এই অবস্থায় আপনি আর শোক করিবেন না। কারণ, সেই দুর্য্যোধনপ্রভৃতি ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে অস্ত্রস্পর্শে পবিত্র হইয়া পরমগতি লাভ করিয়াছেন ॥১৪॥

ভরতশ্রেষ্ঠ ! রাজপ্রধান ! যাহা ঘটিয়াছে, দৈবই সেইরূপ ছিল ; সুতরাং কেহই দৈবকে অতিক্রম করিতে সমর্থ হয় না[১] ॥১৫॥

(১৩) স ত্বং যজ্ঞে মহারাজ !—বঙ্গ বর্দ্ধ সো।

# ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ।

-:::-

বৈশম্পায়ন উবাচ ।

এবমুক্তস্তু কৌন্তেয়ো গুড়াকেশেন পাণ্ডবঃ ।
নোবাচ কিঞ্চিৎ কৌরব্য ! ততো দ্বৈপায়নোঽব্রবীৎ ॥১॥

ব্যাস উবাচ ।

বীভৎসোর্বচনং সৌম্য ! সত্যমেতদ্যুধিষ্ঠির ! ।
শাস্ত্রদৃষ্টঃ পরো ধর্ম্মঃ স্মৃতো গার্হস্থ্য আশ্রমঃ ॥২॥
স্বধর্ম্মং চর ধর্ম্মজ্ঞ ! যথাশাস্ত্রং যথাবিধি ।
নহি গার্হস্থ্যমুৎসৃজ্য তবারণ্যং বিধীয়তে ॥৩॥
গৃহস্থং হি সদা দেবাঃ পিতরোঽতিথয়স্তথা ।
ভৃত্যাশ্চৈবোপজীবন্তি তান্ ভরস্ব মহীপতে ! ॥৪॥

---

ভারতকৌমুদী

এবমিতি। কৌন্তেয়ো যুধিষ্ঠিরঃ, গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা, পূর্ব্বং তপোঽবস্থায়াং জিতনিদ্রোঽর্জ্জুনস্তেনেত্যর্থঃ। দ্বৈপায়নো বেদব্যাসঃ ॥১॥

বীভৎসোরিতি। বীভৎসোরর্জ্জুনস্য। ধর্ম্মো ধর্ম্মজনকঃ ॥২॥

স্বেতি। নহু সন্ন্যাসেঽপি স্বধর্ম্মাচরণং সম্ভবতীত্যাহ নহীতি। নহি বিধীয়তে অন্যস্মিন্ ভারার্পণাসম্ভবাৎ ॥৩॥

গৃহস্থমিতি। ভৃত্যা ভরণীয়া আত্মীয়াঃ ॥৪॥

---

বৈশম্পায়ন বলিলেন—কৌরবনন্দন জনমেজয় ! অর্জ্জুন এইরূপ বলিলে, পাণ্ডুনন্দন যুধিষ্ঠির কোন কথাই বলিলেন না; তাহার পর বেদব্যাস বলিতে লাগিলেন ॥১॥

বেদব্যাস বলিলেন—'সৌম্য যুধিষ্ঠির ! অর্জ্জুনের এই সকল কথা সত্য। শাস্ত্রে দেখা গিয়াছে যে, গৃহস্থাশ্রম পরম ধর্ম্মজনক ॥২॥

ধর্ম্মজ্ঞ ! তুমি শাস্ত্র অনুসারে যথাবিধানে আপন ধর্ম্মের আচরণ করিতে থাক। কারণ, তোমার পক্ষে গৃহস্থাশ্রম পরিত্যাগ করিয়া বনবাসের বিধান নাই ॥৩॥

রাজা ! দেবগণ, পিতৃগণ, অতিথিগণ ও আত্মীয়গণের গৃহস্থই উপজীব্য। অতএব তুমি তাঁহাদের ভরণ কর ॥৪॥

---

(১)···নোবাচ কিঞ্চিৎ কৌরব্যস্ততো—বঙ্গ বৰ্দ্ধ বা সো নি। (২)···স্থিতো গার্হস্থ্যমাশ্রিতঃ—বঙ্গ বৰ্দ্ধ বা সো। (৩) স্বধর্ম্মং পরধর্ম্মজ্ঞ !—বঙ্গ বৰ্দ্ধ বা সো।

বয়াংসি পশবশ্চৈব ভূতানি চ জনাধিপ ! ।
গৃহস্থৈরবধার্য্যন্তে তস্মাচ্ছ্রেষ্ঠো গৃহাশ্রমী ॥৫॥
সোঽয়ং চতুর্ণামেতেষামাশ্রমাণাং দুরাচরঃ ।
তং চরাদ্য বিধিং পার্থ ! দুশ্চরং দুর্ব্বলেন্দ্রিয়ৈঃ ॥৬॥
বেদজ্ঞানঞ্চ তে কৃৎস্নং তপশ্চাচরিতং মহৎ ।
পিতৃপৈতামহং রাজ্যং ধুর্য্যবদ্বোঢ়ুমর্হসি ॥৭॥
তপো যজ্ঞঃ ক্ষমা বিদ্যা ভৈক্ষ্যমিন্দ্রিয়সংযমঃ ।
ধ্যানমেকান্তশীলত্বং তুষ্টির্দানঞ্চ শক্তিতঃ ॥৮॥
ব্রাহ্মণানাং মহারাজ ! চেষ্টা সংসিদ্ধিকারিকা ।
ক্ষত্রিয়াণাস্তু বক্ষ্যামি তবাপি বিদিতং পুনঃ ॥৯॥ (যুগ্মকম্)
যজ্ঞো বিদ্যা সমুত্থানমসন্তোষঃ শ্রিয়ং প্রতি ।
দণ্ডধারণমুগ্রত্বং প্রজানাং পরিপালনম্ ॥১০॥

### ভারতকৌমুদী

বয়াংসীতি। বয়াংসি পক্ষিণঃ, ভূতানি অন্যে চ প্রাণিনঃ। অবধার্য্যন্তে পুষ্যন্তে ॥৫॥
স ইতি। সোঽয়ং গৃহস্থাশ্রমঃ, দুঃখেন আচর্য্যত ইতি দুরাচরঃ ॥৬॥
বেদেতি। বেদজ্ঞানং জাতমিতি শেষঃ, আচরিতং বনবাসকালে। ধুর্য্যবৎ ভারবাহীব ॥৭॥
তপ ইতি। বিদ্যা শাস্ত্রবিষয়া। একান্তশীলত্বং নির্জনসেবিত্বম্। চেষ্টা তপঃপ্রভৃতীনাং সাধনস্য। বক্ষ্যামি চেষ্টামীতি শেষঃ। তবাপি পুনস্তৎ সর্ব্বং বিদিতমস্ত্যেবেতি শেষঃ ॥৮—৯॥

নরনাথ ! গৃহস্থেরাই পশুগণ, পক্ষিগণ ও অন্যান্য প্রাণিগণের ভরণপোষণ করিয়া থাকেন। অতএব চারিপ্রকার আশ্রমীর মধ্যে গৃহস্থাশ্রমই শ্রেষ্ঠ ॥৫॥

পৃথানন্দন ! চারিটী আশ্রমের মধ্যে গৃহস্থাশ্রমের নিয়ম পালন করাই দুষ্কর। দুর্ব্বল ইন্দ্রিয়গণের পক্ষে দুষ্কর সেই গৃহস্থাশ্রমের নিয়মই তুমি পালন কর ॥৬॥

তোমার সমস্ত বেদজ্ঞানই জন্মিয়াছে এবং তুমি গুরুতর তপস্যাও করিয়াছ ; এখন অপর ভারবাহীর ন্যায় পৈতৃক রাজ্যভার বহন কর ॥৭॥

মহারাজ ! তপস্যা, যজ্ঞ, ক্ষমা, শাস্ত্রবিদ্যা, ভিক্ষা, ইন্দ্রিয়দমন, ধ্যান, নির্জ্জনে অবস্থান, সন্তোষ এবং শক্তি অনুসারে দান—এইগুলির চেষ্টা করা ব্রাহ্মণের পক্ষে সিদ্ধিকারক। ক্ষত্রিয়দের পক্ষে সিদ্ধিকারক বিষয় সকল বলিব ; কিন্তু তাহা তোমারও জানা আছে ॥৮—৯॥

(৮)···ধ্যানং বিদ্যা সমুত্থানং সন্তোষশ্চ শ্রিয়ং প্রতি···ইতি পাদদ্বয়মধিকং নি,···তুষ্টিজ্ঞানঞ্চ· বঙ্গ বর্দ্ধ।

বেদজ্ঞানং তথা কৃৎস্নং তপঃ সুচরিতং তথা।
দ্রবিণোপার্জ্জনং ভূরি পাত্রে চ প্রতিপাদনম্ ॥১১॥
এতানি রাজ্ঞাং কর্ম্মাণি সুকৃতানি বিশাংপতে!।
ইমং লোকমমুঞ্চৈব সাধয়ন্তীতি নঃ শ্রুতম্ ॥১২॥ (বিশেষকম্)
এষাং জ্যায়স্তু কৌন্তেয়! দণ্ডধারণমুচ্যতে।
বলং হি ক্ষত্রিয়ে নিত্যং বলে দণ্ডঃ সমাহিতঃ ॥১৩॥
এতা বিদ্যাঃ ক্ষত্রিয়াণাং রাজন্! সংসিদ্ধিকারিকাঃ।
অপি গাথামিমাং চাপি বৃহস্পতিরগায়ত ॥১৪॥
ভূমিরেতৌ নিগিরতি সর্পো বিলশয়ানিব।
রাজানং চাবিরোদ্ধারং ব্রাহ্মণং চাপ্রবাসিনম্ ॥১৫॥

## ভারতকৌমুদী

যজ্ঞ ইতি। সমুত্থানং শক্রদমনোদ্যোগঃ, শ্রিয়ং সম্পদং প্রতি অসন্তোষ উত্তরোত্তরশ্রীবৃদ্ধিকামনেত্যর্থঃ। দ্রবিণস্য ধনস্য উপার্জ্জনম্। প্রতিপাদনং দানম্। সুকৃতানি পুণ্যজনকানি। অমুং পরম্, সাধয়ন্তি উৎকর্ষেণ জনয়ন্তি ॥১০—১২॥

এষামিতি। জ্যায়ঃ শ্রেষ্ঠম্। সমাহিতঃ প্রতিষ্ঠিতঃ ॥১৩॥

এতা ইতি। গাথাং গানবৎপ্রচারযোগ্যাং বাচম্ ॥১৪॥

ভূমিরিতি। নিগিরতি গ্রসতি, বিলেষু গর্ত্তেষু শেরতে অবতিষ্ঠন্তে ইতি বিলশয়া মূষিকাস্তান্। অবিরোদ্ধারং দুর্ব্বলত্বাৎ শান্তিপ্রিয়ত্বাদ্বা শক্রভিঃ সহ বিরোধস্যাকর্ত্তারম্, অপ্রবাসিনং ধনার্জ্জনায়

## ভারতভাবদীপঃ

এবমুক্ত ইতি ॥১॥ গার্হস্থ্যং গৃহস্থস্যায়ং গার্হস্থ্যস্তম্ ॥২॥ তব ক্ষত্রিয়ত্বাদরণ্যং সন্ন্যাসঃ ॥৩—৫॥ দুর্ব্বলানি জিতানি চ তানি ইন্দ্রিয়াণি তৈঃ ॥৬—৭॥ বিদ্যা আত্মনোঽসঙ্গত্বজ্ঞানম্, জ্ঞানং শাস্ত্রবিষয়ম্

নরনাথ! যজ্ঞ, শাস্ত্রবিদ্যা, শক্রদমনের উদ্যোগ, লব্ধসম্পদের প্রতি অসন্তোষ, (উত্তরোত্তর শ্রীবৃদ্ধি কামনা) রাজদণ্ড ধারণ, উগ্রতা, প্রজাপালন, সমস্ত বেদজ্ঞান, সম্যক্ তপস্যাচরণ, প্রচুর ধন উপার্জ্জন এবং সৎপাত্রে দান—এইগুলি ক্ষত্রিয়ের পক্ষে পুণ্যজনক। আর আমাদের শুনা আছে যে, এই কার্য্যগুলি ইহলোকে ও পরলোকে ক্ষত্রিয়গণের উৎকর্ষ সম্পাদন করে ॥১০—১২॥

কুন্তীনন্দন! এই যজ্ঞপ্রভৃতির মধ্যে রাজদণ্ড ধারণই রাজাদের প্রধান কার্য্য। সর্ব্বদাই ক্ষত্রিয়ের বল থাকে, দণ্ড আবার সেই বলের উপরে প্রতিষ্ঠিত রহিয়াছে ॥১৩॥

রাজা! এই বিদ্যাগুলিই ক্ষত্রিয়দের সিদ্ধি সম্পাদন করে। স্বয়ং বৃহস্পতিও এই গাথাটী গাহিয়াছিলেন—॥১৪॥

(১৩) এতাশ্চেষ্টাঃ ক্ষত্রিয়াণাং—পি বা নি।

# ঊনত্রিংশোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

অব্যাহরতি রাজেন্দ্রে ধর্ম্মপুত্রে যুধিষ্ঠিরে।
গুড়াকেশো হৃষীকেশমভ্যভাষত পাণ্ডবঃ ॥১॥

অর্জ্জুন উবাচ।

জ্ঞাতিশোকাভিসন্তপ্তো ধর্ম্মপুত্রঃ পরন্তপঃ।
এষ শোকার্ণবে মগ্নস্তমাশ্বাসয় মাধব ! ॥২॥
সর্ব্বে স্ম তে সংশয়িতাঃ পুনরেব জনার্দ্দন ! ।
অস্য শোকং মহাবাহো ! প্রণাশয়িতুমর্হসি ॥৩॥

### ভারতকৌমুদী

ইদানীং বিবক্ষিতমর্থমাহ তথেতি। তথা বিদেহরাজবদেব, হে অচ্যুত ! ধর্ম্মাদভ্রষ্ট !। তে ত্বয়া মা অবমংস্থাঃ তাং পৃথিবীং নাবজানীহি ॥৫৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে অষ্টাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

অব্যাহরতীতি। অব্যাহরতি কিঞ্চিদপ্যবদতি সতি। গুড়াকা নিদ্রা তস্যা ঈশো নিয়ন্তা অস্ত্রলাভায় তপশ্চরণকালে জিতনিদ্র ইত্যর্থঃ অর্জ্জুনঃ, হৃষীকা মায়া তস্যা ঈশং নিয়ন্তারং কৃষ্ণম্ ॥১॥

অন্যান্ অশক্তান্ অবলোক্য সর্ব্বশক্তিমন্তং কৃষ্ণমনুরুণদ্ধি জ্ঞাতীতি। পরন্তপঃ শত্রুসন্তাপী ॥২॥

সর্ব্ব ইতি। সংশয়িতা রাজস্থিতৌ সন্দিগ্ধাঃ, অস্য বনগমনে সর্ব্বেষামেব সাহচর্য্যসম্ভবাদিতি ভাবঃ ॥৩॥

### ভারতভাবদীপঃ

মুক্ত্বা স্বর্গনিমন্ত্রং লোকং পরং পরমাত্মানং বা আরাধয়েৎ ॥৫৬॥ সমং রাগদ্বেষবর্জ্জং যথা স্যাত্তথা ধর্ম্মং চরত ॥৫৭—৫৮॥ হে অচ্যুতেতি স্বধর্ম্মান্ন চ্যুতোঽসীত্যর্থঃ। তে ত্বয়া ॥৫৯॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাবিংশোঽধ্যায়ঃ ॥২৮॥

---

বৈশম্পায়ন বলিলেন—রাজশ্রেষ্ঠ ধর্ম্মপুত্র যুধিষ্ঠির সেই সময়েও কিছু না বলিলে, পাণ্ডুনন্দন অর্জ্জুন কৃষ্ণকে কহিলেন ॥১॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ ! এই শত্রুসন্তাপী ধর্ম্মনন্দন জ্ঞাতিশোকে সন্তপ্ত এবং অন্যান্য শোকার্ণবে মগ্ন হইয়া পড়িয়াছেন। অতএব তুমি উঁহাকে আশ্বস্ত কর ॥২॥

---

(৩)···শোকং মহাপ্রাজ্ঞ !···নি।

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্তু গোবিন্দো বিজয়েন মহাত্মনা।
পর্য্যবর্ত্তত রাজানং পুণ্ডরীকেক্ষণোঽচ্যুতঃ ॥৪॥
অনতিক্রমণীয়ো হি ধর্ম্মরাজস্য কেশবঃ।
বাল্যাৎ প্রভৃতি গোবিন্দঃ প্রীত্যা চাভ্যধিকোঽর্জ্জুনাৎ ॥৫॥
সংপ্রগৃহ্য মহাবাহুর্ভুজং চন্দনভূষিতম্।
শৈলস্তম্ভোপমং শৌরিরুবাচাভিবিনোদয়ন্ ॥৬॥
শুশুভে বদনং তস্য সুদংষ্ট্রং চারুলোচনম্।
ব্যাকোশমিব বিস্পষ্টং পদ্মং সূর্য্য ইবোদিতে ॥৭॥

বাসুদেব উবাচ।

মা কৃথাঃ পুরুষব্যাঘ্র! শোকং ত্বং গাত্রশোষকম্।
নহি তে সুলভা ভূয়ো যে হতাস্মিন্ রণাজিরে ॥৮॥

ভারতকৌমুদী

এবমিতি। বিজয়েনার্জ্জুনেন। পর্য্যবর্ত্তত অভিমুখোঽভবৎ ॥৪॥
অনতীতি। হি যস্মাৎ। অতএব তৎ প্রত্যনুরোধ ইত্যাশয়ঃ ॥৫॥
সংপ্রেতি। ভুজং যুধিষ্ঠিরস্য। শৌরিঃ কৃষ্ণঃ। অভিবিনোদয়ন্ সর্ব্বথৈবানন্দয়ন্ ॥৬॥
শুশুভ ইতি। তস্য শৌরেঃ, শোভনা দংষ্ট্রা দন্তশ্রেণির্যস্য তৎ। ব্যাকোশং স্ফুটিতম্ ॥৭॥

ভারতভাবদীপঃ

অব্যাহরতি হেত্বভাবেঽপি শোকো বাধতে ইতি বিস্ময়ান্মৌনমাস্থিতে ॥১—২॥ তে বয়ম্ ॥৩॥ পর্য্যবর্ত্তত অভিমুখোঽভূৎ ॥৪—৫॥ ভুজং রাজ্ঞঃ, সম্প্রগৃহ্য হস্তে ধৃত্বা ॥৬॥ ব্যাকোশং বিকসিতম্ ॥৭॥

মহাবাহু জনার্দ্দন! উঁহার এই শোকে আমরা সকলেই পুনরায় সংশয়াপন্ন হইয়া পড়িয়াছি। অতএব তুমি উঁহার শোক দূর কর' ॥৩॥

বৈশম্পায়ন বলিলেন—মহাত্মা অর্জ্জুন এইরূপ বলিলে, পুণ্ডরীকাক্ষ ও অচ্যুত কৃষ্ণ যুধিষ্ঠিরের অভিমুখ হইয়া বসিলেন ॥৪॥

বাল্যকাল হইতেই কৃষ্ণের অনুরোধ যুধিষ্ঠিরের অলঙ্ঘনীয় ছিল; বিশেষতঃ কৃষ্ণ অর্জ্জুন অপেক্ষাও যুধিষ্ঠিরের অধিক প্রিয় ছিলেন ॥৫॥

মহাবাহু কৃষ্ণ চন্দনভূষিত ও প্রস্তরস্তম্ভসদৃশ যুধিষ্ঠিরের বাহু ধারণ করিয়া এবং তাঁহাকে আনন্দিত করিতে থাকিয়া বলিতে লাগিলেন ॥৬॥

তৎকালে কৃষ্ণের সুন্দর দন্তশ্রেণী ও সুন্দর নয়নযুক্ত মুখমণ্ডলটী সূর্য্য উদয় পাইলে, প্রস্ফুটিত ও সুস্পষ্ট পদ্মের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৭॥

(৬)···উবাচেতি বিনোদয়ন্ ··পি।

স্বপ্নলব্ধা যথা লাভা বিতথাঃ প্রতিবোধনে।
এবং তে ক্ষত্রিয়া রাজন্! যে ব্যতীতা মহারণে ॥৯॥
সর্ব্বেঽপ্যভিমুখাঃ শূরা বিজিতা রণশোভিনঃ।
নৈষাং কশ্চিৎ পৃষ্ঠতো বা পলায়ন্ বাপি পাতিতঃ ॥১০॥
সর্ব্বে ত্যক্ত্বাত্মনঃ প্রাণান্ যুদ্ধ্বা বীরা মহামৃধে।
শস্ত্রপূতা দিবং প্রাপ্তা ন তাঞ্ছোচিতুমর্হসি ॥১১॥
ক্ষত্রধর্ম্মরতাঃ শূরা বেদবেদাঙ্গপারগাঃ।
প্রাপ্তা বীরগতিং পুণ্যাং তান্ ন শোচিতুমর্হসি।
মৃতান্ মহানুভাবাংস্ত্বং শ্রুত্বৈব পৃথিবীপতীন্ ॥১২॥

## ভারতকৌমুদী

নেতি। নহি সুলভাঃ কস্যচিদ্যোগপ্রভাবাত্তু কদাচিল্লভ্যা অপীতি ভাবঃ। হতাস্মিন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৮॥

স্বপ্নেতি। লভ্যন্ত ইতি লাভা ধনাদয়ঃ, বিতথা মিথ্যা, প্রতিবোধনে জাগরণে ॥৯॥

সর্ব্ব ইতি। পৃষ্ঠতঃ পৃষ্ঠে প্রহারেণ, পলায়ন্ পলায়মানঃ ॥১০॥

সর্ব্ব ইতি। যুদ্ধ্বা যুদ্ধং কৃত্বা। আত্মীয়ানাং দুঃস্থত্ব এব শোকো ন্যায্য ইতি ভাবঃ ॥১১॥

ক্ষত্রেতি। মহান্ অনুভাবঃ প্রভাবো যেষাং তান্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

কৃষ্ণ বলিলেন—'পুরুষশ্রেষ্ঠ! আপনি আর দেহশোষক শোক করিবেন না। কারণ, এই রণাঙ্গনে যাঁহারা নিহত হইয়াছেন, তাঁহাদিগকে আর অনায়াসে পাওয়া যাইবে না ॥৮॥

রাজা! স্বপ্নলব্ধ ধন যেমন জাগরণের সময়ে মিথ্যা হইয়া যায়; সেইরূপ মহাযুদ্ধে যে সকল ক্ষত্রিয় নিহত হইয়া চলিয়া গিয়াছেন, বর্ত্তমান সময় তাঁহারাও মিথ্যা হইয়াই পড়িয়াছেন ॥৯॥

আমরা সমরশোভী সমস্ত বীরকেই সম্মুখ যুদ্ধে জয় করিয়াছি; কিন্তু তাঁহাদের মধ্যে কোন ব্যক্তিই পৃষ্ঠে প্রহারদ্বারা কিংবা পলায়ন করিবার সময় নিপাতিত হন নাই ॥১০॥

সকলেই মহাযুদ্ধে যুদ্ধ ও আপন আপন প্রাণ ত্যাগ করিয়া অস্ত্র প্রহারে পবিত্র হইয়া স্বর্গে চলিয়া গিয়াছেন; সুতরাং আপনি তাঁহাদের জন্য শোক করিতে পারেন না ॥১১॥

মহারাজ! ক্ষত্রিয়ধর্ম্মে নিরত ও বেদবেদাঙ্গপারদর্শী বীরেরা পুণ্যজনিত বীরগতি লাভ করিয়াছেন। সেই মহানুভাব রাজারা মরিয়া গিয়াছেন শুনিয়াই, আপনি শোক করিতে পারেন না ॥১২॥

অত্রৈবোদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
সৃঞ্জয়ং পুত্রশোকার্ত্তং যথায়ং নারদোঽব্রবীৎ ॥১৩॥

নারদ উবাচ।

সুখদুঃখৈরহং ত্বঞ্চ প্রজাঃ সর্ব্বাশ্চ সৃঞ্জয় !।
অবিমুক্তা মরিষ্যামস্তত্র কা পরিদেবনা ॥১৪॥
মহাভাগ্যং পুরা রাজ্ঞাং কীর্ত্ত্যমানং ময়া শৃণু।
গচ্ছাবধানং নৃপতে ! ততো দুঃখং প্রহাস্যতি ॥১৫॥
মৃতান্ মহানুভাবাংস্তং শ্রুত্বৈব পৃথিবীপতীন্।
শমমানয় সন্তাপং শৃণু বিস্তরশশ্চ মে।
ক্রূরগ্রহাভিশমনমায়ুর্বর্দ্ধনমুত্তমম্ ॥১৬॥

---

ভারতকৌমুদী

অত্রেতি। ইতিহাসং বৃত্তান্তমিতি প্রাগপুক্তম্, উদাহরন্তি অবসরজ্ঞাঃ ॥১৩॥

সুখেতি। প্রজা অন্যে জনাঃ। অবিমুক্তা অত্যক্তাঃ, পরিদেবনা শোকবিলাপঃ ॥১৪॥

মহেতি। গচ্ছ প্রাপ্নুহি, অবধানং শ্রবণং প্রতি মনোযোগম্, প্রহাস্যসি ত্যক্ষ্যসি ॥১৫॥

মৃতানিতি। শমং নিবৃত্তিম্। ক্রূরগ্রহাণাং রব্যাদীনাং তৎসংসূচিতদোষাণাম্, উপশমনং নিবর্ত্তকম্। উত্তমমিমং বৃত্তান্তম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

হতাঃ অস্মিন্ সঙ্ঘরার্থঃ ॥৮॥ লাভাঃ অর্থাঃ ॥৯—১১॥ মৃতান্মহানুভাবান্ শ্রুত্বা তান্ বন্ধূন্ শোচিতুং নার্হসীতি সম্বন্ধঃ ॥১২॥ সৃঞ্জয়স্য পুত্রঃ সহদেবস্তস্য শোকেনার্ত্তম্, "সহদেবায় সার্ঞ্জয়ায়ে"তি ব্রাহ্মণাৎ ॥১৩॥ অবিমুক্তা ইতি মরণেঽপি সুখাদের্বিয়োগো নাস্তীতি প্রায়োপবেশনং ব্যর্থমিতি ভাবঃ।

নারদ পুত্রশোকার্ত্ত সৃঞ্জয়কে যাহা বলিয়াছিলেন, এইস্থানে অবসরজ্ঞেরা সেই প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিতে পারেন ॥১৩॥

নারদ বলিয়াছিলেন—'সৃঞ্জয় ! আমি, তুমি ও অন্যান্য লোকেরা সুখে বা দুঃখে জড়িত থাকিয়াই মরিব ; তাহাতে শোকবিলাপের কি আছে ॥১৪॥

রাজা ! আমি প্রাচীন রাজগণের মহাভাগ্যের বিষয় বলিতেছি, আপনি শ্রবণ করুন, তাহার পরে আপনি শোকদুঃখ ত্যাগ করিতে পারিবেন ; অতএব আপনি অবহিত হউন ॥১৫॥

মহানুভাব রাজগণ মরিয়া গিয়াছেন শুনিয়া আপনি আপনার শোকসন্তাপ নিবর্ত্তিত করুন। আপনি আমার নিকট বিস্তরক্রমে শ্রবণ করুন ; এই উত্তম বৃত্তান্তটী শ্রবণ করিলে ক্রূরগ্রহসূচিত দোষ নিবৃত্তি পায় এবং আয়ুর বৃদ্ধি হয় ॥১৬॥

অগ্রিমাণাং ক্ষিতিভুজামুপাদানং মনোহরম্ ।
আবিক্ষিতং মরুত্তঞ্চ মৃতং সৃঞ্জয় ! শুশ্রুম ॥১৭॥
যস্য সেন্দ্রাঃ সবরুণা বৃহস্পতিপুরোগমাঃ ।
দেবা বিশ্বসৃজো রাজ্ঞো যজ্ঞমীয়ুর্মহাত্মনঃ ॥১৮॥
যঃ স্পর্দ্ধয়ানয়চ্ছক্রং দেবরাজং পুরন্দরম্ ।
শক্রপ্রিয়ৈষী যং বিদ্বান্ প্রত্যাচষ্ট বৃহস্পতিঃ ।
সংবর্ত্তো যাজয়ামাস যবীয়ান্ স বৃহস্পতেঃ ॥১৯॥
যস্মিন্ প্রশাসতি মহীং নৃপতৌ রাজসত্তম ! ।
অকৃষ্টপচ্যা পৃথিবী বিবভৌ চৈত্যমালিনী ॥২০॥
আবিক্ষিতস্য বৈ সত্রে বিশ্বে দেবাঃ সভাসদঃ ।
মরুতঃ পরিবেষ্টারঃ সাধ্যাশ্চাসন্ মহাত্মনঃ ॥২১॥

ভারতকৌমুদী

অগ্রিমাণামিতি। উপাদীয়তে অগ্রে গৃহ্যত ইত্যুপাদানমগ্রগণ্যম্। আবিক্ষিতং অবিক্ষিতঃ পুত্রম্, মরুত্তং নাম রাজানম্ ॥১৭॥

যস্যেতি। বিশ্বং বিশ্বমঙ্গলং সৃজতীতি তস্য। ঈয়ুঃ সাক্ষাদেবাজগ্মুঃ ॥১৮॥

য ইতি। প্রত্যাচষ্ট যাজনে প্রত্যাখ্যাতবান্। যবীয়ান্ কনিষ্ঠো ভ্রাতা। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৯॥

যস্মিন্নিতি। কৃষ্টে ক্ষেত্রে পচ্যন্তে পক্কানি ভবন্তীতি কৃষ্টপচ্যানি ন বিদ্যন্তে কৃষ্টপচ্যানি শস্যানি যস্যাং সা, অকৃষ্টায়ামপি ভূমৌ স্বয়মুৎপন্নপক্কশস্যেত্যর্থঃ। "কৃষ্টপচ্যকুপ্যে সংজ্ঞায়াম্" ইতি নিপাতঃ। চৈত্যমালিনী বহুতরদেবপূজাস্থায়তনশালিনী ॥২০॥

আবিক্ষিতস্যেতি। আবিক্ষিতস্য অবিক্ষিতঃ পুত্রস্য মরুত্তস্য, সত্রে তস্মিন্ যজ্ঞে ॥২১॥

সৃঞ্জয় ! প্রাচীন রাজগণের অগ্রগণ্য, মনোহর স্বভাব, অবিক্ষিতের পুত্র মরুত্তও মরিয়াছিলেন শুনিয়াছি ॥১৭॥

ইন্দ্র ও বরুণের সহিত দেবতারা বৃহস্পতিকে অগ্রবর্ত্তী করিয়া জগতের মঙ্গলকারক ও মহাত্মা যে মরুত্তরাজার যজ্ঞে আগমন করিয়াছিলেন ॥১৮॥

যে মরুত্তরাজা স্পর্দ্ধাপূর্ব্বক দেবরাজ পুরন্দর ইন্দ্রকে যজ্ঞে আনয়ন করিয়াছিলেন এবং ইন্দ্রের হিতৈষী ও বিদ্বান্ বৃহস্পতি যাঁহার যজ্ঞে পৌরোহিত্য করিতে অস্বীকার করিয়াছিলেন ; তা'র পর, বৃহস্পতিরই কনিষ্ঠভ্রাতা সংবর্ত্ত যাঁহার যজ্ঞে পৌরোহিত্য করিয়াছিলেন ॥১৯॥

রাজশ্রেষ্ঠ ! যে মরুত্তরাজা পৃথিবী শাসন করিতে থাকিলে, পৃথিবীর ক্ষেত্রসমূহ কর্ষণ না করিলেও ধান্যপ্রভৃতি শস্য সকল নিজে উৎপন্ন হইত এবং পাকিত ; আর স্থানে স্থানে দেবালয়প্রভৃতি পুণ্যায়তন বিরাজ করিত ॥২০॥

মরুদ্গণা মরুত্তস্য যৎসোমমপিবংস্তদা।
দেবান্ মনুষ্যান্ গন্ধর্ব্বানত্যরিচ্যন্ত দক্ষিণাঃ ॥২২॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥২৩॥
সুহোত্রং চৈবাতিথিনং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যস্মৈ হিরণ্যং বৃবৃষে মঘবা পরিবৎসরম্ ॥২৪॥
সত্যনামা বসুমতী যং প্রাপ্যাসীজ্জনাধিপম্।
হিরণ্যমবহন্নদ্যস্তস্মিন্ জনপদেশ্বরে ॥২৫॥

ভারতকৌমুদী

মরুদিতি। মরুতাং দেবানাং গণা মরুদ্গণা। যস্য যজ্ঞস্য সোমং সোমরসম্। অত্যরিচ্যন্ত অত্যক্রামন্, দক্ষিণাস্তস্য যজ্ঞস্য ॥২২॥

স ইতি। ত্বয়া ত্বদপেক্ষয়া চতুর্ষু সামদানভেদদণ্ডেষু ভদ্রতরঃ অতীবোৎকৃষ্টঃ। পুত্রাৎ ত্বদীয়াৎ, পুণ্যতরঃ অধিকপুণ্যশালী, ততো যত্তন্নুতাপো ন স্যাদিতি শেষঃ ॥২৩॥

সুহোত্রমিতি। অতিথয়ঃ অস্য সন্তীতি তম্, ব্রীহ্যাদিত্বাদিন্। হিরণ্যং স্বর্ণম্ ॥২৪॥

সত্যেতি। সত্যনামা ধনাতিরেকাদ্যথার্থনাম্নী, বসূনি ধনানি অস্যাঃ সন্তীতি বসুমতী ॥২৫॥

ভারতভাবদীপঃ

॥১৪॥ মহাভাগ্যং মাহাত্ম্যম্ ॥১৫--১৬॥ উপাদানমুপাদাতুং শ্রোতুং যোগ্যম্ ॥১৭॥ ঈয়ুঃ প্রত্যক্ষমাগতবন্ত ॥১৮॥ যাগং মা কুর্ব্বিতি প্রত্যাচষ্ট প্রত্যাখ্যাতবান্ ॥১৯—২০॥ "মরুতঃ পরিবেষ্টারো মরুত্তস্যাবসন্ গৃহে। আবিক্ষিতস্য কামপ্রের্বিশ্বেদেবাঃ সভাসদঃ ॥" ইতি শ্রুতেরর্থং দর্শয়তি—আবিক্ষিতস্যেতি ॥২১॥

সেই মহাত্মা মরুত্তরাজার যজ্ঞে সমস্ত দেবতা আসিয়া সভাসদ হইয়াছিলেন এবং ঊনপঞ্চাশৎ বায়ু ও সাধ্যগণ পরিবেশন করিয়াছিলেন ॥২১॥

তৎকালে দেবগণ মরুত্তরাজার যে যজ্ঞে সোমরস পান করিয়াছিলেন; সেই যজ্ঞের দক্ষিণা সমস্ত দেবযজ্ঞ, গন্ধর্ব্বযজ্ঞ ও মনুষ্যযজ্ঞের দক্ষিণাকে অতিক্রম করিয়াছিল ॥২২॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই মরুত্তরাজা যদি মরিয়া থাকেন এবং তাহাতেও যদি কাহার অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥২৩॥

সৃঞ্জয়! অতিথিসৎকারপ্রিয় সুহোত্ররাজাও মরিয়া গিয়াছেন শুনিয়াছি, ইন্দ্র যাঁহার উদ্দেশে এক বৎসর যাবৎ স্বর্ণবৃষ্টি করিয়াছিলেন ॥২৪॥

বসুমতী যে রাজাকে পাইয়া সার্থকনাম্নী হইয়াছিল। সেই রাজা যখন রাজ্য শাসন করিতেন, তৎকালে নদী সকল স্বর্ণ বহন করিত ॥২৫॥

(২৪) সুহোত্রং চৈব মিথিলং যস্মিন্‌···পি,··· দৈতিথিনং···নি।···যস্মিন্ হিরণ্যং··· বঙ্গ বর্দ্ধ।

কূর্ম্মান্ কর্কটকান্ নক্রান্ মকরান্ শিশুকানপি।
নদীষ্বপাতয়দ্রাজন্! মঘবা লোকপূজিতঃ ॥২৬॥
হিরণ্যান্ পতিতান্ দৃষ্ট্বা মৎস্যান্ মকরকচ্ছপান্।
সহস্রশোঽথ শতশস্ততোঽস্ময়দথোঽতিথিঃ ॥২৭॥
তদ্ধিরণ্যমপর্য্যন্তমাবৃত্তং কুরুজাঙ্গলে।
ঈজানো বিততে যজ্ঞে ব্রাহ্মণেভ্যঃ সমার্পয়ৎ ॥২৮॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥২৯॥
অদক্ষিণমযজ্বানং চেত্য সংশাম্য মা শুচঃ।
অঙ্গং বৃহদ্রথঞ্চৈব মৃতং সৃঞ্জয়! শুশ্রুম ॥৩০॥

ভারতকৌমুদী

কূর্ম্মানিতি। নক্রান্ কুম্ভীরান্। অপাতয়ৎ স্বর্ণময়ীকৃত্যেতি ভাবঃ ॥২৬॥

হিরণ্যানিতি। হিরণ্যান্ হিরণ্ময়ান্। অস্ময়ৎ বিস্মিতোঽভবৎ, অতিথিঃ অতিথিপ্রিয়ঃ সুহোত্রঃ ॥২৭॥

তদিতি। অপর্য্যন্তমসীমম্, আবৃত্তমানয়নেনাগতম্। ঈজানো যজমানঃ সুহোত্রঃ ॥২৮॥

স ইতি। স সুহোত্রঃ। অন্যৎ সর্ব্বং পূর্ব্ববৎ ॥২৯॥

ভারতভাবদীপঃ

অত্যরিচ্যন্ত এভ্যো যাঃ দক্ষিণা দত্তাস্তৈর্বোঢ়ুমশক্যা জাতা ইত্যর্থঃ ॥২২॥ চতুর্ভদ্রতরঃ চত্বারি ধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যাখ্যানি ভদ্রাণি যস্মিন্ স চতুর্ভদ্রঃ, ত্বয়া অবধিভূতেন ত্বত্তোঽতিশয়েন চতুর্ভদ্র ইত্যর্থঃ ॥২৩—২৯॥ চেত্য চেতনাবান্ ভব জানীহীত্যর্থঃ। সংশাম্য জ্ঞাত্বা শান্তো ভবেত্যর্থঃ ॥৩০॥

রাজা! জগৎপূজিত ইন্দ্র সুহোত্ররাজার রাজত্বকালে নদী সমূহের মধ্যে স্বর্ণময় কচ্ছপ, কর্কট, কুম্ভীর, মকর ও শিশু সকল নিক্ষেপ করিতেন ॥২৬॥

নদী সমূহ মধ্যে শত শত ও সহস্র সহস্র স্বর্ণময় মৎস্য, মকর ও কচ্ছপপ্রভৃতি পতিত দেখিয়া অতিথিপ্রিয় স্বয়ং সুহোত্ররাজাই বিস্ময়াপন্ন হইতেন ॥২৭॥

সেই অসীম স্বর্ণ কুরুজাঙ্গলদেশে আনয়ন করিয়া বিশাল যজ্ঞে প্রবৃত্ত হইয়া সুহোত্ররাজা সেই স্বর্ণ সমূহ ব্রাহ্মণগণকে দান করিয়াছিলেন ॥২৮॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই সুহোত্ররাজা যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কাহার অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥২৯॥

(২৭) হৈরণ্যান্…নি। (৩০) অদাক্ষিণ্যমযজানঞ্চৈনং…পি।…চৈত্য…নি।

যঃ সহস্রং সহস্রাণাং শ্বেতানশ্বানবাসৃজৎ।
সহস্রঞ্চ সহস্রাণাং কন্যা হেমপরিষ্কৃতাঃ ॥৩১॥
ঈজানো বিততে যজ্ঞে দক্ষিণামত্যকালয়ৎ।
যঃ সহস্রং সহস্রাণাং গজানাং পদ্মমালিনাম্ ॥৩২॥
ঈজানো বিততে যজ্ঞে দক্ষিণামত্যকালয়ৎ।
শতং শতসহস্রাণি বৃষাণাং হেমমালিনাম্ ॥৩৩॥
গবাং সহস্রানুচরং দক্ষিণামত্যকালয়ৎ।
অঙ্গস্য যজমানস্য তদা বিষ্ণুপদে গিরৌ।
অমাদ্যদিন্দ্রঃ সোমেন দক্ষিণাভির্দ্বিজাতয়ঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

অদক্ষিণমিতি। হে সৃঞ্জয়! অদক্ষিণম্ আত্মনঃ পুত্রম্, অযজ্বানং যজ্ঞমকৃতবন্তম্, অতএব দক্ষিণায়া অদাতারঞ্চ, এত্য অবগত্য, সংশাম্য সম্যক্ শান্তো ভব, মা শুচঃ শোকং ন কুরু। অঙ্গম্ অঙ্গরাজম্, বৃহদ্রথম্, মৃতং শুশ্রুম ॥৩০॥

য ইতি। সহস্রাণাং সহস্রং দশলক্ষসংখ্যকান্। অবাসৃজৎ ব্যতরৎ। সহস্রাণাং সহস্রং দশলক্ষসংখ্যাঃ, হেমপরিষ্কৃতাঃ স্বর্ণভূষিতাঃ, কন্যাশ্চাবাসৃজৎ ॥৩১॥

ঈজান ইতি। ঈজানো যজমানঃ, বিততে বিশালে যজ্ঞে, পদ্মমালিনাং স্বর্ণপদ্মমালাযুক্তানাং গজানাম্, সহস্রাণাং সহস্রং দশলক্ষরূপান্ দক্ষিণাম্, অত্যকালয়ৎ অর্পয়ৎ ॥৩২॥

ঈজান ইতি। শতং শতসহস্রাণি কোটিসংখ্যারূপমিত্যর্থঃ ॥৩৩॥

গবামিতি। সহস্রস্য অনুচরম্ অনুগামিনম্, তাবৎসংখ্যমেব বৃষমিত্যর্থঃ। বিষ্ণুপদে তদাখ্যে। সোমেন সোমরসপানেন। দ্বিজাতয়ো ব্রাহ্মণাশ্চ, দক্ষিণাভিঃ, অমাদ্যন্ আনন্দন্। ষট্পাদঃ ॥৩৪॥

সৃঞ্জয়! তোমার পুত্র যজ্ঞ করে নাই, কিংবা তাহার দক্ষিণা দানও করে নাই। ইহা বুঝিয়া তুমি তাহার জন্য শোক করিও না, শান্ত হও। তা'র পর, অঙ্গরাজ বৃহদ্রথ মরিয়া গিয়াছেন, ইহা আমরা শুনিয়াছি ॥৩০॥

যিনি দশলক্ষ শ্বেতবর্ণ অশ্ব এবং স্বর্ণালঙ্কৃত দশলক্ষ কন্যা দান করিয়াছিলেন ॥৩১॥

যিনি বিশাল যজ্ঞে প্রবৃত্ত হইয়া স্বর্ণপদ্মমালাধারী দশলক্ষ হস্তী দক্ষিণাস্বরূপ দান করিয়াছিলেন ॥৩২॥

যিনি বিস্তৃত যজ্ঞে প্রবৃত্ত হইয়া এক কোটি স্বর্ণমালাধারী বৃষ দক্ষিণা দিয়াছিলেন ॥৩৩॥

এবং সেই যজ্ঞে যিনি এক সহস্র ধেনুর অনুগামী একসহস্র বৃষও দক্ষিণা দান করিয়াছিলেন। তৎকালে অঙ্গরাজ বৃহদ্রথ বিষ্ণুপদনামক পর্ব্বতে যজ্ঞ করিতে থাকিলে,

(৩২)···গজানামতিপদ্মিনাম্—পি বঙ্গ বর্দ্ধ।

যস্য যজ্ঞেষু রাজেন্দ্র ! শতসংখ্যেষু বৈ পুরা ।
দেবান্ মনুষ্যান্ গন্ধর্ব্বানত্যরিচ্যন্ত দক্ষিণাঃ ॥৩৫॥
ন জাতো জনিতা নান্যঃ পুমান্ যঃ সম্প্রদাস্যতি ।
যদঙ্গঃ প্রদদৌ বিত্তং সোমসংস্থাসু সপ্তসু ॥৩৬॥
স চেন্মমার সৃঞ্জয় ! চতুর্ভদ্রতরস্ত্বয়া ।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৩৭॥
শিবিমৌশীনরঞ্চৈব মৃতং সৃঞ্জয় ! শুশ্রুম ।
য ইমাং পৃথিবীং সর্ব্বাং চর্ম্মবৎ সমবেষ্টয়ৎ ॥৩৮॥
মহতা রথঘোষেণ পৃথিবীমনুনাদয়ন্ ।
একচ্ছত্রাং মহীং চক্রে জৈত্রেণৈকরথেন যঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

যজ্ঞেতি। দেবাদীনাং যজ্ঞদক্ষিণা ইত্যর্থঃ, অত্যরিচ্যন্ত অত্যক্রামন্ ॥৩৫॥

নেতি। জনিতা উৎপৎস্যতে। সোমসংস্থাসু সোমরসস্থিতিযুক্তেষু যাগেষু। তে চ সপ্তযাগা যথা—অগ্নিষ্টোমঃ, অত্যগ্নিষ্টোমঃ, উক্থ্যঃ, ষোড়শী, বাজপেয়ঃ, অতিরাত্রঃ, আপ্তোর্যামশ্চেতি ॥৩৬॥

স ইতি। প্রাগ্ব্যাখ্যাতমিদম্ ॥৩৭॥

শিবিমিতি। উশীনরস্যাপত্যমিত্যৌশীনরিস্তম্। চর্ম্মবৎ চর্ম্মণেব জয়প্রয়াণেন ॥৩৮॥

মহতেতি। একমেবাত্মনো রাজ্ঞশ্ছত্রং যস্যাং তাম্, জৈত্রেণ জয়শীলেন ॥৩৯॥

---

ইন্দ্র তাহার সোমরস পান করিয়া মত্ত হইয়াছিলেন এবং ব্রাহ্মণেরা সেই সকল দক্ষিণা লাভ করিয়া আনন্দে মাতিয়া উঠিয়াছিলেন ॥৩৪॥

যে অঙ্গরাজের শতসংখ্যক যজ্ঞেরই দক্ষিণা সমস্ত দেবযজ্ঞ, গন্ধর্ব্বযজ্ঞ ও মনুষ্যযজ্ঞের দক্ষিণা অপেক্ষা অতিরিক্ত হইয়াছিল ॥৩৫॥

অঙ্গরাজ বৃহদ্রথ সোমরসযুক্ত সাতটী যজ্ঞে যে পরিমাণ ধন দান করিয়াছিলেন, সেই পরিমাণ ধন দান যে করিতে পারে, তেমন কোন লোক জন্মগ্রহণ করে নাই বা করিবে না ॥৩৬॥

সৃঞ্জয় ! তোমা অপেক্ষা যিনি সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিকপুণ্যশালী ছিলেন ; সেই অঙ্গরাজ বৃহদ্রথ যদি মরিয়া থাকেন এবং তাঁহার জন্য যদি কেহ অনুতাপ না করিয়া থাকে, তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৩৭॥

সৃঞ্জয় ! উশীনরের পুত্র শিবিও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। যিনি চর্ম্মতুল্য বিজয়প্রস্থানদ্বারা সমগ্র পৃথিবীটাকে বেষ্টন করিয়াছিলেন ॥৩৮॥

যাবদস্য গবাশ্বং স্যাদারণ্যৈঃ পশুভিঃ সহ।
তাবতীঃ প্রদদৌ গাঃ স শিবিরৌশীনরোঽধ্বরে ॥৪০॥
ন বোঢ়ারং ধুরং তস্য কঞ্চিন্মেনে প্রজাপতিঃ।
ন ভূতং ন ভবিষ্যঞ্চ সর্ব্বরাজসু সৃঞ্জয়!।
অন্যত্রৌশীনরাচ্ছৈব্যাদ্রাজর্ষেরিন্দ্রবিক্রমাৎ ॥৪১॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
অদক্ষিণমযজ্বানং মা পুত্রমনুতপ্যথাঃ ॥৪২॥
ভরতঞ্চৈব দৌষ্মন্তিং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
শাকুন্তলং মহাত্মানং ভূরিদ্রবিণসঞ্চয়ম্ ॥৪৩॥
যোঽবধ্নাৎ ত্রিশতং চাশ্বান্ দেবেভ্যো যমুনামনু।
সরস্বতীং বিংশতিঞ্চ গঙ্গামনু চতুর্দ্দশ ॥৪৪॥

## ভারতকৌমুদী

যাবদিতি। গাবশ্চ অশ্বাশ্চেতি গবাশ্বম্, পশুভির্হরিণাদিভিঃ ॥৪০॥
নেতি। ধুরং শাসনভারম্, প্রজাপতির্নরপতিঃ শিবিঃ। অন্যত্র অন্যম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥
স ইতি। পূর্ব্বং বিবৃতমেতৎ ॥৪২॥
ভরতমিতি। দৌষ্মন্তিং দুষ্মন্তপুত্রম্। ভূরির্দ্রবিণানাং ধনানাং সঞ্চয়ো যস্য তম্ ॥৪৩॥
য ইতি। অবধ্নাৎ যজ্ঞে ছেদনার্থম্। অনু লক্ষ্যীকৃত্য যমুনাতীর ইত্যর্থঃ ॥৪৪॥

---

যিনি বিশাল রথশব্দদ্বারা পৃথিবীকে নিনাদিত করিতে থাকিয়া, একমাত্র বিজয়ী রথদ্বারা সেই পৃথিবীটাকে একচ্ছত্রা করিয়াছিলেন ॥৩৯॥

শিবিরাজার বন্যপশুগণের সহিত যতগুলি গরু ও ঘোড়া ছিল; উশীনরনন্দন শিবি যজ্ঞে ততগুলি গরু দক্ষিণা দিয়াছিলেন ॥৪০॥

সৃঞ্জয়! উশীনর পুত্র, ইন্দ্রের তুল্য বিক্রমশালী, রাজর্ষি আপনি ভিন্ন ভূত ও ভবিষ্যৎ অন্য কোন রাজাকেই নিজের ভার বহন করিবার যোগ্য বলিয়া শিবি মনে করিতেন না ॥৪১॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী শিবিরাজা যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কেহ অনুতাপ না করিয়া থাকে; তবে অযজ্ঞকারী ও অদক্ষিণাদাতা তোমার পুত্রের জন্য তুমি অনুতাপ করিতে পার না ॥৪২॥

সৃঞ্জয়! বহু ধন সঞ্চয়কারী ও মহাত্মা দুষ্মন্তের পুত্র ও শকুন্তলার গর্ভজাত ভরতরাজা মরিয়া গিয়াছেন শুনিয়াছি ॥৪৩॥

অশ্বমেধসহস্রেণ রাজসূয়শতেন চ।
ইষ্টবান্ স মহাতেজা দৌষ্মন্তির্ভরতঃ পুরা ॥৪৫॥
ভরতস্য মহৎ কর্ম্ম সর্ব্বরাজসু পার্থিবাঃ।
খং মর্ত্ত্যা ইব বাহুভ্যাং নানুগন্তুমশক্নুবন্ ॥৪৬॥
পরং সহস্রাদ্যো বদ্ধা হয়ান্ বেদীর্বিতত্য চ।
সহস্রং যত্র পদ্মানাং কণ্বায় ভরতো দদৌ ॥৪৭॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৪৮॥

## ভারতকৌমুদী

অশ্বেতি। ইষ্টবান্ যজনং কৃতবান্ ॥৪৫॥
ভরতস্যেতি। খমাকাশম্, মর্ত্ত্যা মানুষাঃ, অনুগন্তুমনুকর্ত্তুম্ ॥৪৬॥
পরমিতি। বেদীঃ যজ্ঞীয়াঃ পরিষ্কৃতা ভূমীঃ, বিতত্য বিস্তারেণ বিধায় ॥৪৭॥
স ইতি। পূর্ব্বমেবাস্য ব্যাখ্যানং কৃতম্ ॥৪৮॥

## ভারতভাবদীপঃ

অবাসৃজদ্যজ্ঞার্থমুৎসৃষ্টবান্ ॥৩১॥ অত্যকালয়ৎ দত্তবান্ ॥৩২—৩৫॥ সপ্তসু অগ্নিষ্টোমোঽত্যগ্নিষ্টোম উক্থ্যঃ ষোড়শী বাজপেয়োঽতিরাত্র আপ্তোর্যাম ইতি সপ্তসোমসংস্থাস্তাসু ॥৩৬—৪৫॥ "ভরতস্য মহাকর্ম্ম ন পূর্ব্বে নাপরে জনাঃ। দিবং মর্ত্ত্য ইব হস্তাভ্যাং নোদাপুঃ পঞ্চ মানবা ॥" ইতি শ্রুতেরর্থঃ

যিনি দেবগণের প্রীতি উদ্দেশে যমুনা নদীর তীরে তিনশতটী, সরস্বতী নদীর তীরে কুড়িটী এবং গঙ্গানদীর তীরে চৌদ্দটী অশ্বমেধের অশ্ব বন্ধন করিয়াছিলেন ॥৪৪॥

দুষ্মন্তের পুত্র সেই মহাতেজা ভরত পূর্ব্বকালে সহস্র অশ্বমেধ এবং শত রাজসূয় যজ্ঞ করিয়াছিলেন ॥৪৫॥

মানুষ যেমন বাহুযুগলদ্বারা আকাশে গমন করিতে সমর্থ হয় না; তেমন তৎকালীন রাজারা সমস্ত রাজার মধ্যে সেই ভরতরাজার মহৎ কার্য্যের অনুকরণ করিতে সমর্থ হন নাই ॥৪৬॥

যেমন ভরতরাজা সহস্রেরও অধিক অশ্ব বন্ধন করিয়া এবং বিস্তরক্রমে যজ্ঞীয় বেদী নির্ম্মাণ করিয়া সহস্র পদ্মসংখ্যক ধন (বহুতর ধন) মহর্ষি কণ্বকে দক্ষিণাস্বরূপ দিয়াছিলেন ॥৪৭॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই ভরতরাজা যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কেহ অনুতাপ না করিয়া থাকে, তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৪৮॥

রামং দাশরথিঞ্চৈব মৃতং সৃঞ্জয় ! শুশ্রুম।
যোঽন্বকম্পত বৈ নিত্যং প্রজাঃ পুত্রানিবৌরসান্ ॥৪৯॥
বিধবা যস্য বিষয়ে নানাথাঃ কাশ্চনাভবন্।
সদৈবাসীৎ পিতৃসমো রামো রাজ্যং যদন্বশাৎ ॥৫০॥
কালবর্ষী চ পর্জ্জন্যঃ শস্যানি সমপাদয়ৎ।
নিত্যং সুভিক্ষমেবাসীদ্রামে রাজ্যং প্রশাসতি ॥৫১॥
প্রাণিনো নাপ্সু মজ্জন্তি নান্যথা পাবকোঽদহৎ।
রুজাভয়ং ন তত্রাসীদ্রামে রাজ্যং প্রশাসতি ॥৫২॥
আসন্ বর্ষসহস্রিণ্যস্তথা বর্ষসহস্রকাঃ।
অরোগাঃ সর্ব্বসিদ্ধার্থা রামে রাজ্যং প্রশাসতি ॥৫৩॥

ভারতকৌমুদী

রামমিতি। দাশরথিমিতি বিশেষণং জামদগ্ন্যাদিব্যাবৃত্ত্যর্থম্। অন্বকম্পত অদয়ত ॥৪৯॥

বিধবা ইতি। বিষয়ে দেশে রাজ্যে, অনাথা রক্ষকশূন্যাঃ, কাশ্চন স্ত্রিয়ঃ। স্ত্রীণামবৈধব্যে রামস্য ধার্ম্মিকত্বম্, অনাথত্বে চ পিতৃসমত্বমেব হেতুরিত্যাশয়ঃ ॥৫০॥

কালেতি। কালবর্ষী যথাকালে বারিবর্ষণকারী, পর্জ্জন্যো মেঘঃ। সমপাদয়ৎ অজনয়ৎ ॥৫১॥

প্রাণিন ইতি। অপ্সু জলেষু, অন্যথা জরয়া মরণব্যতিরেকেণ। রুজাভয়ং রোগভীতিঃ ॥৫২॥

আসন্নিতি। বর্ষসহস্রিণ্যঃ সহস্রবৎসরজীবিন্যঃ স্ত্রিয়ঃ তথা পুরুষাশ্চ বর্ষসহস্রকাঃ। অরোগা মৃত্যুকালভিন্নকালে, সর্ব্ব এব সিদ্ধা নিষ্পন্নাঃ অর্থাঃ প্রয়োজনানি যেষাং তে ॥৫৩॥

সৃঞ্জয় ! দশরথের পুত্র রামও মরিয়া গিয়াছেন শুনিয়াছি ; যিনি সর্ব্বদাই ঔরস পুত্রদের ন্যায় প্রজাদের উপরে দয়া করিতেন ॥৪৯॥

অসাধারণ ধার্ম্মিক রামচন্দ্র প্রজাদের পিতার তুল্য থাকিয়া যখন রাজ্য শাসন করিতেন ; তখন তাঁহার রাজ্যে কোন স্ত্রীলোকই বিধবা বা অনাথা হইত না ॥৫০॥

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, মেঘ যথাসময়ে বারি বর্ষণ করিয়া সর্ব্বপ্রকার শস্য উৎপাদন করিত এবং সর্ব্বদাই সকলের ঘরে অনায়াসে ভিক্ষা মিলিত ॥৫১॥

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, তাঁহার রাজ্যে প্রাণীরা জলে পড়িয়া মরিত না, মৃত্যু না হইলে অগ্নিতে দগ্ধ হইত না এবং কোন রোগের ভয়ও ছিল না ॥৫২॥

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, স্ত্রী ও পুরুষ সকলেই নীরোগ হইয়া সহস্রবৎসর পর্য্যন্ত জীবিত থাকিত এবং তাহাদের সমস্ত প্রয়োজনই নিষ্পন্ন হইত ॥৫৩॥

(৫২) ··নানর্থে পাবকঃ ··ন ব্যালতো ভয়ং চাসীদ্রামে নি।

নান্যোন্যেন বিবাদোঽভূৎ স্ত্রীণামপি কুতো নৃণাম্।
ধর্ম্মনিত্যাঃ প্রজাশ্চাসন্ রামে রাজ্যং প্রশাসতি ॥৫৪॥
সন্তুষ্টাঃ সর্ব্বসিদ্ধার্থা নির্ভয়াঃ স্বৈরচারিণঃ।
নরাঃ সত্যব্রতাশ্চাসন্ রামে রাজ্যং প্রশাসতি ॥৫৫॥
নিত্যপুষ্পফলাশ্চৈব পাদপা নিরুপদ্রবাঃ।
সর্ব্বা দ্রোণদুঘা গাবো রামে রাজ্যং প্রশাসতি ॥৫৬॥
স চতুর্দ্দশ বর্ষাণি বনে প্রোষ্য মহাতপাঃ।
দশাশ্বমেধান্ জারূথ্যানাজহার নিরর্গলান্ ॥৫৭॥

ভারতকৌমুদী

নেতি। নৃণাং পুরুষাণাম্। ধর্ম্ম এব নিত্যো নিত্যানুষ্ঠেয়ো যাসাং তাঃ ॥৫৪॥

সন্তুষ্টা ইতি। স্বৈরচারিণো ধর্ম্মবিষয়ে স্বচ্ছন্দবর্ত্তিনঃ। "মন্দস্বচ্ছন্দয়োঃ স্বৈরম্" ইত্যমরঃ ॥৫৫॥

নিত্যেতি। দ্রোণং পরিমাণবিশেষং কলসং বা দুহন্তি দুগ্ধেন পূরয়ন্তীতি তাঃ। তথা চ—"চতুর্ভির্ব্রীহিভির্গুঞ্জা গুঞ্জাঃ পঞ্চ পলং ভবেৎ। পলং প্রকুঞ্চকং মুষ্টিঃ কুড়বস্তচ্চতুষ্টয়ম্॥ চত্বারঃ কুড়বাঃ প্রস্থশ্চতুঃপ্রস্থমথাঢকম্। অষ্টাঢ়কো ভবেদ্দ্রোণঃ—॥" ইত্যমরকোষটীকায়াং রঘুনাথঃ। দ্রোণদুঘা ইতি "দুহেঃ কো ঘশ্চ" ইতি দুহেঃ কপ্রত্যযোঽস্য ঘশ্চ ॥৫৬॥

স ইতি। প্রোষ্য প্রবাসং কৃত্বা। জারূথ্যান্ প্রশস্তান্, নিরর্গলান্ নির্বাধান্ ॥৫৭॥

ভারতভাবদীপঃ

সংগৃহ্লাতি—ভরতস্যেতি ॥৪৬॥ বদ্বান্ হয়ানিতি পাঠঃ। বদ্বং সংখ্যাবিশেষোঽর্বুদপর্য্যায়ঃ। "যস্মিন্ সহস্রং ব্রাহ্মণা বদ্বশো গা বিভেজিরে" ইতি শ্রুতেঃ ॥৪৭—৫২॥ বর্ষসহস্রিণ্যঃ স্ত্রিয়ঃ, বর্ষসহস্রকাঃ পুরুষাঃ ॥৫৩—৫৫॥ দ্রোণদুঘাঃ দ্রোণপরিমিতং ক্ষীরং দুহন্তি তাঃ, দ্রোণঃ কলশ ইত্যেকে ॥৫৬॥ জারূথ্যান্

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, স্ত্রীলোকদের মধ্যেও পরস্পর বিবাদ হইত না, পুরুষদের মধ্যে আর হইবে কি করিয়া এবং প্রজারা সর্ব্বদাই ধর্ম্মানুষ্ঠান করিত ॥৫৪॥

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, প্রজাদের সমস্ত প্রয়োজন অনায়াসে নিষ্পন্ন হইত এবং তাহারা সন্তুষ্ট চিত্তে থাকিত, ইচ্ছানুসারে নির্ভয়ে ধর্ম্মকার্য্য করিত, আর তাহারা নির্ভয়ে চলিত ও সত্যপরায়ণ ছিল ॥৫৫॥

রামচন্দ্র রাজ্য শাসন করিতে থাকিলে, সর্ব্বদাই বৃক্ষ ও লতার ফুল ও ফল জন্মিত এবং সেগুলির কোন উপদ্রব হইত না, আর সকল গাভীই প্রচুর পরিমাণে দুগ্ধ দান করিত ॥৫৬॥

রামচন্দ্র বিশেষ তপস্বী হইয়া চতুর্দ্দশ বৎসর বনে বাস করিয়া, (অযোধ্যায় ফিরিয়া আসিয়া রাজ্যে অভিষিক্ত হইয়া) অবাধে সর্ব্বজনপ্রশংসিত দশটী অশ্বমেধ যজ্ঞ সম্পন্ন করিয়াছিলেন ॥৫৭॥

যুবা শ্যামো লোহিতাক্ষো মাতঙ্গ ইব যূথপঃ।
আজানুবাহুঃ সুমুখঃ সিংহস্কন্ধো মহাভুজঃ ॥৫৮॥
দশবর্ষসহস্রাণি দশবর্ষশতানি চ।
অযোধ্যাধিপতির্ভূত্বা রামো রাজ্যমকারয়ৎ ॥৫৯॥ (যুগ্মকম্)
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৬০॥
ভগীরথঞ্চ রাজানং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যস্যেন্দ্রো বিততে যজ্ঞে সোমং পীত্বা মদোৎকটঃ ॥৬১॥
অসুরাণাং সহস্রাণি বহূনি সুরসত্তমঃ।
অজয়দ্বাহুবীর্য্যেণ ভগবান্ পাকশাসনঃ ॥৬২॥ (যুগ্মকম্)
যঃ সহস্রং সহস্রাণাং কন্যা হেমবিভূষিতাঃ।
ঈজানো বিততে যজ্ঞে দক্ষিণামত্যকালয়ৎ ॥৬৩॥

ভারতকৌমুদী

যুবেতি। যূথং স্বজনসমূহং পাতি রক্ষতীতি সঃ। অকারয়দিতি স্বার্থে ইন্ ॥৫৮—৫৯॥

স ইতি। পূর্ব্বমেবেদং ব্যাখ্যাতম্ ॥৬০॥

ভগীতি। বিততে বিশালে, মদোৎকটো মদমত্তঃ সন্। ভগবান্ ঐশ্বর্য্যবান্ ॥৬১—৬২॥

য ইতি। সহস্রাণাং সহস্রং দশলক্ষসংখ্যাঃ। ঈজানো যজমানঃ, বিততে বিশালে, অত্যকালয়ৎ ব্যতরৎ ॥৬৩॥

যুবা, শ্যামবর্ণ, রক্তনয়ন, হস্তীর ন্যায় স্বজনগণপালক, আজানুলম্বিত বাহু, সুন্দর মুখ ও মহাবাহু রামচন্দ্র অযোধ্যার রাজা হইয়া একাদশ সহস্র বৎসর যাবৎ রাজত্ব করিয়াছিলেন ॥৫৮—৫৯॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা পুণ্যশালী সেই রামচন্দ্রও যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কেহ অনুতাপ না করিয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৬০॥

সৃঞ্জয়! রাজা ভগীরথও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। দেবশ্রেষ্ঠ ও পাকদৈত্য-নিহন্তা ভগবান্ ইন্দ্র যাঁহার বিশাল যজ্ঞে সোমরস পান করিয়া মদমত্ত হইয়া, যুদ্ধে বাহুবলে বহুসহস্র অসুর জয় করিয়াছিলেন ॥৬১—৬২॥

যে ভগীরথ বিশাল যজ্ঞে প্রবৃত্ত হইয়া স্বর্ণভূষিত দশলক্ষ কন্যাকে দক্ষিণারূপে দান করিয়াছিলেন ॥৬৩॥

সর্ব্বা রথগতাঃ কন্যা রথাঃ সর্ব্বে চতুর্যুজঃ।
শতং শতং রথে নাগাঃ পদ্মিনো হেমমালিনঃ ॥৬৪॥
সহস্রমশ্বা একৈকং হস্তিনং পৃষ্ঠতোঽন্বয়ুঃ।
গবাং সহস্রমশ্বেঽশ্বে সহস্রং গব্যজাবিকম্ ॥৬৫॥
উপহ্বরে নিবসতো যস্যাঙ্কে নিষসাদ হ।
গঙ্গা ভাগীরথী তস্মাদুর্ব্বশী চাভবৎ পুরা ॥৬৬॥
ভূরিদক্ষিণমিক্ষ্বাকুং যজমানং ভগীরথম্।
ত্রিলোকপথগা গঙ্গা দুহিতৃত্বমুপেয়ুষী ॥৬৭॥

## ভারতকৌমুদী

সর্ব্বা ইতি। একৈকস্মিন্ রথে একৈকা কন্যা ইত্যেবংরূপেণ সর্ব্বাঃ কন্যা রথগতা আসন্নিত্যর্থঃ। চতুর্ভিরশ্বৈর্যুজ্যন্তীতি চতুর্যুজঃ। শতং শতমিতি বীপ্সাদর্শনাৎ রথ ইত্যত্রাপি বীপ্সাবগন্তব্যা, পদ্মিনঃ পদ্মমালাযুক্তাঃ ॥৬৪॥

সহস্রমিতি। গবাং সহস্রং সহস্রম্, গবি একৈকস্যাম্, সহস্রং সহস্রম্ অজাশ্ছাগাশ্চ অবয়ো মেষাশ্চ তৎ, অন্বয়াদিতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥৬৫॥

উপেতি। উপহ্বরে যজ্ঞাঙ্গনসমীপে, অঙ্কে ক্রোড়ে, গঙ্গা নিষসাদ উপবিবেশ। উরৌ বাসো যস্যাঃ সা উর্ব্বশী পৃষোদরাদিত্বাৎ হ্রস্বত্বাদয়ঃ ॥৬৬॥

ভূরিতি। ইক্ষ্বাকুং তদ্বংশজম্। ত্রয়াণাং লোকানাং ত্রীন্ পথো গচ্ছতীতি সা। উপেয়ুষী প্রাপ্তাসীৎ ॥৬৭॥

## ভারতভাবদীপঃ

স্বত্যান্ ত্রিগুণদক্ষিণানিত্যন্যে, নিরর্গলানবারিতদ্বারান্ ॥৫৭—৬৩॥ চতুর্যুজশ্চতুরশ্বাঃ ॥৬৪—৬৫॥ উপহ্বরে সমীপে, অঙ্কে উরৌ নিষসাদ আসাঞ্চক্রে, তস্মাদ্যোগাৎ সা উর্ব্বশী উরৌ বাসো যস্যাঃ সা

এক একটী রথে এক একটী কন্যা ছিল, এইভাবে তৎকালে সকল কন্যাই রথে আরোহণ করিয়াছিল। তাহার প্রত্যেক রথেই চারিটী করিয়া ঘোড়া যোজিত ছিল; আবার পদ্মপুষ্পের মালা ও স্বর্ণের মালাধারী একশত করিয়া হস্তী প্রত্যেক রথের সঙ্গে ছিল ॥৬৪॥

আবার এক একটী হাতীর পিছনে এক হাজার করিয়া ঘোড়া চলিতেছিল এবং প্রত্যেক অশ্বের পিছনে এক হাজার করিয়া গরু ছিল এবং প্রত্যেক গরুর পিছনে এক এক হাজার করিয়া ছাগ ও মেষ ছিল ॥৬৫॥

যজ্ঞবেদীর নিকটে অবস্থান করিবার সময়ে যে ভগীরথের ক্রোড়ে গঙ্গাদেবী উপবেশন করিয়াছিলেন এবং তৎকালে তাহাতেই তিনি ভাগীরথী ও উর্ব্বশী এই দুই নামে প্রসিদ্ধ হইয়াছিলেন ॥৬৬॥

স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৬৮॥
দিলীপঞ্চ মহাত্মানং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যস্য কর্ম্মাণি ভূরীণি কথয়ন্তি দ্বিজাতয়ঃ ॥৬৯॥
য ইমাং বসুসম্পূর্ণাং বসুধাং বসুধাধিপঃ।
দদৌ তস্মিন্ মহাযজ্ঞে ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ ॥৭০॥
যস্যেহ যজমানস্য যজ্ঞে যজ্ঞে পুরোহিতঃ।
সহস্রং বারণান্ হৈমান্ দক্ষিণামত্যকালয়ৎ ॥৭১॥
যস্য যজ্ঞে মহানাসীদ্‌যূপঃ শ্রীমান্ হিরণ্ময়ঃ।
তং দেবাঃ কর্ম্ম কুর্ব্বাণাঃ শক্রজ্যেষ্ঠা উপাশ্রয়ন্ ॥৭২॥

ভারতকৌমুদী

স ইতি। প্রাগ্‌বিবৃতমেতৎ ॥৬৮॥
দিলীপমিতি। কর্ম্মাণি যজ্ঞদানাদীনি ॥৬৯॥
য ইতি। বসুভির্ধনৈঃ সম্পূর্ণাম্। সমাহিতো দানায় কৃতমনোযোগঃ ॥৭০॥
যস্যেতি। বারণান্ গজান্, হৈমান্ স্বর্ণময়ান্, অত্যকালয়ৎ অগৃহ্ণাৎ ॥৭১॥
যস্যেতি। শ্রীমান্ শোভাবান্। শক্র ইন্দ্রো জ্যেষ্ঠঃ শ্রেষ্ঠো যেষাং তে ॥৭২॥

ত্রিলোকপথগামিনী গঙ্গাদেবী যজ্ঞে প্রচুর দক্ষিণাদাতা ও ইক্ষ্বাকুবংশসম্ভূত যে ভগীরথকে প্রাপ্ত হইয়া তৎকালে তাঁহার কন্যাত্ব লাভ করিয়াছিলেন ॥৬৭॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী. সেই ভগীরথও যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি তাহার অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৬৮॥

সৃঞ্জয়! মহাত্মা দিলীপও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। ব্রাহ্মণেরা অদ্যাপি যাঁহার প্রচুর সৎকর্ম্মের উপাখ্যান বলিয়া থাকেন ॥৬৯॥

যে দিলীপরাজা একাগ্রচিত্ত হইয়া সেই মহাযজ্ঞে এই ধনসম্পূর্ণ পৃথিবীটাকে ভাগ ভাগ করিয়া ব্রাহ্মণগণকে দান করিয়াছিলেন ॥৭০॥

দিলীপরাজা যজ্ঞে প্রবৃত্ত হইলে, পুরোহিত প্রত্যেক যজ্ঞেই স্বর্ণময় সহস্র হস্তী দক্ষিণারূপে লাভ করিয়াছিলেন ॥৭১॥

যে দিলীপরাজার যজ্ঞে স্বর্ণময় বিশাল একটী যূপ প্রোথিত হইয়াছিল; ইন্দ্র-

(৭২)···শক্রজ্যেষ্ঠা উপাসত—নি।

চষালে যস্য সৌবর্ণে তস্মিন্ যূপে হিরণ্ময়ে।
ননৃতুর্দেবগন্ধর্ব্বাঃ ষট্সহস্রাণি সপ্তধা ॥৭৩॥
অবাদয়ত্তত্র বীণাং মধ্যে বিশ্বাবসুঃ স্বয়ম্।
সর্ব্বভূতান্যমন্যন্ত মম বাদয়তীত্যয়ম্ ॥৭৪॥
এতদ্রাজ্ঞো দিলীপস্য রাজানো নানুচক্রিরে।
যস্যেভা হেমসংছন্নাঃ পথি মত্তাঃ স্ম শেরতে ॥৭৫॥
রাজানং শতধন্বানং দিলীপং সত্যবাদিনম্।
যেঽপশ্যন্ সুমহাত্মানং তেঽপি স্বর্গজিতো নরাঃ ॥৭৬॥
ত্রয়ঃ শব্দা ন জীর্য্যন্তে দিলীপস্য নিবেশনে।
স্বাধ্যায়ঘোষো জ্যাঘোষো দীয়তামিতি বৈ ত্রয়ঃ ॥৭৭॥

## ভারতকৌমুদী

চষাল ইতি। চষালে যূপোপরিস্থবেষ্টনে। "চষালো যূপকটকঃ" ইত্যমরঃ। সপ্তধা সপ্তবারান্ ॥৭৩॥

অবাদয়দিতি। বিশ্বাবসুর্নাম শ্রেষ্ঠো গন্ধর্ব্বঃ। মম নৃত্যার্থমেবেতি শেষঃ ॥৭৪॥

এতদিতি। অন্যে রাজানঃ, নানুচক্রিরে অনুকর্ত্তুং ন শেকুঃ। ইভা গজাঃ ॥৭৫॥

রাজানমিতি। শতং বহুলানি ধনূংষি যস্য তম্। স্বর্গজিতঃ স্বর্গলাভাধিকারিণ আসন্, দিলীপস্যাসাধারণধার্ম্মিকতয়া তেষামপি সমধিকধর্ম্মলাভাদিতি ভাবঃ ॥৭৬॥

ত্রয় ইতি। ন জীর্য্যন্তে ন বিরমন্তি স্ম। স্বাধ্যায়ঘোষো বেদপাঠধ্বনিঃ ॥৭৭॥

## ভারতভাবদীপঃ

ইতি যোগাৎ। উর্ব্বসীতাপেক্ষিতে হ্রস্বত্বং বর্ণবিপর্য্যয়শ্চ পৃষোদরাদিত্বাৎ জ্ঞেয়ঃ ॥৬৬—৭২॥ সপ্তধা সপ্তস্বরানুসারেণাবাদয়দিতি সম্বন্ধঃ ॥৭৩॥ মম পুরত ইতি শেষঃ। মাং লক্ষীকৃত্যেত্যর্থঃ ॥৭৪—৭৫॥

প্রভৃতি দেবতারা নানাবিধ কার্য্য সম্পাদন করিতে থাকিয়া সেই যূপটীকে আশ্রয় করিয়াছিলেন ॥৭২॥

যে যজ্ঞে স্বর্ণময় সেই যূপের উপরিস্থ স্বর্ণময় বিশাল বেষ্টনের উপরে থাকিয়া ষট্সহস্র দেবতা ও গন্ধর্ব্ব সাতবার নৃত্য করিয়াছিলেন ॥৭৩॥

গন্ধর্ব্বশ্রেষ্ঠ স্বয়ং বিশ্বাবসু এই বেষ্টনের মধ্যস্থানে থাকিয়া বীণা বাদন করিতেছিলেন; তখন প্রত্যেকেই মনে করিতেছিলেন যে, 'ইনি আমার নৃত্যের অনুকূলেই বীণা বাদন করিতেছেন' ॥৭৪॥

অন্যান্য রাজা দিলীপরাজার এই যজ্ঞের অনুকরণ করিতে সমর্থ হন নাই। যে দিলীপরাজার মত্তহস্তিগণ স্বর্ণালঙ্কারে ভূষিত হইয়া পথে শয়ন করিয়া থাকিত ॥৭৫॥

যে সকল মানুষ বহুতর ধনুঃসমৃদ্ধিসম্পন্ন, সত্যবাদী ও মহাত্মা রাজা দিলীপকে একবার মাত্র দর্শন করিত, তাহারাও স্বর্গলাভের অধিকারী হইয়া যাইত ॥৭৬॥

স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৭৮॥
মান্ধাতারং যৌবনাশ্বং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যং দেবা মরুতো গর্ভং পিতুঃ পার্শ্বাদপাহরন্ ॥৭৯॥
সমৃদ্ধো যুবনাশ্বস্য জঠরে যো মহাত্মনঃ।
পৃষদাজ্যোদ্ভবঃ শ্রীমাংস্ত্রিলোকবিজয়ী নৃপঃ ॥৮০॥
যং দৃষ্ট্বা পিতুরুৎসঙ্গে শয়ানং দেবরূপিণম্।
অন্যোন্যমব্রুবন্ দেবাঃ কময়ং ধাস্যতীতি বৈ ॥৮১॥

## ভারতকৌমুদী

স ইতি। পূর্ব্বমেব ব্যাখ্যাতমিদম্ ॥৭৮॥

মান্ধাতারমিতি। যৌবনাশ্বং যুবনাশ্বস্য পুত্রম্। মরুতো বায়ুপ্রভৃতয়ো দেবাঃ, পিতুর্যুবনাশ্বস্য, পার্শ্বাৎ পার্শ্বং বিদার্য্য, যং ভাবি মান্ধাতৃরূপং গর্ভম্, অপাহরন্ নিরসারয়ন্। পুরা কিল যুবনাশ্বো ভ্রমেণ পুত্রযাগস্য হবিঃ স্বয়মেব পিবন্ গর্ভমধারয়দিতি প্রসিদ্ধিঃ ॥৭৯॥

সমৃদ্ধ ইতি। সমৃদ্ধো বৃদ্ধিং প্রাপ্তঃ। পৃষদাজ্যাৎ দধিবিন্দুমিশ্রিতাৎ ঘৃতাদুদ্ভবতীতি সঃ, শ্রীমান্ রাজলক্ষ্মীবান্ ॥৮০॥

## ভারতভাবদীপঃ

শতধন্বানং শতম্ অনন্তান্ সহতে ধনুর্যস্য তং শতধন্বানম্, মধ্যমপদলোপী সমাসঃ ॥৭৬—৭৯॥ পৃষদাজ্যং দধিমিশ্রমাজ্যম্, কস্যচিদর্থে পুত্রোৎপাদনায় নির্ম্মিতং তদ্যুবনাশ্বেন পীতং তৎ রেতোরুধিরযোগং

মহারাজ দিলীপের ভবনে বেদপাঠের শব্দ, ধনুর গুণের শব্দ এবং 'দাও দাও' ইত্যাকার শব্দ এই তিন প্রকার শব্দ কোন সময়েই বিরত হইত না ॥৭৭॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিকপুণ্যশালী সেই দিলীপও যদি মরিয়া গিয়া থাকেন এবং তাহাতে যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৭৮॥

সৃঞ্জয়! যুবনাশ্বের পুত্র মান্ধাতাও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। বায়ুপ্রভৃতি দেবতারা পিতা যুবনাশ্বের পার্শ্বদেশ বিদারণ করিয়া যে গর্ভটাকে বাহির করিয়াছিলেন ॥৭৯॥

দধিবিন্দুমিশ্রিত ঘৃত হইতে উৎপন্ন হইয়া যে গর্ভটী মহাত্মা পিতা যুবনাশ্বের উদরে বৃদ্ধি পাইয়াছিল এবং যিনি পরবর্ত্তী কালে রাজলক্ষ্মীসম্পন্ন ও ত্রিভুবনবিজয়ী রাজা হইয়াছিলেন ॥৮০॥

মামেব ধাস্যতীত্যেবমিন্দ্রোঽথাভ্যুপপদ্যত।
মান্ধাতেতি ততস্তস্য নাম চক্রে শতক্রতুঃ ॥৮২॥
ততস্তু পয়সো ধারাং পুষ্টিহেতোর্মহাত্মনঃ।
তস্যাস্যে যৌবনাশ্বস্য পাণিরিন্দ্রস্য চাস্রবৎ ॥৮৩॥
তং পিবন্ পাণিমিন্দ্রস্য শতমহ্না ব্যবর্দ্ধত।
স আসীদ্দ্বাদশসমো দ্বাদশাহেন পার্থিবঃ ॥৮৪॥
তমিমং পৃথিবী সর্ব্বা একাহ্না সমপদ্যত।
ধর্ম্মাত্মানং মহাত্মানং শূরমিন্দ্রসমং যুধি ॥৮৫॥
যশ্চাঙ্গারস্তু নৃপতিং মরুত্তমসিতং গয়ম্।
অঙ্গং বৃহদ্রথঞ্চৈব মান্ধাতা সমরেঽজয়ৎ ॥৮৬॥

ভারতকৌমুদী

যমিতি। উৎসঙ্গে ক্রোড়ে। অয়ং বালকঃ, কং জনং কস্য জনস্য স্তন্যং দুগ্ধমিত্যর্থঃ, ধাস্যতি পাস্যতি, মাতৃগর্ভে জন্মাভাবাদিতি ভাবঃ। "ধেট্‌পা পানে" ইত্যস্য প্রয়োগঃ ॥৮১॥

মামিতি। অভ্যুপপদ্যত স্বীকৃতবান্। মাং ধাতা পানকর্ত্তেতি ব্যুৎপত্তেঃ।৮২॥

তত ইতি। পয়সো দুগ্ধস্য। আস্যে মুখে, যৌবনাশ্বস্য মান্ধাতুঃ, অস্রবৎ অক্ষরৎ ॥৮৩॥

তমিতি। স পার্থিবো মান্ধাতা, ইন্দ্রস্য তং পাণিং পিবন্, অহ্না একৈকেন দিবসেন, মাতৃস্তন্য পানেন যাবদ্বালো বর্দ্ধতে, তদপেক্ষয়া শতং শতগুণম্, ব্যবর্দ্ধত; ইন্দ্রপাণেরেব গুণাদিত্যাশয়ঃ। অতএবাসৌ দ্বাদশাহেন দ্বাদশভির্দিবসৈরেব, দ্বাদশসমো দ্বাদশবর্ষবয়স্কবালকতুল্য আসীৎ ॥৮৪॥

তমিতি। সমপদ্যত স্বামিত্বেন প্রাপ্নোৎ। ইন্দ্রানুগ্রহাদেবেতি ভাবঃ ॥৮৫॥

ভারতভাবদীপঃ

বিনাপি তদুদরে গর্ভোঽভবৎ। স পিতুঃ পার্শ্বং ভিত্ত্বা নিঃসারিতো দৈবৈরিত্যাখ্যায়িকার্থোঽত্র সূচিতঃ ॥৮০—৮৩॥ অহ্না একেন শতং পলানি ব্যবর্দ্ধত, দ্বাদশসমো দ্বাদশবর্ষতুল্যঃ; দ্বাদশশতপল-

দেবতারা পিতার ক্রোড়ে দেবরূপী যে বালকটীকে শয়িত দেখিয়া পরস্পর বলিয়াছিলেন যে, 'এই বালকটী কাহার স্তন্য দুগ্ধ পান করিবে' ॥৮১॥

তাহার পর ইন্দ্র স্বীকার করিলেন যে, 'এই বালকটী আমা হইতে নিঃসৃত দুগ্ধই পান করিবে' এবং ইন্দ্র এই জন্যই তাহার নাম করিলেন—'মান্ধাতা' ॥৮২॥

তৎপরে ইন্দ্রের হস্তেই পুষ্টির জন্য সেই মহাত্মা মান্ধাতার মুখে দুগ্ধের ধারা নিঃসৃত করিতে লাগিল ॥৮৩॥

মান্ধাতা ইন্দ্রের সেই হস্ত পান করিতে থাকিয়া এক এক দিনে মাতৃস্তন্য পানকারী বালক অপেক্ষা শতগুণ করিয়া বৃদ্ধি পাইতে লাগিলেন। অতএব তিনি বার দিনেই বারবৎসর বয়স্ক বালকের ন্যায় হইয়া পড়িলেন ॥৮৪॥

যৌবনাশ্বো যদাঙ্গারং সমরে প্রত্যযুধ্যত।
বিস্ফারৈর্ধনুষো দেবা দ্যৌরভেদীতি মেনিরে ॥৮৭॥
যত্র সূর্য্য উদেতি স্ম যত্র চ প্রতিতিষ্ঠতি।
সর্ব্বং তদ্‌যৌবনাশ্বস্য মান্ধাতুঃ ক্ষেত্রমুচ্যতে ॥৮৮॥
অশ্বমেধশতেনেষ্ট্বা রাজসূয়শতেন চ।
অদদদ্রোহিতান্ মৎস্যান্ ব্রাহ্মণেভ্যো বিশাংপতে! ॥৮৯॥
হৈরণ্যান্ যোজনোৎসেধানযুতান্ শতযোজনান্।
অতিরিক্তান্ দ্বিজাতিভ্যো ব্যভজন্নিতরে জনাঃ ॥৯০॥ (যুগ্মকম্)
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৯১॥

ভারতকৌমুদী

য ইতি। অঙ্গাবাদীনি রাজ্ঞাং নামানি। অঙ্গমঙ্গবাজম্ ॥৮৬॥

যৌবেতি। যৌবনাশ্বো মান্ধাতা। বিস্ফারৈষ্টঙ্কারৈঃ, দ্যৌঃ স্বর্গঃ, অভেদি বিদীর্ণা ॥৮৭॥

যত্রেতি। যত্র উদয়াচলে। যত্র অস্তাচলে ॥৮৮॥

অশ্বেতি। ইষ্ট্বা দেবপূজনং কৃত্বা। হৈরণ্যান্ স্বর্ণময়ান্, যোজনোৎসেধান্ একযোজনোচ্চান্, শতযোজনান্ শতযোজনদীর্ঘান্। অতিরিক্তান্ অযুতাধিকান্, দ্বিজাতিভ্যঃ ক্ষত্রিয়বৈশ্যেভ্যঃ যজ্ঞবৃতেভ্যঃব্রাহ্মণেভ্যো বা, তে চ বৃতেভ্য ইতরে জনা ব্রাহ্মণাঃ, ব্যভজন্ বিভজ্য নীতবন্তঃ ॥৮৯—৯০॥

এই সমগ্র পৃথিবীটা একদিনেই ধর্ম্মাত্মা, মহাত্মা, বীর ও যুদ্ধে ইন্দ্রের তুল্য সেই মান্ধাতাকে অধিপতিরূপে পাইয়াছিল ॥৮৫॥

যে মান্ধাতা যুদ্ধে অঙ্গার, মরুত্ত, অসিত, গয় ও অঙ্গরাজ বৃহদ্রথকে জয় করিয়াছিলেন ॥৮৬॥

মান্ধাতা যখন রণাঙ্গনে অঙ্গাররাজার সহিত যুদ্ধ করিতেছিলেন; তখন তাঁহার ধনুষ্টঙ্কারে স্বর্গলোক যেন বিদীর্ণ হইতেছে বলিয়া দেবতারা মনে করিতেছিলেন ॥৮৭॥

সূর্য্য যে স্থানে উদিত হন এবং যে স্থানে অস্তমিত হইয়া থাকেন; সেই হইতে সেই পর্য্যন্ত সমগ্র স্থানগুলিকেই যুবনাশ্বপুত্র মান্ধাতার ক্ষেত্র বলা হয় ॥৮৮॥

নরনাথ! মান্ধাতা শত অশ্বমেধ এবং শত রাজসূয় যজ্ঞ করিয়া, তাহার দক্ষিণারূপে ঋত্বিক্ ব্রাহ্মণদিগকে একযোজন উচ্চ এবং শতযোজন দীর্ঘ দশ সহস্র স্বর্ণময় রোহিতমৎস্য দান করিয়াছিলেন; আর তদতিরিক্ত সেইরূপ কতকগুলি রোহিতমৎস্য অন্যান্য ব্রাহ্মণকে বিতরণ করিয়াছিলেন। তখন তাঁহারা সেইগুলিকে ভাগ ভাগ করিয়া লইয়াছিলেন ॥৮৯—৯০॥

(৯০)· অযুতান্ দশযোজনম্···বঙ্গ বর্দ্ধ নি।

যযাতিং নাহুষঞ্চৈব মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
য ইমাং পৃথিবীং কৃৎস্নাং বিজিত্য সহসাগরাম্ ॥৯২॥
শম্যাপাতেনাভ্যতীয়াদ্বেদীভিশ্চিত্রয়ন্ মহীম্।
ঈজানঃ ক্রতুভির্মুখ্যৈঃ পর্য্যগচ্ছদ্বসুন্ধরাম্ ॥৯৩॥ (যুগ্মকম্)
ইষ্ট্বা ক্রতুসহস্রেণ বাজপেয়শতেন চ।
তর্পয়ামাস বিপ্রেন্দ্রাংস্ত্রিভিঃ কাঞ্চনপর্ব্বতৈঃ ॥৯৪॥

## ভারতকৌমুদী

স ইতি। অস্য বিবরণং প্রাগ্‌দ্রষ্টব্যম্ ॥৯১॥

যযাতিমিতি। নাহুষং নহুষপুত্রম্। শম্যাপাতেন বেগেন ঘূর্ণনপূর্ব্বকযষ্টিনিক্ষেপেণ বেগেন ঘূর্ণয়িত্বা যষ্টৌ নিক্ষিপ্তায়াং সা যাবদ্‌যাবদ্দূরং পততি তাবত্তাবদ্দূরেণেত্যর্থঃ, বেদীভিঃ, চিত্রয়ন্ মহীম্ অভ্যতীয়াৎ অত্যক্রামৎ। তথা চ মার্কণ্ডেয়পুরাণম্—"ভ্রাময়িত্বা বহুগুণং যষ্টিঃ ক্ষিপ্তা সমাপ্নুয়াৎ। ভুবঃ প্রদেশং যাবন্তং শম্যাপাতঃ স উচ্যতে॥" ঈজানো যজমানঃ, পর্য্যগচ্ছৎ প্রান্তসীমাপর্য্যন্তমগচ্ছৎ ॥৯২—৯৩॥

ইষ্ট্বেতি। ইষ্ট্বা যজনং কৃত্বা, ক্রতূনাং বাজপেয়ভিন্নানাং যাগানাং সহস্রেণ ॥৯৪॥

## ভারতভাবদীপঃ

তুলিতো বাভবৎ। এতাবানেব প্রায়েণ পকস্য পুরুষস্য ভারো ভবতি ॥৮৪—৮৬॥ অভেদি ভিন্না ॥৮৭—৮৮॥ মৎস্যান্ হৈরণ্যানিতি সম্বন্ধঃ ॥৮৯—৯২॥ শম্যা স্থূলবুধ্নঃ কাষ্ঠদণ্ডঃ, স বলবতা ক্ষিপ্তো যাবদ্দূরং পতেত্তাবান্ দেশঃ শম্যাপাতঃ, তাবতান্তরেণ পুরঃ পুরো যজ্ঞবেদীং কুর্ব্বাণো বসুন্ধরাং

---

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিকপুণ্যশালী সেই মান্ধাতাও যদি মরিয়া গিয়া থাকেন এবং তাহাতে যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৯১॥

সৃঞ্জয়! নহুষের পুত্র যযাতিও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। যিনি সমুদ্রপর্য্যন্ত এই সমগ্র পৃথিবীটাকে জয় করিয়া আপন ভবন হইতে সবেগে একটী যষ্টি নিক্ষেপ করিয়া করিয়া তাহার পতনের প্রত্যেকস্থানে এক একটী যজ্ঞবেদী নির্ম্মাণদ্বারা ভূমিগুলিকে বিচিত্র করিয়া করিয়া একেবারে পৃথিবীর প্রান্তসীমায় উপস্থিত হইয়াছিলেন এবং এইভাবে প্রধান যজ্ঞ করিতে করিতে পৃথিবীর শেষ সীমায় গমন করিয়াছিলেন ॥৯২—৯৩॥

রাজা যযাতি এইভাবে শত বাজপেয় যজ্ঞ এবং অন্যান্য প্রধান সহস্র যজ্ঞ করিয়া, তিনটী স্বর্ণময় পর্ব্বত প্রদানপূর্ব্বক ব্রাহ্মণগণকে সন্তুষ্ট করিয়াছিলেন ॥৯৪॥

ব্যূঢেনাসুরযুদ্ধেন হত্বা দৈতেয়দানবান্।
ব্যভজৎ পৃথিবীং কৃৎস্নাং যযাতির্নহুষাত্মজঃ ॥৯৫॥
অন্তেষু পুত্রান্ নিক্ষিপ্য যদুদ্রুহ্যুপুরোগমান্।
পুরুং রাজ্যেঽভিষিচ্যাথ সদারঃ প্রাবিশদ্বনম্ ॥৯৬॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥৯৭॥
অম্বরীষঞ্চ নাভাগিং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যং প্রজা বব্রিরে পুণ্যং গোপ্তারং নৃপসত্তমম্ ॥৯৮॥
যঃ সহস্রং সহস্রাণাং রাজ্ঞামযুতযাজিনাম্।
ঈজানো বিততে যজ্ঞে ব্রাহ্মণেভ্যস্ত্বমন্যত ॥৯৯॥

ভারতকৌমুদী

ব্যূঢেনেতি। ব্যূঢেন রচিতব্যূহেন, অসুরাণাং যুদ্ধেন। ব্যভজৎ বিভজ্য পুত্রেভ্যো ব্যতরৎ ॥৯৫॥
অন্তেম্বিতি। অন্তেষু পৃথিব্যাঃ বিভিন্নপ্রান্তদেশেষু, নিক্ষিপ্য শাসকত্বেন সম্প্রেষ্য ॥৯৬॥
স ইতি। পূর্ব্বমেব ব্যাখ্যাতমিদম্ ॥৯৭॥
অম্বেতি। নাভাগিং নাভাগপুত্রম্। গোপ্তারং রক্ষকম্ ॥৯৮॥

ভারতভাবদীপঃ

পর্য্যগচ্ছৎ পরিত্যজ্য সমুদ্রতীরং প্রাপ্ত ইত্যর্থঃ ॥৯৩—৯৪॥ ব্যভজৎ পুত্রেভ্যো দত্তবান্ ॥৯৫॥ যদুদ্রুহ্যুরনুস্তুর্ব্বসুশ্চ তান্ যদুদ্রুহ্যুপুরোগমান্ ॥৯৬—৯৮॥ যাজিনাং যজনাং রাজ্ঞাং সহস্রং ব্রাহ্মণেভ্যঃ

ক্রমে নহুষনন্দন যযাতি অসুরযুদ্ধে আপন সৈন্যগণকে ব্যূহরূপে সন্নিবেশপূর্ব্বক দৈত্য ও দানবগণকে জয় করিয়া এবং সমগ্র পৃথিবীটাকে বিভক্ত করিয়া ভিন্ন ভিন্ন স্থানে পুত্রগণকে শাসকরূপে স্থাপন করিয়াছিলেন ॥৯৫॥

যদু, দ্রুহ্যু, অনু ও তুর্ব্বসু এই চারিটী পুত্রকে পৃথিবীর চারিপ্রান্তে শাসকরূপে প্রেরণ করিয়া এবং কনিষ্ঠ পুত্র পুরুকে সাম্রাজ্যে অভিষিক্ত করিয়া যযাতি ভার্য্যার সহিত তপোবনে প্রবেশ করিয়াছিলেন ॥৯৬॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই যযাতিও যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥৯৭॥

সৃঞ্জয়! নাভাগের পুত্র অম্বরীষও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। প্রজারা যে পুণ্যাত্মা ও রাজশ্রেষ্ঠকে রক্ষকরূপে বরণ করিয়াছিল ॥৯৮॥

(৯৯)···ব্রাহ্মণেভ্যঃ সমাহিতঃ—পি,···সুসংহিতঃ—বঙ্গ বর্দ্ধ।

নৈতৎ পূর্ব্বে জনাশ্চক্রুর্ন করিষ্যন্তি চাপরে।
ইত্যম্বরীষং নাভাগিমন্বমোদন্ত দক্ষিণাঃ ॥১০০॥
শতং রাজসহস্রাণি শতং রাজশতানি চ।
সর্ব্বেঽশ্বমেধৈরীজানাস্তেঽন্বয়ুর্দক্ষিণায়নম্ ॥১০১॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥১০২॥
শশবিন্দুং চৈত্ররথং মৃতং সৃঞ্জয়! শুশ্রুম।
যস্য ভার্য্যাসহস্রাণাং শতমাসীন্মহাত্মনঃ ॥১০৩॥

## ভারতকৌমুদী

য ইতি। সহস্রাণাং সহস্রং দশ লক্ষাণি, অযুতযাজিনাং দশসহস্রযজ্ঞকারিণাম্। ঈজানো যজমানঃ, অমন্যত দক্ষিণারূপেণ দেয়তয়েতি শেষঃ ॥৯৯॥

নেতি। অম্বরীষং প্রশংসন্ত ইতি শেষঃ, অন্বমোদন্ত ব্রাহ্মণাঃ ॥১০০॥

শতমিতি। ঈজানা যজমানাঃ, অন্বয়ুঃ প্রাপ্নুবন্, দক্ষিণায়নং দক্ষিণাত্বম্ ॥১০১॥

স ইতি। পূর্ব্বমেবাস্য বিবরণং দ্রষ্টব্যম্ ॥১০২॥

শশেতি। চৈত্ররথং চিত্ররথপুত্রম্। ভার্য্যাসহস্রাণাং শতং লক্ষসংখ্যা ভার্য্যাঃ ॥১০৩॥

## ভারতভাবদীপঃ

ব্রাহ্মণানামাতিথ্যার্থম্ অযুত যোজিতবান্, নৃপান্ দাস্যে যোজিতবানিত্যর্থঃ ॥৯৯॥ দক্ষিণা দাক্ষ্যযুক্তাঃ ॥১০০॥ সর্ব্বে রাজানোঽম্বরীষযজ্ঞেষু বিপ্রদাস্যং কুর্ব্বাণা অশ্বমেধফলভাগিত্বাত্তদ্‌যাজিনঃ সন্তঃ অম্বরীষমাহাত্ম্যাদ্দক্ষিণায়নম্ অনু পশ্চাৎ অযুর্গতাঃ। উত্তরায়ণমার্গেণ হিরণ্যগর্ভলোকং প্রাপ্তা

যে অম্বরীষরাজা বিশাল যজ্ঞে দশলক্ষ যজ্ঞকারী রাজাকে দক্ষিণারূপে দান করিবেন বলিয়া মনে করিয়াছিলেন ॥৯৯॥

'পূর্ব্বে এইরূপ ব্যাপার লোকেরা করে নাই, ভবিষ্যতেও অন্যেরা করিতে পারিবে না' এইরূপে ব্রাহ্মণেরা নাভাগের পুত্র অম্বরীষকে প্রশংসা করিতে থাকিয়া সেইরূপ দক্ষিণা দানেরই অনুমোদন করিয়াছিলেন ॥১০০॥

একলক্ষ দশসহস্র অশ্বমেধযজ্ঞকারী রাজাও অম্বরীষের সেই যজ্ঞের দক্ষিণা হইতে স্বীকার করিয়াছিলেন ॥১০১॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী অম্বরীষও যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥১০২॥

সহস্রন্তু সহস্রাণাং যস্যাসন্ শাশবিন্দবাঃ।
হিরণ্যকবচাঃ সর্ব্বে সর্ব্বে চোত্তমধন্বিনঃ ॥১০৪॥
শতং কন্যা রাজপুত্রমেকৈকং পৃথগন্বয়ুঃ।
কন্যাং কন্যাং শতং নাগা নাগং নাগং শতং রথাঃ ॥১০৫॥
রথে রথে শতং চাশ্বা দেশজা হেমমালিনঃ।
অশ্বে অশ্বে শতং গাবো গাং গাং তদ্বদজাবিকম্ ॥১০৬॥
এতদ্ধনমপর্য্যন্তমশ্বমেধে মহামখে।
শশবিন্দুর্মহারাজ! ব্রাহ্মণেভ্যো হ্যমন্যত ॥১০৭॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥১০৮॥

ভারতকৌমুদী

সহস্রমিতি। সহস্রাণাং সহস্রং দশলক্ষসংখ্যকাঃ, শাশবিন্দবাঃ পুত্রাঃ। হিরণ্যকবচাঃ স্বর্ণময়বর্ম্মাণঃ ॥১০৪॥

শতমিতি। অন্বয়ুরন্বগচ্ছন্। নাগা গজাঃ ॥১০৫॥

রথ ইতি। দেশজাঃ কাম্বোজাদিদেশোৎপন্নাঃ। অজাশ্ছাগাশ্চ অবয়ো মেষাশ্চ তৎ ॥১০৬॥

এতদিতি। অপর্য্যন্তমসীমম্। অমন্যত দক্ষিণারূপেণ দেয়তয়েতি শেষঃ ॥১০৭॥

স ইতি। পূর্ব্বমেব বিবৃতমেতৎ ॥১০৮॥

সৃঞ্জয়! চিত্ররথের পুত্র শশবিন্দুও মৃত্যুমুখে পতিত হইয়াছেন শুনিয়াছি; যে মহাত্মার একলক্ষ ভার্য্যা ছিল ॥১০৩॥

যে শশবিন্দুর দশলক্ষ পুত্র ছিল এবং তাহারা সকলেই স্বর্ণময় বর্ম্মধারী ও উত্তম ধনুর্দ্ধর ছিল ॥১০৪॥

এক এক শ' কন্যা পৃথক্ পৃথক্ ভাবে এক একটী রাজপুত্রের অনুসরণ করিত; আবার এক এক শ' হাতী এক একটী কন্যার এবং এক এক শ' রথ এক একটী হাতীর অনুগমন করিত ॥১০৫॥

তা'র পর, এক এক রথে এক এক শ' স্বর্ণমালাধারী সুদেশ জাত অশ্ব চলিত; আবার এক একটী অশ্বের সঙ্গে এক এক শ' করিয়া গরু যাইত এবং প্রত্যেক গরুর সঙ্গে এক এক শ' ছাগ ও মেষ গমন করিত ॥১০৬॥

মহারাজ সৃঞ্জয়! রাজা শশবিন্দু মহাযজ্ঞ অশ্বমেধে এই অসংখ্য ধন দক্ষিণারূপে ব্রাহ্মণগণকে দান করিবেন বলিয়া মনে করিয়াছিলেন ॥১০৭॥

(১০৬)···গবাং তদ্বদজাবিকম্—পি বঙ্গ বর্দ্ধ বা সো।

গয়ং চামূর্ত্তরজসং মৃতং শুশ্রুম সৃঞ্জয় ! ।
যঃ স বর্ষশতং রাজা হুতশিষ্টাশনোঽভবৎ ॥১০৯॥
যস্মৈ বহ্নির্বরং প্রাদাত্ততো বব্রে বরান্ গয়ঃ ।
দদতো মেঽক্ষয়ং বিত্তং ধর্ম্মে শ্রদ্ধা চ বর্দ্ধতাম্ ॥১১০॥
মনো মে রমতাং সত্যে ত্বৎপ্রসাদাদ্ধুতাশন ! ।
লেভে চ কামাংস্তান্ সর্ব্বান্ পাবকাদিতি নঃ শ্রুতম্ ॥১১১॥
দর্শে চ পূর্ণমাসে চ চাতুর্মাস্যে পুনঃ পুনঃ ।
অযজদ্ধয়মেধেন সহস্রং পরিবৎসরান্ ॥১১২॥

ভারতকৌমুদী

গয়মিতি। আমূর্ত্তরজসম্ অমূর্ত্তরজসঃ পুত্রম্। হুতাৎ হোমাৎ শিষ্টম্ অবশিষ্টং হবিরংশম্ অশ্নাতীতি সঃ ॥১০৯॥

যস্মা ইতি। বিত্তং ধনম্, শ্রদ্ধা দৃঢ়বিশ্বাসঃ ॥১১০॥

মন ইতি। কাম্যন্ত ইতি কামা অভীষ্টা বরাস্তান্, নঃ অস্মাকম্ ॥১১১॥

দর্শ ইতি। দর্শে অমাবস্যায়াম্, পূর্ণমাসে পূর্ণিমায়াম্, চাতুর্ম্মাস্যে চাতুর্ম্মাস্যব্রতকালে আষাঢ়-শুক্লদ্বাদশীপ্রভৃতিকার্ত্তিকপূর্ণিমাপর্য্যন্তকালে প্রতিদিনমিত্যর্থঃ ॥১১২॥

সৃঞ্জয় ! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষাও অধিক পুণ্যশালী সেই শশবিন্দুও যদি মরিয়া থাকেন এবং তাহাতেও যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে ; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥১০৮॥

সৃঞ্জয় ! অমূর্ত্তরজার পুত্র গয়ও মরিয়া গিয়াছেন শুনিয়াছি ; সেই যে রাজা গয় শত বৎসর পর্য্যন্ত যজ্ঞের হোমাবশিষ্ট হবি ভোজন করিয়াছিলেন ॥১০৯॥

স্বয়ং অগ্নিদেব যে গয়রাজাকে বর দিতে চাহিয়াছিলেন এবং সেই গয়রাজাও বর লইয়াছিলেন যে, 'অগ্নিদেব ! আমি অনবরত দান করিতে থাকিলেও, আমার ধন যেন ক্ষয় পায় না এবং ধর্ম্মে যেন দৃঢ়বিশ্বাস বৃদ্ধি পায় ॥১১০॥

আর হুতাশন ! আপনার অনুগ্রহে আমার মন যেন সর্ব্বদা সত্যে নিরত থাকে,' তখন গয়রাজা অগ্নিদেবের নিকট সেই সমস্ত বরই লাভ করিয়াছিলেন, ইহা আমাদের শুনা আছে ॥১১১॥

গয়রাজা সহস্র বৎসর পর্য্যন্ত প্রত্যেক অমাবস্যা, পূর্ণিমা ও চাতুর্ম্মাস্য ব্রতের তিথিতে বার বার অশ্বমেধ যজ্ঞ করিয়াছিলেন ॥১১২॥

(১১০) দদতো যোঽক্ষয়ং বিত্তং—বঙ্গ বর্দ্ধ বা, দদতো মে ক্ষয়ো মা ভূদ্ধর্ম্মে—নি। (১১২) দর্শঞ্চ পৌর্ণমাসঞ্চ···পি, দর্শেন পূর্ণমাসেন চাতুর্ম্মাস্যৈঃ···নি।

শতং গবাং সহস্রাণি শতমশ্বশতানি চ।
উত্থায়োত্থায় বৈ প্রাদাৎ সহস্রং পরিবৎসরান্॥১১৩॥
তর্পয়ামাস সোমেন দেবান্ বিত্তৈর্দ্বিজানপি।
পিতৄন্ স্বধাভিঃ কামৈশ্চ স্ত্রিয়ঃ স্বাঃ পুরুষর্ষভ!॥১১৪॥
সৌবর্ণীং পৃথিবীং কৃত্বা দশব্যামাং দ্বিরায়তাম্।
দক্ষিণামদদদ্রাজা বাজিমেধে মহাক্রতৌ॥১১৫॥
যাবত্যঃ সিকতা রাজন্! গঙ্গায়াং পুরুষর্ষভ!।
তাবতীরেব গাঃ প্রাদাদামূর্ত্তরজসো গয়ঃ॥১১৬॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ॥১১৭॥

## ভারতকৌমুদী

শতমিতি। উত্থায়োত্থায় প্রতিদিনমেবেত্যর্থঃ॥১১৩॥

তর্পেতি। সোমেন যজ্ঞীয়সোমরসেন, বিত্তৈর্ধনৈঃ, স্বধাভিঃ শ্রাদ্ধীয়ান্নৈঃ॥১১৪॥

সৌবর্ণীমিতি। দশব্যামা বিস্তৃতহস্তদ্বয়মধ্যপরিমাণানি যস্যাস্তাম্, দ্বিরায়তাং ব্যামদ্বয়বিস্তৃতাম্, "ব্যামো বাহ্বোঃ সকরয়োস্ততয়োস্তির্য্যগন্তরম্" ইত্যমরঃ॥১১৫॥

যাবত্য ইতি। সিকতা বালুকাঃ। অমূর্ত্তরজসোঽপত্যমিতি আমূর্ত্তরজসঃ॥১১৬॥

স ইতি। অস্য বিবরণং প্রাগ্দ্রষ্টব্যম্॥১১৭॥

## ভারতভাবদীপঃ

ইত্যর্থঃ॥১০১—১০৩॥ শাশবিন্দবাঃ শশবিন্দোঃ পুত্রাঃ॥১০৪—১০৯॥ দদতো দানং কুর্ব্বতঃ, অয়ং সুবর্ণং তদেব বিত্তম্ অক্ষয়ং সৎ বর্দ্ধতাম্, মে ক্ষয়মিতি পাঠস্বনার্ষঃ॥১১০—১১৪॥ ব্যামং ব্যায়তহস্ত-

গয়রাজা সহস্র বৎসর পর্য্যন্ত প্রতিদিন শয্যা হইতে গাত্রোত্থান করিয়া করিয়া লক্ষ গরু ও দশসহস্র অশ্ব দান করিয়াছিলেন॥১১৩॥

পুরুষশ্রেষ্ঠ সৃঞ্জয়! গয়রাজা সোমরসদ্বারা দেবগণকে, ধনদ্বারা ব্রাহ্মণগণকে, শ্রাদ্ধদ্বারা পিতৃলোকদিগকে এবং কামদ্বারা আপন স্ত্রীদিগকে সন্তুষ্ট করিতেন॥১১৪॥

গয়রাজা স্বর্ণদ্বারা পঞ্চাশৎ হস্ত দীর্ঘ ও দশহস্ত বিস্তৃত একটী পৃথিবী নির্ম্মাণ করিয়া তাহা মহাযজ্ঞ অশ্বমেধের দক্ষিণারূপে দান করিয়াছিলেন॥১১৫॥

পুরুষশ্রেষ্ঠ রাজা! গঙ্গানদীতে যতগুলি বালি আছে, ততগুলি গরু অমূর্ত্তরজার পুত্র গয়রাজা দান করিয়াছিলেন॥১১৬॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই গয়রাজারও যদি মরিয়া থাকেন এবং তাহাতে যদি

রন্তিদেবঞ্চ সাঙ্কৃত্যং মৃতং সৃঞ্জয় ! শুশ্রুম ।
সম্যগারাধ্য যঃ শক্রাদ্বরং লেভে মহাতপাঃ ॥১১৮॥
অন্নঞ্চ নো বহু ভবেদতিথীংশ্চ লভেমহি ।
শ্রদ্ধা চ নো মা ব্যগমন্মা চ যাচিষ্ম কঞ্চন ॥১১৯॥
উপাতিষ্ঠন্তু পশবঃ স্বয়ং তং সংশিতব্রতম্ ।
গ্রাম্যারণ্যা মহাত্মানং রন্তিদেবং যশস্বিনম্ ॥১২০॥
মহানদী চর্ম্মরাশেরুৎক্লেদাৎ সসৃজে যতঃ ।
ততশ্চর্ম্মণ্বতীত্যেবং বিখ্যাতা সা মহানদী ॥১২১॥

## ভারতকৌমুদী

রন্তীতি। সাঙ্কৃতস্যাপত্যমিতি সাঙ্কৃত্যস্তম্, অত্র ভূষণার্থাবিবক্ষণাৎ "সুড় ভূষণে সম্পর্য্যুপা"দিতি ন সুড়াগমঃ ॥১১৮॥

শ্রাদ্ধমন্ত্রানুরূপাং তদ্বরপ্রার্থনামাহ অন্নমিতি। নঃ অস্মাকম্, বহু প্রচুরম্ ॥১১৯॥

উপেতি। সংশিতব্রতং প্রশংসাযোগ্যব্রতচারিণম্। গ্রাম্যাঃ পশবো গবাদয়ঃ, আরণ্যাঃ পশবশ্চ মৃগাদয়ঃ ॥১২০॥

মহেতি। চর্ম্মরাশেঃ যজ্ঞহতানাং পশূনাং চর্ম্মপুঞ্জস্য, উৎক্লেদাৎ ঘনীভূতরক্তনির্গতজলাৎ, সসৃজে রন্তিদেবেন সৃষ্টা ॥১২১॥

## ভারতভাবদীপঃ

প্রমাণং পঞ্চহস্তোচ্ছ্রিতম্, দশব্যামাং পঞ্চাশদ্ধস্তবিস্তারাম্, দ্বিরায়তাং শতহস্তদীর্ঘাম্ ॥১১৫—১১৯॥ উপাতিষ্ঠন্ত পিতৃকার্য্যে মাং নিযোজয় মাং নিযোজয়েতি ॥১২০॥ তেষাং মারিতানাং পশূনাং চর্ম্মরাশেঃ

কাহারও অনুতাপ না হইয়া থাকে ; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥১১৭॥

সৃঞ্জয় ! সঙ্কৃতের পুত্র রন্তিদেবও মরিয়া গিয়াছেন শুনিয়াছি। যে মহাতপা রন্তিদেব যথানিয়মে আরাধনা করিয়া ইন্দ্রের নিকট বর লাভ করিয়াছিলেন ॥১১৮॥

'আমার অন্ন যেন প্রচুর হয়, বহুতর অতিথি যেন লাভ করি, ধর্ম্মকার্য্যে আমার দৃঢ়বিশ্বাস যেন তিরোহিত হয় না এবং আমি যেন কাহারও নিকট কিছু প্রার্থনা করি না' ॥১১৯॥

গ্রাম্য ও বন্য পশুগণ যথাবিধি ব্রতচারী ও যশস্বী মহাত্মা রন্তিদেবের নিকট নিজেরাই আসিয়া উপস্থিত হইত ॥১২০॥

মহারাজ রন্তিদেব যজ্ঞনিহত পশুগণের চর্ম্মরাশির রক্তের জল হইতে একটা মহানদী যে হেতু সৃষ্টি করিয়াছিলেন, সেই হেতু সেই মহানদীটার নাম হইয়াছিল—'চর্ম্মণ্বতী' ॥১২১॥

ব্রাহ্মণেভ্যো দদৌ নিষ্কান্ সদসি প্রততে নৃপঃ।
তুভ্যং নিষ্কং তুভ্যং নিষ্কমিতি ক্রোশন্তি বৈ দ্বিজাঃ ॥১২২॥
সহস্রং তুভ্যমিত্যুক্ত্বা ব্রাহ্মণান্ সংপ্রপদ্যতে।
অন্বাহার্য্যোপকরণং দ্রব্যোপকরণঞ্চ যৎ ॥১২৩॥
ঘটাঃ পাত্র্যঃ কটাহানি স্থাল্যশ্চ পিঠরাণি চ।
নাসীৎ কিঞ্চিদসৌবর্ণং রন্তিদেবস্য ধীমতঃ ॥১২৪॥ (যুগ্মকম্)
সাঙ্কৃতে রন্তিদেবস্য যাং রাত্রিমবসন্ গৃহে।
আলভ্যন্ত শতং গাবঃ সহস্রাণি চ বিংশতিঃ ॥১২৫॥

## ভারতকৌমুদী

ব্রাহ্মণেভ্য ইতি। নিষ্কান্ প্রত্যেকতঃ অষ্টাধিকশতসুবর্ণান্, সদসি যজ্ঞসভায়াম্, প্রততে বিস্তৃতে নৃপো রন্তিদেবঃ। তুভ্যং নিষ্কং দদামি ইতি নৃপেণ পৃষ্টে ঈদৃশান্ অল্পান্ সুবর্ণান্ ন গৃহ্লামি ইতি দ্বিজা ক্রোশন্তি উচ্চৈর্ব্রুবন্তি স্ম ॥১২২॥

সহস্রমিতি। পরঞ্চ তুভ্যং সহস্রং নিষ্কান্ দদামীত্যুক্ত্বা ব্রাহ্মণান্ সংপ্রপদ্যতে গৃহীতৃত্বেন লভতে স্ম রন্তিদেবঃ। অন্বাহার্য্যস্য শ্রাদ্ধবিশেষস্য উপকরণং দ্রোণাদি, "যৎ শ্রাদ্ধং কর্ম্মণামাদৌ যা চান্তে দক্ষিণা ভবেৎ। অমাবস্যাং দ্বিতীয়ং যৎ অন্বাহার্য্যং বিদুর্ব্বুধাঃ॥" ইতি কাত্যায়নস্মৃতিঃ। দ্রব্যস্যান্নাদেঃ উপকরণং পাত্রম্। পিঠরাণি পীঠানি ॥১২৩—১২৪॥

সাঙ্কৃতেরিতি। সঙ্কৃতস্যাপত্যমিতি সাঙ্কৃতিস্তস্য "ইণতঃ" ইতি ইণ্। অবসন্ অতিথয়ঃ। আলভ্যন্ত মাংসার্থমহন্যন্ত তস্যাং রাত্রাবিত্যর্থঃ। কলীতরযুগে গোমাংসভক্ষণরীতিরাসীৎ

## ভারতভাবদীপঃ

উৎক্লেদাৎ সারদ্রবাৎ ॥১২১॥ তুভ্যমিতি। নিষ্কং নিষ্কশতম্। "শতং তুভ্যং শতং তুভ্যমিতি স্মৈব প্রতাম্যতী"তি মন্ত্রবর্ণাৎ। তুভ্যং নিষ্কশতং দদামীতি ক্রোশন্ত্যেব দ্বিজাঃ ন তু কশ্চিদ্‌গৃহ্লাতি ॥১২২॥ সহস্রং তুভ্যমিত্যুক্ত্বা তু ব্রাহ্মণান্ প্রতিগ্রহীতৄন্ প্রপদ্যতে প্রাপ্নোতি ॥১২৩॥ পিঠরাণি

রাজা রন্তিদেব বিস্তৃত যজ্ঞসভায় প্রত্যেক ব্রাহ্মণকে একশত আটটী করিয়া সুবর্ণ (মোহর) দান করিবার ইচ্ছা করিয়া 'আপনাকে একশত আটটী সুবর্ণ দান করি?' 'আপনাকে একশত আটটী সুবর্ণ দান করি?' এইরূপ বলিলে, ব্রাহ্মণেরা উচ্চস্বরে বলিয়াছিলেন—'আমরা ঐরূপ অল্প অল্প সুবর্ণ লইব না' ॥১২২॥

তাহার পর, রাজা রন্তিদেব 'আপনাদের প্রত্যেককে একসহস্র করিয়া সুবর্ণ দান করিব' এই কথা বলিয়া তৎপ্রতিগ্রহসম্মত ব্রাহ্মণগণকে পাইয়াছিলেন। ধীমান্ রন্তিদেবের পিতৃশ্রাদ্ধের ডোঙা, অন্নপাত্র, ঘট, বাটী, কড়া, হাড়ী ও পিড়ি ইহার কোনটাই অসুবর্ণ নির্ম্মিত ছিল না ॥১২৩—১২৪॥

(১২২)···তুভ্যং তুভ্যং নিষ্কমিতি···নি।

তত্র স্ম সূদাঃ ক্রোশন্তি সুমৃষ্টমণিকুণ্ডলাঃ।
সূপং ভূয়িষ্ঠমশ্নীধ্বং নাদ্য মাংসং যথা পুরা ॥১২৬॥
স চেন্মমার সৃঞ্জয়! চতুর্ভদ্রতরস্ত্বয়া।
পুত্রাৎ পুণ্যতরশ্চৈব মা পুত্রমনুতপ্যথাঃ ॥১২ ॥
সগরঞ্চ মহাত্মানং মৃতং শুশ্রুম সৃঞ্জয়!।
ঐক্ষ্বাকং পুরুষব্যাঘ্রমতিমানুষবিক্রমম্ ॥১২৮॥
ষষ্টিঃ পুত্রসহস্রাণি যং যান্তমনুজগ্মিরে।
নক্ষত্ররাজং বর্ষান্তে ব্যভ্রে জ্যোতির্গণা ইব ॥১২৯॥

## ভারতকৌমুদী

"শ্রোত্রিয়ায়াভ্যাগতায় মহোক্ষং বা মহাজং বা নির্বপন্তি" ইত্যাদিস্মৃতেঃ। এতচ্চাস্মাভিরুত্তররামচরিত-টীকায়াং বিস্তরেণালোচিতম্ ॥১২৫॥

তত্রেতি। তত্র রাত্রৌ, সূদাঃ পাচকাঃ ক্রোশন্তি উচ্চৈর্বদন্তি স্ম; সুমৃষ্টানি সম্যক্ পরিষ্কৃতানি মণিকুণ্ডলানি যেষাং তে। ভূয়িষ্ঠং বহুলম্, অশ্নীধ্বং হে অতিথয়ঃ! যূয়ং খাদত। যেন হি পুরা পূর্ব্বং যথা প্রচুরং মাংসমাসীৎ, অদ্য তথা ন, একশতাধিকবিংশতিসহস্রমাত্রাণাং গবাং হননাদিতি ভাবঃ ॥১২৬॥

স ইতি। পূর্ব্বং ব্যাখ্যাতমেতৎ ॥১২৭॥

সগরমিতি। ঐক্ষ্বাকম্ ইক্ষ্বাকুবংশোদ্ভবম্, অতিমানুষঃ অলৌকিকো বিক্রমো যস্য তম্ ॥১২৮॥

ষষ্টিরিতি। অনুজগ্মিরে অনুজগ্মুঃ। নক্ষত্ররাজং চন্দ্রম্, বর্ষান্তে শরদি, ব্যভ্রে তিরোহিতমেঘে; জ্যোতিষাং নক্ষত্রাণাং গণাঃ ॥১২৯॥

---

সঙ্কৃতের পুত্র রন্তিদেবের ভবনে যে রাত্রিতে অতিথিরা ভোজনের জন্য বাস করিত; সেই রাত্রিতে মাংসের জন্য এক শতাধিক বিংশতিসহস্র গো বধ করা হইত ॥১২৫॥

তাহাতেও সেই রাত্রিতে পরিমার্জ্জিত মণিময় কুণ্ডলধারী পাচকেরা ভোজনকালে অতিথিদের নিকটে উচ্চস্বরে বলিয়া বেড়াইত যে, 'হে অতিথিগণ! আজ আপনারা প্রচুর পরিমাণে ডাল খান; কারণ, আজ আর পূর্ব্বের ন্যায় অধিক মাংস নাই' ॥১২৬॥

সৃঞ্জয়! তোমা অপেক্ষা সাম, দান, ভেদ ও দণ্ডে সমধিক নিপুণ এবং তোমার পুত্র অপেক্ষা অধিক পুণ্যশালী সেই রন্তিদেবও যদি মরিয়া গিয়া থাকেন এবং তাহাতে যদি কাহারও অনুতাপ না হইয়া থাকে; তবে তুমি তোমার পুত্রের জন্য অনুতাপ করিতে পার না ॥১২৭॥

সৃঞ্জয়! ইক্ষ্বাকুবংশসম্ভূত, অলৌকিকবিক্রমশালী, পুরুষশ্রেষ্ঠ ও মহাত্মা সগরও মরিয়া গিয়াছেন শুনিয়াছি ॥১২৮॥

গবাং শতসহস্রন্তু পাত্রেভ্যঃ প্রতিপাদয়েৎ।
ব্রহ্মহা বিপ্রমুচ্যেত সর্ব্বপাপেভ্য এব চ ॥১১॥
কপিলানাং সহস্রাণি যো দদ্যাৎ পঞ্চবিংশতিম্।
দোগ্ধ্রীণাং স চ পাপেভ্যঃ সর্ব্বেভ্যো বিপ্রমুচ্যতে ॥১২॥
গোসহস্রং সবৎসানাং দোগ্ধ্রীণাং প্রাণসংশয়ে।
সাধুভ্যো বৈ দরিদ্রেভ্যো দত্ত্বা মুচ্যেত কিল্বিষাৎ ॥১৩॥
শতং বৈ যস্তু কাম্বোজান্ ব্রাহ্মণেভ্যঃ প্রযচ্ছতি।
নিয়তেভ্যো মহীপাল! স চ পাপাৎ প্রমুচ্যতে ॥১৪॥
মনোরথং তু যো দদ্যাদেকস্মা অপি ভারত!।
ন কীর্ত্তয়েত দত্ত্বা যঃ স চ পাপাৎ প্রমুচ্যতে ॥১৫॥

ভারতকৌমুদী

গবামিতি। শতসহস্রং লক্ষম্। প্রতিপাদয়েৎ দদ্যাৎ ॥১১॥
কপিলানামিতি। কপিলানাং স্বর্ণবর্ণানাম্। দোগ্ধ্রীণাং বহুক্ষীরাণাম্ ॥১২॥
গবিতি। সবৎসানাং দোগ্ধ্রীণামিত্যনয়োর্গবিত্যেকদেশেঽন্বয় আর্ষঃ ॥১৩॥
শতমিতি। কাম্বোজান্ কম্বোজদেশীয়ান্ অশ্বান্। নিয়তেভ্যো ব্রতপরায়ণেভ্যঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

মাসমুপবাস ইতি ক্রমেণ বর্ষং বা নয়েৎ, মাসাদধিকেন স্বল্পেনাপি কালেনোপবসন্ জলমাত্রেণ বর্ত্তয়ন্ মুচ্যতে ॥৮॥ সর্ব্বং পাপ্মানং তরতি "তরতি ব্রহ্মহত্যাং যোঽশ্বমেধেন যজত" ইতি শ্রুতিঃ

এইরূপ ব্রহ্মহত্যাকারী যে কোন মানুষই সেই যজ্ঞ সমাপ্তিকালীন তদীয় জলে স্নান করিয়া সমস্ত পাপ বিনষ্ট করিতে পারে, এইরূপই বেদবাক্য রহিয়াছে। (সে বেদবাক্য টীকায় লিখিত হইল)। অথবা ব্রাহ্মণকে রক্ষা করিবার জন্যও যুদ্ধে নিহত হইলে, ব্রহ্মহত্যার পাপ হইতে মুক্ত হয় ॥৯—১০॥

কিংবা ব্রহ্মহত্যাকারী একলক্ষ গরু উপযুক্ত পাত্রদিগকে দান করিলে ব্রহ্মহত্যার পাপ হইতে এবং অন্যান্য সমস্ত পাপ হইতে মুক্ত হইতেও পারে ॥১১॥

যে লোক, পঞ্চবিংশতি সহস্র স্বর্ণবর্ণা ও বহুক্ষীরা গো দান করে, সেই লোক সমস্ত পাপ হইতে মুক্ত হয় ॥১২॥

মানুষ প্রাণ সংশয়ের সময়ে দরিদ্র সাধুদিগকে সবৎসা ও বহুদুগ্ধা সহস্র গো দান করিয়া সকল পাপ হইতে মুক্ত হইয়া থাকে ॥১৩॥

রাজা! যে লোক, ব্রতপরায়ণ ব্রাহ্মণদিগকে কম্বোজদেশীয় একশত অশ্ব দান করে, সেই লোক, সমস্ত পাপ হইতে মুক্ত হয় ॥১৪॥

সুরাপানং সকৃৎ কৃত্বা যোঽগ্নিবর্ণাং সুরাং পিবেৎ।
স পাবয়ত্যথাত্মানমিহ লোকে পরত্র চ ॥১৬॥
মরুপ্রপাতং প্রপতন্ জ্বলনং বা সমাবিশন্।
মহাপ্রস্থানমাতিষ্ঠন্ মুচ্যতে সর্ব্বকিল্বিষৈঃ ॥১৭॥
বৃহস্পতিসবেনেষ্ট্বা সুরাপো ব্রাহ্মণঃ পুনঃ।
সমিতিং ব্রাহ্মণো গচ্ছেদিতি বৈ ব্রহ্মণঃ শ্রুতিঃ ॥১৮॥
ভূমিপ্রদানং কুর্য্যাদ্যঃ সুরাং পীত্বা বিমৎসরঃ।
পুনর্ন চ পিবেদ্রাজন্! সংস্কৃতঃ স চ শুধ্যতি ॥১৯॥

## ভারতকৌমুদী

মন ইতি। মনোরথং যৎকিঞ্চিদভীষ্টং বস্তু, একস্মৈ পাত্রায়াপি ॥১৫॥

সুরেতি। অগ্নিবর্ণাম্ অগ্নিসন্তাপেনৈব প্রায়শ্চিত্তরূপতয়া কষ্টপ্রাপ্যাবশ্যকত্বাৎ ॥১৬॥

মর্ব্বিতি। মরৌ জলশূন্যস্থানে প্রপাতঃ পতনং যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা, প্রপতন্ অত্যুচ্চদেশাৎ; জ্বলনং প্রজ্বলিতমগ্নিম্। মহাপ্রস্থানং পাদচারেণ কেদারপথেন চ হিমালয়ারোহণম্, আতিষ্ঠন্ কুর্ব্বন্ ॥১৭॥

বৃহস্পতীতি। বৃহস্পতিসবেন তদাখ্যেন যজ্ঞেন, ইষ্ট্বা দেবপূজনং কৃত্বা। স ব্রাহ্মণঃ, ব্রহ্মণো ব্রাহ্মণস্য, সমিতিং সমাজং গচ্ছেৎ তদ্ব্যবহার্য্য এব ভবেৎ ॥১৮॥

ভূমীতি। বিমৎসরঃ পরশুভদ্বেষশূন্যঃ। সংস্কৃতঃ পুনরুপনয়নসংস্কারং প্রাপ্তঃ ॥১৯॥

## ভারতভাবদীপঃ

॥৯—১৩॥ কাম্বোজান্ জাত্যশ্বান্ কম্বুদেশজান্ ॥১৪॥ মনোরথং বাঞ্ছিতং গৃহক্ষেত্রাদি ॥১৫—১৬॥ মরুপ্রপাতং নির্জ্জলদেশে পর্ব্বতাগ্রাৎ পতনম্, মহাপ্রস্থানং কেদারে হিমবদাবোহণম্ ॥১৭॥ সমিতিং

ভরতনন্দন! যে লোক, একটী পাত্রকেও তাহার অভীষ্ট বস্তু দান করে এবং যে লোক, দান করিয়া তাহার কীর্ত্তন না করে, সেই সেই লোকও পাপ হইতে মুক্ত হয় ॥১৫॥

যে মানুষ একবার মাত্র সুরা পান করিয়া অগ্নিবর্ণা (অত্যন্ত উত্তপ্তা) সুরা পান করে, সে মানুষ ইহলোকে ও পরলোকে আপনাকে পবিত্র করে ॥১৬॥

মানুষ অত্যুচ্চ স্থান হইতে জলশূন্য স্থানে পতিত হইয়া কিংবা প্রজ্বলিত অগ্নির মধ্যে প্রবেশ করিয়া অথবা পাদচারে কেদারপথে মহাপ্রস্থান করিতে থাকিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হয় ॥১৭॥

সুরাপায়ী ব্রাহ্মণ বৃহস্পতিসবনামক যজ্ঞ করিয়া ব্রাহ্মণসমাজে ব্যবহার্য্য হইতে পারিবে এইরূপ শ্রুতি রহিয়াছে ॥১৮॥

(১৬)···যোঽগ্নিবর্ণাং পিবেদ্দ্বিজঃ···পি।

গুরুতল্পী শিলাং তপ্তামায়সীমভিসংবিশেৎ।
অবকৃত্যাত্মনঃ শেফং প্রব্রজেদূর্দ্ধদর্শনঃ ॥২০॥
শরীরস্য বিমোক্ষেণ মুচ্যতে কর্ম্মণোঽশুভাৎ।
কর্ম্মভ্যো বিপ্রমুচ্যন্তে যতাঃ সংবৎসরং স্ত্রিয়ঃ ॥২১॥
মহাব্রতং চরেদ্‌যস্তু দদ্যাৎ সর্ব্বস্বমেব তু।
গুর্ব্বর্থে বা হতো যুদ্ধে স মুচ্যেৎ কর্ম্মণোঽশুভাৎ ॥২২॥

ভারতকৌমুদী

গুর্ব্বিতি। গুরুতল্পী গুরুপত্নীগামী, শিলাম্ অগ্নিজ্বালয়া জ্বলৎপ্রায়ং কঞ্চিৎ প্রস্তরম্, তথৈব তপ্তাম্ আয়সীং লৌহময়ীং স্ত্রীপ্রতিকৃতিং বা, অভিসংবিশেৎ সর্ব্বতোভাবেনালিঙ্গেৎ, অথবা আত্মনঃ শেফং লিঙ্গম্, অবকৃত্য ছিত্ত্বা, ঊর্দ্ধদর্শনঃ সন্ প্রব্রজেৎ ধাবেৎ। তাদৃশেনান্যতমকর্ম্মণৈব মরণেন স শুধ্যতীত্যাশয়ঃ ॥২০॥

শরীরস্যেতি। বিমোক্ষেণ যথা তথা বাতিকষ্টকরেণ ত্যাগেন, অশুভাৎ গুরুতরপাপজনকাৎ, পুরুষঃ। তাদৃশগুরুতরপাপকারিণ্যঃ স্ত্রিয়স্তু, সংবৎসরং যাবৎ যতাঃ সংযতাহারেন্দ্রিয়াঃ সত্যঃ, কর্ম্মভ্যো গুরুতরপাপজনকেভ্যঃ, বিপ্রমুচ্যন্তে ॥২১॥

মহাব্রতমিতি। মহাব্রতং নৈষ্ঠিকব্রহ্মচর্য্যাদিকম্ ॥২২॥

ভারতভাবদীপঃ

গচ্ছেদিত্যস্য নিষ্পাপঃ সন্ ব্রহ্মণঃ সভামারোঢ়ুং যোগ্যো ভবতীত্যর্থঃ ॥১৮—১৯॥ শেফং শিশ্নম্ ॥২০॥ যত্তাস্ত্যক্তাহারবিহারাঃ, যুক্তেষ্বেব পাপেষু সৎসু মুচ্যন্তে ॥২১॥ মহাব্রতং মাসমাত্রং

---

রাজা! যে লোক সুরা পান করিয়া পরশ্রীকাতর না হইয়া সেই পাপ ক্ষয়ের জন্য ভূমি দান করে, অথ চ আবার সুরা পান করে না, সেই লোক পুনরায় উপনয়ন-সংস্কারে সংস্কৃত হইয়া শুদ্ধ হয় ॥১৯॥

গুরুপত্নীগামী লোক অগ্নির জ্বালায় জাজ্বল্যমান কোন শিলা কিংবা সেইরূপই লৌহময়ী স্ত্রী-প্রতিমূর্ত্তি সর্ব্বতোভাবে আলিঙ্গন করিবে অথবা নিজের লিঙ্গচ্ছেদন করিয়া ঊর্দ্ধদৃষ্টি হইয়া বেগে কোন দিকে গমন করিবে। (ইহার কোন প্রকারে মৃত্যু হইলেই সেই পাপ হইতে মুক্ত হইবে) ॥২০॥

পুরুষ গুরুতর পাপ করিয়া অতিকষ্টকরভাবে দেহ ত্যাগ করিলে, সেই গুরুতর পাপ হইতে মুক্ত হয়; আর স্ত্রীলোকেরা সেইরূপ পাপ করিয়া এবং এক বৎসর যাবৎ সংযতাহার ও সংযতেন্দ্রিয় থাকিয়া সেই পাপকর্ম্ম হইতে মুক্ত হইয়া থাকে ॥২১॥

যে লোক যাবজ্জীবন ব্রহ্মচর্য্যব্রত করে কিংবা সর্ব্বস্ব দান করে, অথবা গুরুর জন্য যুদ্ধে নিহত হয়, সেই লোক পাপকর্ম্ম হইতে মুক্ত হয় ॥২২॥

---

(২১)···যত্তাঃ সংবৎসরং···বঙ্গ বর্দ্ধ।

অনৃতেনোপবর্ত্তী চেৎ প্রতিরোদ্ধা গুরোস্তথা।
উপাহৃত্য প্রিয়ং তস্মৈ তস্মাৎ পাপাৎ প্রমুচ্যতে ॥২৩॥
অবকীর্ণনিমিত্তন্তু ব্রহ্মহত্যাব্রতং চরেৎ।
গোচর্ম্মবাসাঃ ষণ্মাসাংস্তথা মুচ্যেত কিল্বিষাৎ ॥২৪॥
পরদারাপহারী তু পরস্যাপহরন্ বসু।
সংবৎসরং ব্রতী ভূত্বা তথা মুচ্যেত কিল্বিষাৎ ॥২৫॥
ধনন্তু যস্যাপহরেত্তস্মৈ দদ্যাৎ সমং বসু।
বিবিধেনাভ্যুপায়েন তদা মুচ্যেত কিল্বিষাৎ ॥২৬॥
কৃচ্ছ্রাদ্দ্বাদশরাত্রেণ সংযতাত্মা ব্রতে স্থিতঃ।
পরিবেত্তা ভবেৎ পূতঃ পরিবিত্তিস্তথৈব চ ॥২৭॥

## ভারতকৌমুদী

অনৃতেনেতি। অনৃতেন মিথ্যাভাষণেন, গুরোরুপবর্ত্তী প্রতারকঃ, তথা প্রতিরোদ্ধা অনৃতেনৈব সংকার্য্যান্নিরোধকঃ। প্রিয়ং প্রীতিকরং দ্রব্যম্ ॥২৩॥

অবেতি। অবকীর্ণং ভাবে ক্তপ্রত্যয়ান্ততয়া ব্রহ্মচারিণো যোষিদ্‌গমনং তদেব নিমিত্তং যস্য তৎ। অত্র ব্রহ্মপদং সর্ব্বথানিকৃষ্টব্রাহ্মণপরম্, এবঞ্চ ন পূর্ব্বোক্তবিরোধঃ। গোচর্ম্মবাসা অবকীর্ণী ॥২৪॥

পরেতি। বসু ধনম্। তচ্চাতিবহুলং জ্ঞেয়ম্, প্রায়শ্চিত্তাধিক্যাৎ। ব্রতী কৃচ্ছ্রী ॥২৫॥

ধনহরণে প্রায়শ্চিত্তবিকল্পমাহ ধনমিতি। বসু ধনম্। বিবিধেন সামাদিনা ॥২৬॥

কৃচ্ছ্রাদিতি। কৃচ্ছ্রাৎ প্রাগুক্তলক্ষণাৎ পরাকাৎ, ব্রতে ব্রহ্মচর্য্যে। পরিবেত্তা অকৃত-

---

শিষ্য মিথ্যা বলিয়া গুরুকে প্রতারণা করিলে কিংবা মিথ্যাভাবে গুরুকে তাঁহার অভীষ্ট কার্য্যে বাধা দিলে, সেই গুরুকে তাঁহার প্রীতিকর কোন বস্তু উপহার দান করিয়া সেই পাপ হইতে মুক্ত হইতে পারে ॥২৩॥

ব্রহ্মচারী স্ত্রীগমন করিয়া সেই পাপ ক্ষয়ের জন্য অতিনিকৃষ্ট ব্রহ্মহত্যার প্রায়শ্চিত্ত করিবে। অর্থাৎ গোচর্ম্ম পরিধান করিয়া ছয় মাস অতিক্রম করিবে, তাহাতেই সেই পাপ হইতে মুক্ত হইবে ॥২৪॥

পরদারাপহারী ও প্রচুর পরধনাপহারী লোক এক বৎসর যাবৎ প্রাজাপত্যব্রত করিয়া সেই পাপ হইতে মুক্ত হইবে ॥২৫॥

অথবা যাহার ধন অপহরণ করিবে, তাহাকে নানাবিধ উপায়ে সেই পরিমাণ ধন দান করিবে; তাহা হইলেই পাপ হইতে মুক্ত হইবে ॥২৬॥

---

(২৪) অবকীর্ণিনিমিত্তস্ত···পি বঙ্গ বৰ্দ্ধ।

নিবেশ্যস্তু পুনস্তেন সদা তারয়তা পিতৃন্।
ন তু স্ত্রিয়া ভবেদ্দোষো ন তু সা তেন লিপ্যতে ॥২৮॥
ভোজনং হ্যন্তরা শুদ্ধং চাতুর্ম্মাস্যে বিধীয়তে।
স্ত্রিয়স্তেন প্রশুধ্যন্তি ইতি ধর্ম্মবিদো বিদুঃ ॥২৯॥
স্ত্রিয়স্ত্বাশঙ্কিতাঃ পাপে নোপগম্যা বিজানতা।
রজসা তা বিশুধ্যন্তে ভস্মনা ভাজনং যথা ॥৩০॥

## ভারতকৌমুদী

বিবাহাগ্ন্যাধানে জ্যেষ্ঠে কৃতবিবাহাগ্ন্যাধানঃ কনিষ্ঠঃ, পরিবিত্তিস্তাদৃশো জ্যেষ্ঠশ্চ। অত্র প্রায়শ্চিত্ত-বিবেকবিরোধো বিষয়ভেদকল্পনয়া পরিহার্য্যঃ ॥২৭॥

নিবেশ্যমিতি। তেন কনিষ্ঠেন, পিতৃন্ তারয়তা শ্রাদ্ধাদিনা উদ্ধারয়তা তৎ কামেনেত্যর্থঃ, পুনর্নিবেশ্যং নির্ব্বেশ্যং কন্যান্তরং বিবাহ্যমিতি তাৎপর্য্যম্, অন্যথা অনাশ্রমিতয়া শ্রাদ্ধাদ্যনধিকার এব স্যাদিতি ভাবঃ। স্ত্রিয়াস্তৎ পরিণীতায়াস্তু দোষো ন ভবেৎ, তেন পতিকৃতেন পাপেনাপি, ন লিপ্যতে অবিদিতবিষয়ত্বাদস্বাতন্ত্র্যাচ্চ ॥২৮॥

ভোজনমিতি। চাতুর্ম্মাস্যে ব্রতে, অন্তরা তন্মাসচতুষ্টয়মধ্যে, স্ত্রীণাং শুদ্ধং গুড়ামিষাদিবর্জিতং যথোক্তং ভোজনং বিধীয়তে। প্রশুধ্যন্তি মহাপাপিসংসর্গাদিপাপে ॥২৯॥

## ভারতভাবদীপঃ

জনস্যাপি ত্যাগঃ ॥২২—২৬॥ কৃচ্ছ্রাদিতি। এতচ্চ জ্যেষ্ঠস্যাপি দারাগ্নিহোত্রে করণানন্তরং দ্রষ্টব্যম্ ॥২৭॥ তেন কনিষ্ঠেন নিবেশ্যং বিবাহান্তরং কর্ত্তব্যম্, অন্যথা শুদ্ধির্নাস্তীত্যর্থঃ ॥২৮॥ অন্তরাভোজনং ধারণা পারণব্রতেন মাসচতুষ্টয়কৃতেন শুধ্যন্তি মহাপাপযোগে ॥২৯॥ অন্যত্র তু

(জ্যেষ্ঠসহোদর বিবাহ বা অগ্নিগ্রহণ না করিলে. কনিষ্ঠসহোদর যদি বিবাহ বা অগ্নিগ্রহণ করে তাহা হইলে, সেই কনিষ্ঠসহোদরের নাম পরিবেত্তা এবং সেই জ্যেষ্ঠ-সহোদরের নাম পরিবৃত্তি হয়। ) পরিবেত্তা ও পরিবিত্তি সংযত থাকিয়া দ্বাদশাহব্যাপী পরাকব্রত করিয়া সেই পরিবেদন দোষ হইতে মুক্ত হয় ॥২৭॥

তাদৃশ কনিষ্ঠসহোদর পিতৃলোকের উদ্ধার কামনা করিয়া পুনরায় বিবাহ করিবে; কিন্তু ঐ ব্যাপারে সেই স্ত্রীর কোন দোষ হয় না কিংবা তাহার পতির পাপে সে লিপ্ত হয় না ॥২৮॥

স্ত্রীলোকদিগের মহাপাপিসংসর্গপ্রভৃতি ঘটিলে, তাঁহারা চাতুর্ম্মাস্যব্রতমধ্যে গুড় ও আমিষবর্জিত ভোজন করিয়া শুদ্ধ হইতে পারিবেন ॥২৯॥

(২৮)···তারয়তে পিতৃন্···পি বঙ্গ বর্দ্ধ নি।
(২৯)···চাতুর্ম্মাস্যং বিধীয়তে···পি। (৩০)···পাপা নোপগম্যা বিজানতা···পি বঙ্গ বর্দ্ধ

পাদজোচ্ছিষ্টকাংস্যং যদ্‌গবাঘ্রাতমথাপি বা।
গণ্ডূষোচ্ছিষ্টমপি বা বিশুধ্যেদ্দশভিস্তু তৎ ॥৩১॥
চতুষ্পাৎ সকলো ধর্ম্মো ব্রাহ্মণস্য বিধীয়তে।
পাদাবকৃষ্টো রাজন্যে তথা ধর্ম্মো বিধীয়তে ॥৩২॥
তথা বৈশ্যে চ শূদ্রে চ পাদঃ পাদো বিধীয়তে।
বিদ্যাদেবংবিধেনৈষাং গুরুলাঘবনিশ্চয়ম্ ॥৩৩॥

## ভারতকৌমুদী

স্ত্রিয় ইতি। পাপে ব্যভিচারে, আশঙ্কিতাঃ সম্ভাবিতাঃ স্ত্রিয়ঃ, বিজানতা পত্যা, নোপগম্যাঃ। রজসা পুনরপি রজোদর্শনেন। তৎপাপে স্থিরনিশ্চয়াস্তু যথোক্তপ্রায়শ্চিত্তেনেতি ভাবঃ ॥৩০॥

পাদজেতি। পাদজস্য শূদ্রস্য, উচ্ছিষ্টং যত্র তচ্চ তৎ কাংস্যং ভাজনঞ্চেতি তৎ, গবাঘ্রাতমপি কাংস্যমেব, গণ্ডূষোচ্ছিষ্টম্ উচ্ছিষ্টমুখপ্রক্ষালনজলাধারীভূতমপি কাংস্যমেব পাত্রং প্রকরণাৎ, দশভির্দ্দিনৈঃ ॥৩১॥

চতুষ্পাদিতি। তপঃ সত্যং যাগোঽধ্যয়নঞ্চেতি চত্বারঃ পাদা যস্য সঃ। পাদেন একপাদেন তপসা অবকৃষ্টো ন্যূনঃ, রাজন্যে ক্ষত্রিয়ে। অথবা চতুষ্পাৎ পূর্ণঃ ॥৩২॥

তথেতি। পাদঃ পাদো ন্যূনঃ বৈশ্যে দ্বিপাৎ শূদ্রে চৈকপাদিত্যর্থঃ। এবংবিধেন বিধানেন, এষাং চতুর্ণাং বর্ণানাং মধ্যে, শূদ্রাদারভ্য একৈকপাদেন গৌরবং ব্রাহ্মণাদারভ্য চ একৈকপাদেন লাঘবম্ ॥৩৩॥

## ভারতভাবদীপঃ

সকৃদ্ব্যভিচারমাত্রে মানসিকে বা আহ—স্ত্রিয় ইতি ॥৩০॥ প্রসঙ্গাদ্ভাজনশুদ্ধিমাহ—পাদজেতি। শূদ্রস্য উচ্ছিষ্টং কাংস্যং পাত্রং তথা তদেব গবাঘ্রাতং তথা গণ্ডূষপাত্রং ব্রাহ্মণস্যাপি পূতানি দশভিঃ শোধনৈঃ শুধ্যন্তি। তানি চ পঞ্চগব্যেন মৃত্তোয়ৈর্ভস্মনাম্লেন বহ্নিনেতি ॥৩১—৩২॥ বিধীয়তে পাদঃ

স্ত্রীলোকের ব্যভিচার পাপের আশঙ্কা হইলে, অভিজ্ঞ পতি তাহার সংসর্গ করিবে না; কিন্তু তৈজসপাত্র যেমন ভস্মদ্বারা শুদ্ধ হয়, তেমন সেই স্ত্রীলোক পুনরায় রজঃক্ষরণেই শুদ্ধ হইবে ॥৩০॥

কাংস্যপাত্রে শূদ্রের উচ্ছিষ্ট সংস্পর্শ হইলে কিংবা গুরু তাহা আঘ্রাণ করিলে অথবা তাহাতে উচ্ছিষ্ট-মুখপ্রক্ষালনের জল ফেলিলে, সেই কাংস্যপাত্র দশদিনে শুদ্ধ হইবে ॥৩১॥

ব্রাহ্মণের পক্ষে পূর্ণ চারিপাদ ধর্ম্ম এবং ক্ষত্রিয়ের পক্ষে ত্রিপাদ ধর্ম্ম বিহিত হইয়াছে ॥৩২॥

(৩১) উদক্যোচ্ছিষ্টকাংস্যং বা···পি

তির্য্যগ্‌যোনিবধং কৃত্বা দ্রুমাংশ্ছিত্ত্বেতরান্ বহূন্।
ত্রিরাত্রং বায়ুভক্ষঃ স্যাৎ কর্ম্ম চ প্রথয়ন্নরঃ ॥৩৪॥
অগম্যাগমনে রাজন্! প্রায়শ্চিত্তং বিধীয়তে।
আর্দ্রবস্ত্রেণ ষণ্মাসান্ বিহার্য্যং ভস্মশায়িনা ॥৩৫॥
এষ এব তু সর্ব্বেষামকার্য্যাণাং বিধির্ভবেৎ।
ব্রহ্মণোক্তেন বিধিনা দৃষ্টান্তাগমহেতুভিঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

তির্য্যগিতি। তির্য্যগ্‌যোনিবধং গবাশ্বাদিভিন্নপশুপক্ষিবধম্, ইতরান্ অশ্বত্থাদিভিন্নান্। বায়ুভক্ষ উপবাসীত্যর্থঃ, কর্ম্ম তত্তদ্বধরূপম্ ॥৩৪॥

সাধারণাগম্যাগমনপ্রায়শ্চিত্তমাহ অগম্যেতি। বিহার্য্যং বিচরণীয়ম্ ॥৩৫॥

এষ ইতি। এষ এবংপ্রকারঃ, বিধিঃ প্রায়শ্চিত্তস্য। ব্রহ্মণোক্তেন বৈদিকেন, দৃষ্টান্তঃ সদৃশমুদাহরণম্ আগমঃ স্মৃত্যাদিশাস্ত্রং হেতুর্যুক্তিশ্চ তৈঃ। এষামন্যতমাভাবে অন্যতমপ্রমাণেন প্রায়শ্চিত্তং নিরূপণীয়মিতি ভাবঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

পাদঃ পাদোপকৃষ্ট ইত্যর্থঃ। বৈশ্যস্য দ্বিপাদঃ শূদ্রস্য পাদমাত্রঃ ধর্ম্মঃ শৌচাদিঃ, প্রায়শ্চিত্তাদেরধিকস্য বিধানাৎ ॥৩৩—৩৫॥ এষ ইতি। ভস্মসাহচর্য্যাচ্ছত্রুদ্রীয়জপোঽপ্যত্র দ্রষ্টব্যঃ। যদাহ বৃদ্ধশাতাতপঃ—"মদ্যং পীত্বা গুরুদারাংশ্চ গত্বা স্তেয়ং কৃত্বা ব্রহ্মহত্যাঞ্চ কৃত্বা। ভস্মচ্ছন্নো ভস্মশয্যাং শয়ানো রুদ্রাধ্যায়ী মুচ্যতে সর্ব্বপাপৈঃ॥" ইতি। পাপানাং গৌরবলাঘবানুসারেণ দীক্ষা সংবৎসরং ষণ্মাসং ত্রিমাসং মাসং দ্বাদশাহমিতি যথাযোগ্যং জ্ঞেয়া। তত্র যথা কুষ্মাণ্ডহোমে যো যোনৌ রেতঃ সিঞ্চতীতি পারদার্য্যং প্রকৃত্য বর্ষমাসচতুর্ব্বিংশতিরাত্রদ্বাদশরাত্রষড়্‌রাত্রত্রিরাত্রপক্ষা উক্তাঃ। যাবদেনো দীক্ষামুপৈতীতি চ পাপানুসারিত্বং দীক্ষায়ামুক্তং তদ্দৃষ্টান্তেন সর্ব্বত্র বোধ্যম্। দৃষ্টান্তভূতো য আগমস্তত্রোক্তৈর্হেতুভি-

আর, বৈশ্যের দ্বিপাদ এবং শূদ্রের একপাদ ধর্ম্মের বিধান আছে; এইরূপ বিধান অনুসারেই ইহাদের মধ্যে শূদ্র হইতে উপরের দিকে এক এক পাদ অধিক গুরুত্ব এবং ব্রাহ্মণ হইতে নীচের দিকে এক এক পাদ লঘুত্ব জানিবে ॥৩৩॥

মানুষ ক্ষুদ্র পশু-পক্ষি-বধ কিংবা বহুতর ক্ষুদ্র বৃক্ষ ছেদন করিয়া, নিজের সেই সেই কর্ম্ম প্রকাশ করিতে থাকিয়া, তিন দিন উপবাস করিলেই শুদ্ধ হইবে ॥৩৪॥

রাজা! মানুষ সাধারণ অগম্যা গমন করিয়া ছয় মাস যাবৎ আর্দ্রবস্ত্রে বিচরণ এবং ভস্মের উপরে শয়ন করিবে ॥৩৫॥

সমস্ত অকার্য্যেরই এইরূপ প্রায়শ্চিত্ত হইবে এবং বেদবাক্য, দৃষ্টান্ত, ধর্ম্মশাস্ত্র ও শক্তি অনুসারে সেই প্রায়শ্চিত্ত নিরূপণ করিবে ॥৩৬॥

সাবিত্রীমপ্যধীয়ানঃ শুচৌ দেশে মিতাশনঃ।
অহিংস্রোঽমন্দকোঽজল্পো মুচ্যতে সর্ব্বকিল্বিষৈঃ ॥৩৭॥
অহঃসু সততং তিষ্ঠেদভ্যাকাশং নিশাং স্বপন্।
ত্রিরহ্নি ত্রির্নিশায়াঞ্চ সবাসা জলমাবিশেৎ ॥৩৮॥
স্ত্রীশূদ্রং পতিতঞ্চাপি নাভিভাষেদ্ব্রতান্বিতঃ।
পাপান্যজ্ঞানতঃ কৃত্বা মুচ্যেদেবং ব্রতো দ্বিজঃ ॥৩৯॥ (যুগ্মকম্)
শুভাশুভফলং প্রেত্য লভতে ভূতসাক্ষিকম্।
অতিরিচ্যেত যো যত্র তৎ কর্ত্তা লভতে ফলম্ ॥৪০॥
তস্মাদ্দানেন তপসা কর্ম্মণা চ ফলং শুভম্।
বর্দ্ধয়েদশুভং কৃত্বা যথা স্যাদতিরেকবান্ ॥৪১॥

## ভারতকৌমুদী

সাবিত্রীমিতি। শুচৌ পবিত্রদেশে স্থিত্বা, মিতাশনঃ শুদ্ধমিতভোক্তা, অহিংস্রো হিংসাশূন্যঃ, অমন্দকঃ অমূঢ়ঃ, অজল্পঃ অসংবদ্ধপ্রজাপরহিতশ্চ সন্, সাবিত্রীং গায়ত্রীম্, অধীয়ানো জপন্ ॥৩৭॥

সামান্যপাপপ্রায়শ্চিত্তমাহ অহবিতি। অভ্যাকাশং গগনাভিমুখম্। ত্রিঃ ত্রীন্ বারান্। এবংব্রত ঈদৃশব্রতাচারী। অত্র পাপতারতম্যেন দিনমাসাদিকালবিশেষো জ্ঞেয়ঃ ॥৩৮—৩৯॥

শুভেতি। প্রেত্য পরলোকে ভূতানি ক্ষিত্যাদীনি সাক্ষীণি যস্য তৎ। যো ব্যাপারঃ পুণ্যকর্ম্ম পাপকর্ম্ম বা, যত্র জনে, অতিবিচ্যেত অধিকো ভবেৎ, কর্ত্তা স জনঃ, তৎকর্ম্মানুরূপং ফলং লভতে; অধিকপুণ্যকারী অধিকং সুখম্ অধিকপাপকারী চাধিকং দুঃখং লভত ইত্যর্থঃ ॥৪০॥

## ভারতভাবদীপঃ

যাবদেন ইত্যাদ্যৈঃ ॥৩৬॥ মন্দ এব মন্দকঃ বাগদ্বেষমানাপমানশূন্যঃ, অজল্প ইতি চ্ছেদঃ ॥৩৭॥ তিষ্ঠেদিত্যুপবেশনাদের্ব্যাবৃত্তিঃ। অভ্যাকাশং নিবারণে স্থণ্ডিলাদৌ। অহঃসু ইতি বহুবচনাদিনাপি

মানুষ পবিত্রস্থানে থাকিয়া মিতভোজী, হিংসাশূন্য ও মোহশূন্য হইয়া, অসংবদ্ধ বাক্য না বলিয়া গায়ত্রী জপ করিতে থাকিয়া সমস্ত পাপ হইতে মুক্ত হইবে ॥৩৭॥

ব্রাহ্মণ, ক্ষত্রিয় বা বৈশ্য না জানিয়া পাপ করিয়া ব্রতচারী হইয়া দিনের বেলায় আকাশের দিকে চাহিয়া থাকিবেন, রাত্রিতে শয়ন করিবেন, দিনে তিনবার ও রাত্রিতে তিনবার বস্ত্রের সহিত জলমগ্ন হইবেন এবং স্ত্রী, শূদ্র ও পতিত ব্যক্তির সহিত আলাপ করিবেন না। ইহা হইলেই তাঁহারা সেই পাপ হইতে মুক্ত হইবেন ॥৩৮—৩৯॥

মানুষ যেরূপ কার্য্যই কেন করুক না, পৃথিবী, জল, চন্দ্র, সূর্য্য, বায়ু ও আকাশ সেই কার্য্যের সাক্ষী থাকে এবং পরলোকে তাহার শুভ বা অশুভ ফল ভোগ করে। যে ব্যক্তির যে কার্য্য অতিরিক্ত হয়, সেই ব্যক্তি সেই কার্য্যের অনুরূপ ফল লাভ করে ॥৪০॥

কুর্য্যাচ্ছুভানি কর্ম্মাণি নিবর্ত্তেৎ পাপকর্ম্মণঃ।
দদ্যান্নিত্যঞ্চ বিত্তানি তথা মুচ্যেত কিল্বিষাৎ ॥৪২॥
অনুরূপং হি পাপস্য প্রায়শ্চিত্তমুদাহৃতম্।
মহাপাতকবর্জ্জন্তু প্রায়শ্চিত্তং বিধীয়তে ॥৪৩॥
ভক্ষ্যাভক্ষেষু চান্যেষু বাচ্যাবাচ্যে তথৈব চ।
অজ্ঞানজ্ঞানয়ো রাজন্! বিহিতান্যনুজানতঃ ॥৪৪॥
জানতা তু কৃতং পাপং গুরু সর্ব্বং ভবত্যুত।
অজ্ঞানাৎ স্বল্পকো দোষঃ প্রায়শ্চিত্তং বিধীয়তে ॥৪৫॥
শক্যতে বিধিনা পাপং যথোক্তেন ব্যপোহিতুম্।
আস্তিকে শ্রদ্দধানে চ বিধিরেষ বিধীয়তে ॥৪৬॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। কর্ম্মণা যাগাদিনা, অতিবেকবান্ শুভাধিক্যবান্ ॥৪১॥

কুর্য্যাদিতি। বিত্তানি ধনানি, কিল্বিষাৎ পূর্ব্বকৃতপাপাৎ ॥৪২॥

অন্বিতি। মহাপাতকবর্জ্জং তত্র তু মরণং তদ্বৈকল্পিকং যাবজ্জীবং যথোক্তভক্ষ্যাদিকং বা প্রায়শ্চিত্তং ন পুনরুক্তব্রতাদিকমিতি ভাবঃ ॥৪৩॥

ভক্ষ্যেতি। বিহিতানি প্রায়শ্চিত্তানি, অনুজানতো ভক্ষ্যত্বাদিজ্ঞানবতঃ। তত্র স্বরূপতো ভক্ষ্যত্বেঽপি পবান্নাদেঃ পিতৃমরণাদৌ ভক্ষণে, স্বরূপতঃ অভক্ষ্যস্য কলঞ্জাদের্ভক্ষণে, দোষস্য বাচ্যত্বেঽপি মাতুস্তদ্বচনে, অবাচ্যস্য অলীকদোষস্য বচনে চ প্রায়শ্চিত্তং জ্ঞেয়ম্ ॥৪৪॥

জানতেতি। "স্যাত্ত্বকামকৃতে যত্তু দ্বিগুণং বুদ্ধিপূর্ব্বকে" ইতি স্মৃতেঃ অজ্ঞানকৃতপাপাৎ জ্ঞানকৃতপাপে দ্বিগুণং প্রায়শ্চিত্তং বিধীয়ত ইত্যর্থঃ ॥৪৫॥

---

অতএব মানুষ পাপ করিয়াও যাহাতে অতিরিক্ত মঙ্গল লাভ করিতে পারে, সেই ভাবে দান, তপস্যা ও যজ্ঞপ্রভৃতি কার্য্যদ্বারা পুণ্য বৃদ্ধি করিবে ॥৪১॥

শুভ কার্য্য করিবে, পাপ কার্য্য হইতে নিবৃত্ত থাকিবে এবং প্রত্যহ ধন দান করিবে, এইরূপ করিলেই পাপ হইতে মুক্ত হইবে ॥৪২॥

যুধিষ্ঠির! আমি তোমার নিকট পাপের অনুরূপ প্রায়শ্চিত্ত বলিলাম। কিন্তু মহাপাপ ভিন্ন অন্য পাপে এই সকল প্রায়শ্চিত্ত করিবে ॥৪৩॥

রাজা! অভিজ্ঞ লোকের পক্ষে ভক্ষ্য ও অভক্ষ্য, বাচ্য ও অবাচ্য এবং জ্ঞান ও অজ্ঞান বিষয়ে বিহিত প্রায়শ্চিত্ত বলা হইল ॥৪৪॥

জ্ঞানকৃত পাপ গুরুতর হয় এবং অজ্ঞানকৃত পাপ তদপেক্ষা অল্প হইয়া থাকে। অতএব প্রায়শ্চিত্তও তাহার অনুরূপই বিহিত আছে ॥৪৫॥

নাস্তিকাশ্রদ্দধানেষু পুরুষেষু কদাচন।
দম্ভদ্বেষপ্রধানেষু বিধিরেষ ন শিষ্যতে ॥৪৭॥
শিষ্টাচারশ্চ দিষ্টশ্চ ধর্ম্মো ধর্ম্মাভৃতাংবর ! ।
সেবিতব্যো নরব্যাঘ্র ! প্রেত্যেহ চ হিতেপ্সুনা ॥৪৮॥
স রাজন্ ! মোক্ষ্যসে পাপাত্তেন পূর্ণেন হেতুনা।
ত্রাণার্থং বা বধে তেষামথবা নৃপকর্ম্মণা ॥৪৯॥
অথবা তে ঘৃণা কাচিৎ প্রায়শ্চিত্তং চরিষ্যসি।
মা চৈবানার্য্যজুষ্টেন মৃত্যুনা নিধনং গমঃ ॥৫০॥

## ভারতকৌমুদী

শক্যত ইতি। বিধীয়ত ইতি বিধিঃ প্রায়শ্চিত্তং তেন, ব্যপোহিতুং নাশয়িতুম্। অত্র যথোক্তেনেত্যনেন প্রায়শ্চিত্তবিবেকাদিগ্রন্থতাত্তবামুসরণমুপদিষ্টম্। তত্ত্ববিবোধশ্চ বিষয়ভেদাদি-কল্পনয়া পরিহার্য্যঃ ॥৪৬॥

নাস্তিকেতি। দম্ভোঽভিমানঃ দ্বেষশ্চ প্রধানে যেষাং তেষু, শিষ্যতে উপদিশ্যতে ॥৪৭॥

শিষ্টেতি। দিষ্টঃ শাস্ত্রোপদিষ্টো বিধিঃ। প্রেত্য পরলোকে ॥৪৮॥

ইদানীং প্রকৃতমাহ স ইতি। ত্রাণার্থমাত্মরক্ষার্থং বা নৃপকর্ম্মণা রাজোচিতেন যুদ্ধেন, তেষাং দুর্য্যোধনাদীনাং বধে যৎ পাপমাশঙ্কিতম্, তস্মাৎ পাপাৎ, তেন পূর্ণেন হেতুনা অশ্বমেধাত্মক-প্রায়শ্চিত্তেন, স ত্বং মোক্ষ্যসে ॥৪৯॥

অথবেতি। ঘৃণা তেষাং বধে পাপানিশ্চয়াদেবাত্মগ্লানির্জাতা, প্রায়শ্চিত্তম্ অশ্বমেধভিন্নমেব

যথোক্ত প্রায়শ্চিত্তদ্বারা পাপ নাশ করিতে পারা যায়। কিন্তু আস্তিক অথ চ ধর্ম্মে ও শাস্ত্রে বিশ্বাসী লোকদিগের পক্ষেই এই সকল প্রায়শ্চিত্ত বিধান করা হইয়াছে ॥৪৬॥

যাহারা নাস্তিক, যাহারা ধর্ম্মে ও শাস্ত্রে অবিশ্বাসী এবং যাহাদের সমস্ত চিত্তবৃত্তির মধ্যে অহঙ্কার ও বিদ্বেষই অধিক, তাহাদের পক্ষে এই সকল প্রায়শ্চিত্ত বিহিত হয় নাই ॥৪৭॥

নরশ্রেষ্ঠ ! ধর্ম্মজ্ঞপ্রধান ! ইহলোক ও পরলোকে হিতৈষী মানুষ শিষ্টাচার ও শাস্ত্রোপদিষ্ট ধর্ম্মের সেবা করিবেন ॥৪৮॥

রাজা ! তুমি ত আত্মরক্ষার জন্য অথবা রাজোচিত কার্য্যদ্বারা দুর্য্যোধন-প্রভৃতির বধ করিয়াছ, ইহাতেও যদি পাপ হইয়াছে বলিয়া আশঙ্কা কর ; তবে সেই অশ্বমেধরূপ পূর্ণ প্রায়শ্চিত্তদ্বারা সেই পাপ হইতে মুক্ত হইতে পারিবে ॥৪৯॥

(৪৯)·· প্রাণার্থং বা ধনৈনৈষাং·· পি বঙ্গ বর্দ্ধ।

বৈশম্পায়ন উবাচ ।

এবমুক্তো ভগবতা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ।
চিন্তয়িত্বা মুহূর্ত্তেন প্রত্যুবাচ তপোধনম্ ॥৫১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে প্রায়শ্চিত্তীয়ে পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

শাস্ত্রোক্তং পৃথক্ পৃথক্। কিন্তু অনার্য্যজুষ্টেন অসজ্জনসেবিতেন মৃত্যুনা, নিধনং লোপম্, মা গমঃ ॥৫০॥

এবমিতি। ভগবতা মাহাত্ম্যশালিনা বেদব্যাসেন ॥৫১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

## ভারতভাবদীপঃ

পাপানুসারেণ ত্র্যবরাণামঙ্গাং গণনা কল্পনীয়া ॥৩৮—৩৯॥ যত্র পুণ্যে পাপে ব্যতিরিচ্যেত যোঽধিকো ভবতি স ইতরেণেতরদভিভূযাতিবিক্রম্য ফলং ভুঙ্ক্ত ইত্যর্থঃ ॥৪০—৪২॥ ব্রতাদিরূপং প্রায়শ্চিত্তং মহাপাতকবর্জ্জং জ্ঞেয়ম্ ॥৪৩—৫১॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৫॥

———:*:———

অথবা যুধিষ্ঠির! সেই দুর্য্যোধনপ্রভৃতির বধে পাপ হইয়াছে বলিয়া তোমার যদি বাস্তবিকই কোন আত্মগ্লানি জন্মিয়া থাকে; তবে তুমি পরে শাস্ত্রোক্ত পৃথক্ পৃথক্ প্রায়শ্চিত্তই করিবে। তথাপি তুমি অসজ্জনসেবিত মৃত্যুকে বরণ করিয়া জগৎ হইতে অন্তর্হিত হইও না' ॥৫০॥

বৈশম্পায়ন বলিলেন—ভগবান্ বেদব্যাস এইরূপ বলিলে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির মুহূর্ত্তকাল চিন্তা করিয়া বেদব্যাসকে এই প্রকার বলিতে লাগিলেন ॥৫১॥

———:*:———

* '…চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ' নি।

## ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ ।

যুধিষ্ঠির উবাচ ।

কিং ভক্ষ্যং চাপ্যভক্ষ্যঞ্চ কিঞ্চ দেয়ং প্রশস্যতে ।
কিঞ্চ পাত্রমপাত্রং বা তন্মে ব্রূহি পিতামহ ! ॥১॥

ব্যাস উবাচ ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্ ।
সিদ্ধানাঞ্চৈব সংবাদং মনোশ্চৈব প্রজাপতেঃ ॥২॥
ঋষয়স্তু ব্রতপরাঃ সমাগম্য পুরা বিভুম্ ।
ধর্ম্মং পপ্রচ্ছুরাসীনমাদিকালে প্রজাপতিম্ ॥৩॥
কথমন্নং কথং পাত্রং দানমধ্যয়নং তপঃ ।
কার্য্যাকার্য্যঞ্চ যৎ সর্ব্বং শংস বৈ ত্বং প্রজাপতে ! ॥৪॥
তৈরেবমুক্তো ভগবান্ মনুঃ স্বায়ম্ভুবোঽব্রবীৎ ।
শুশ্রূষধ্বং যথাবৃত্তং ধর্ম্মং ব্যাসসমাসতঃ ॥৫॥

ভারতকৌমুদী

কিমিতি। কিং দ্রব্যম্। পাত্রং সম্প্রদানম্ ॥১॥

অত্রেতি। ইতিহাসং বৃত্তান্তম্, পুরাতনপদপ্রয়োগান্ন পুনঃ পুরাবৃত্তম্ ॥২।

ঋষয় ইতি। বিভুং তপঃপ্রভাবশালিনম্। আসীনমুপবিষ্টম্ ॥৩॥

কথমিতি। কথং কিম্, পাত্রং সম্প্রদানম্। শংস ব্রূহি ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! কোন্ বস্তু খাদ্য, কোন্ বস্তু অখাদ্য, কোন্ বস্তুই বা দানে প্রশস্ত? আর কোন্ ব্যক্তি দানের পাত্র, কোন্ ব্যক্তিই বা দানের অপাত্র, তাহা আপনি আমার নিকট বলুন?' ॥১॥

বেদব্যাস বলিলেন—'যুধিষ্ঠির! তপঃসিদ্ধ মহর্ষিগণ ও প্রজাপতি মনুর সংবাদরূপ প্রাচীন বৃত্তান্ত এই বিষয়ে মনস্বীরা উল্লেখ করিয়া থাকেন ॥২॥

পূর্ব্বকালে একদা ব্রতপরায়ণ ঋষিরা উপস্থিত হইয়া প্রভাবশালী উপবিষ্ট স্বায়ম্ভুবমনুর নিকট ধর্ম্মের বিষয় জিজ্ঞাসা করিয়াছিলেন—॥৩॥

'প্রজাপতি! অন্ন কি? দানের পাত্র কে? দান কি? অধ্যয়ন কি? ও তপস্যা কি? এবং যাহা কর্ত্তব্য ও যাহা অকর্ত্তব্য, সেই সমস্তই আপনি বলুন' ॥৪॥

অনাদেশে জপো হোম উপবাসস্তথৈব চ।
আত্মজ্ঞানং পুণ্যনদ্যো যত্র প্রায়শ্চ তৎপরাঃ ॥৬॥
অনাদিষ্টং তথৈতানি পুণ্যানি ধরণীভৃতঃ।
সুবর্ণপ্রাশনমপি রত্নাদিস্নানমেব চ ॥৭॥
দেবস্থানাভিগমনমাজ্যপ্রাশনমেব চ।
এতানি মেধ্যং পুরুষং কুর্ব্বন্ত্যাশু ন সংশয়ঃ ॥৮॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

তৈরিতি। শুশ্রূষধ্বং শ্রোতুমিচ্ছত। ব্যাসো বিস্তরঃ সমাসঃ সংক্ষেপশ্চ তাভ্যাম্ ॥৫॥

পৃষ্টং বক্তুমুপক্রমমাণো মনুঃ প্রথমং ধর্ম্মসামান্যহেতুতয়া পবিত্রতামেবাহ ত্রিভির্বিশেষকেণ অনাদেশ ইতি। অনাদেশে বিশেষতঃ পবিত্রতাহেতোরনুক্তৌ, যত্র দেশে পুণ্যনদ্যঃ প্রবহন্তি, প্রায়ো বাহুল্যেনৈব, তৎপরাঃ পুণ্যকর্ম্মপরায়ণা লোকাশ্চ নিবসন্তি, তত্র দেশে, জপঃ, হোমঃ, উপবাসঃ, আত্মজ্ঞানং ব্রহ্মজ্ঞানাভাসনম, অনাদিষ্টং বিশেষতোঽনুক্তং বিষ্ণুপূজাদি, এতানি পুণ্যানি কর্ম্মাণি, ধরণীভৃতঃ পুণ্যা এব গিরয়ো বিন্ধ্যাদয়স্তদ্গমনমিত্যর্থঃ, সুবর্ণপ্রাশনং স্বর্ণস্পৃষ্টজলপানম্, রত্নাদিস্নানং প্রবালাদিরত্নসর্ব্বৌষধ্যাদিযুক্তজলেন স্নানম্, এতানি কর্ম্মাণি চ পুরুষং মেধ্যং পবিত্রং কুর্ব্বন্তি ॥৬—৮॥

## ভারতভাবদীপঃ

কিং ভক্ষ্যমিতি ॥১—২॥ প্রজাপতিং মনুম্ ॥৩॥ কথং কেন প্রকারেণ অন্নমদনীয়ং কিংদ্রব্যকং কর্ত্তব্যমিত্যর্থঃ ॥৪॥ ব্যাসো বিস্তরঃ ॥৫॥ অনাদেশে বিশেষতোঽনুক্তে দোষে যত্র দেশে তৎপরাঃ জপাদিপরাঃ প্রায়ঃ বহুশঃ সন্তি সোঽপি গঙ্গাদিবৎ পাবন ইত্যর্থঃ। যত্রোপায়া ইতি পাঠে স্পষ্টোঽর্থঃ ॥৬॥ তথা জপাদিবৎ পুণ্যান্যেতানি বক্ষ্যমাণানি। ধরণীভৃতঃ পর্ব্বতা ব্রহ্মগিরিপ্রভৃতয়ঃ,

মহর্ষিরা এইরূপ বলিলে, স্বায়ম্ভুবমনু বলিলেন—'মহর্ষিগণ! আপনারা আমার নিকট সংক্ষেপে ও বিস্তরক্রমে ধর্ম্ম শ্রবণ করুন ॥৫॥

যে ক্ষেত্রে বিশেষভাবে পবিত্রতা লাভের কারণ উক্ত না থাকে, সেই ক্ষেত্রে যে দেশে পবিত্র নদী সকল প্রবাহিত হইতে থাকে এবং অধিক সংখ্যকই ধর্ম্মপরায়ণ লোক বাস করে, সেই দেশে ইষ্টমন্ত্র জপ, হোম, উপবাস, ব্রহ্মচিন্তা ও বিশেষভাবে অনুক্ত বিষ্ণুপূজাপ্রভৃতি পুণ্য কার্য্য এবং পুণ্য পর্ব্বতে গমন, স্বর্ণস্পৃষ্ট জল পান, রত্ন ও সর্ব্বৌষধিযুক্ত জলে স্নান, দেবতায়তনে গমন ও ঘৃত ভোজন—এই সকল কর্ম্ম মানুষকে পবিত্র করে, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৬—৮॥

(৬)···আত্মজ্ঞানং পুণ্যনদ্যো যঃ প্রায়শ্চিত্ততৎপরঃ। দিষ্টান্যেতানি পুণ্যানি পুণ্যাশ্চ ধরণীভৃতঃ ॥—পি।

ন গর্ব্বেণ ভবেৎ প্রাজ্ঞঃ কদাচিদপি মানবঃ।
দীর্ঘমায়ুরথেচ্ছন্ হি ত্রিরাত্রঞ্চোষ্ণপো ভবেৎ ॥৯॥
অদত্তস্যানুপাদানং দানমধ্যয়নং তপঃ।
অহিংসা সত্যমক্রোধ ইজ্যা ধর্ম্মস্য লক্ষণম্ ॥১০॥
স এব ধর্ম্মঃ সোঽধর্ম্মো দেশকালে প্রতিষ্ঠিতঃ।
আদানমনৃতং হিংসা ধর্ম্মো হ্যাবস্থিকঃ স্মৃতঃ ॥১১॥
দ্বিবিধৌ চাপ্যুভাবেতৌ ধর্ম্মাধর্ম্মৌ বিজানতাম্।
অপ্রবৃত্তিঃ প্রবৃত্তিশ্চ দ্বৈবিধ্যং লোকবেদয়োঃ ॥১২॥

## ভারতকৌমুদী

ধর্ম্মার্জনার্থং আয়ুর্হ্রাসনিবৃত্তয়ে তদ্বর্দ্ধনায় চোপায়মাহ নেতি। প্রাজ্ঞো মানবঃ, কদাচিদপি গর্ব্বেণ যুক্তো ন ভবেৎ; উষ্ণপ ঈষদুষ্ণক্ষীরপায়ী, ত্রিরাত্রমিতি মাসমধ্য ইত্যর্থঃ ॥৯॥

ধর্ম্মস্বরূপমাহ অদত্তস্যেতি। অদত্তস্যানুপাদানং চৌর্য্যাকরণম্। ইজ্যা যাগঃ ॥১০॥

নরাণামবস্থাবিশেষে ধর্ম্মোঽপ্যধর্ম্মরূপতাম্, অধর্ম্মোঽপি চ ধর্ম্মরূপতাং ভজত ইত্যাহ স ইতি। স প্রাগুক্তপ্রকার এব ধর্ম্মঃ সুস্থকালে, পুনর্বিপৎকালে স এবাধর্ম্মঃ। এবং দেশোঽপ্যূহ্যঃ। অধর্ম্মস্য ধর্ম্মরূপতাং স্পষ্টয়তি আদানমিতি। আদানমদত্তস্য গ্রহণং চৌর্য্যমিত্যর্থঃ, অনৃতং মিথ্যা হিংসা চ, আবস্থিকঃ অবস্থাবিশেষেণ সংস্পৃষ্টো ধর্ম্মঃ স্মৃতঃ। তথা চ প্রাণসংশয়কালে চৌর্য্যাদয়ো ধর্ম্মা এব ভবন্তি ॥১১॥

## ভারতভাবদীপঃ

আদিপদাৎ সুবর্ণস্নানাদি অনাদিষ্টং প্রায়শ্চিত্তং সামান্যমিত্যর্থঃ ॥৭—৮॥ গর্ব্বেণ যুক্তো ন ভবেৎ পূজ্যং নাবগণয়েৎ, অবগণনে তু ত্রিরাত্রমুষ্ণপো ভবেদিতি তপ্তকৃচ্ছ্রং ধর্ম্মশাস্ত্রোক্তং কুর্য্যাদিত্যর্থঃ। ভবেদিত্যত্র পিবেদিতি পাঠং প্রকল্প্য সুরামিত্যধ্যাহৃত্য সুরাং ন পিবেৎ। পানে তূষ্ণপো ভবেৎ সুরামেবোষ্ণাং কৃত্বা পিবেদিতি কেচিৎ ॥৯॥ তপঃ উপবাসাদি ॥১০॥ আদানং স্তেয়ম্, আবস্থিকোঽবস্থাবিশেষে ভবঃ; প্রাণাত্যয়াদাবধর্ম্মস্যাপি স্তেয়াদের্ধর্ম্মত্বং ধর্ম্মস্যাপ্যস্তেয়াদেরধর্ম্মত্বমিত্যর্থঃ ॥১১॥ বৈদিক্যৌ প্রবৃত্ত্যপ্রবৃত্তী মর্ত্ত্যস্বামৃতত্বপ্রদে লৌকিক্যৌ তু তে শুভে চেচ্ছুভফলে

---

বুদ্ধিমান্ মানুষ কখনও গর্ব্বিত হইবে না এবং দীর্ঘায়ু লাভ করিবার ইচ্ছায় অন্ততঃ মাসের মধ্যে তিন দিন ঈষদুষ্ণ দুগ্ধ পান করিবে ॥৯॥

চৌর্য্য না করা, দান, অধ্যয়ন, তপস্যা, হিংসা না করা, সত্য ব্যবহার ও ক্রোধ বর্জ্জন—এইগুলি ধর্ম্মের লক্ষণ ॥১০॥

দেশ এবং কাল অনুসারে সেই চুরি না করা প্রভৃতি ধর্ম্মও হয়, আবার অধর্ম্মও হয়; কেন না, বিপদের সময়ে চুরি করা, মিথ্যা বলা, কিংবা হিংসা করা প্রভৃতি ধর্ম্মই হইয়া থাকে ॥১১॥

অপ্রবৃত্তেরমর্ত্ত্যত্বং মর্ত্ত্যত্বং কর্ম্মণঃ ফলম্।
অশুভস্যাশুভং বিদ্যাচ্ছুভস্য শুভমেব চ।
এতয়োশ্চোভয়োঃ স্যাতাং শুভাশুভতয়া তথা ॥১৩॥
দৈবঞ্চ দৈবসংযুক্তং প্রাণশ্চ প্রাণদশ্চ হ।
অপেক্ষাপূর্ব্বকরণাদশুভানাং শুভং ফলম্ ॥১৪॥

## ভারতকৌমুদী

দ্বিবিধাবিতি। দ্বিবিধৌ কদাচিদ্ধর্ম্মোঽপ্যধর্ম্মরূপঃ কদাচিচ্চাধর্ম্মোঽপি ধর্ম্মরূপ ইতি দ্বিপ্রকারৌ। বিজানতাং প্রাজ্ঞানাম্। তত্রাধর্ম্মে অপ্রবৃত্তিঃ ধর্ম্মে চ প্রবৃত্তিঃ ইতি দ্বৈবিধ্যমপি লোকবেদয়োঃ সিদ্ধম্ ॥১২॥

অপ্রবৃত্তেরিতি। তত্রাধর্ম্মে অপ্রবৃত্তেঃ ফলম্ অমর্ত্ত্যত্বমমরত্বম্, মর্ত্ত্যত্বং মরণধর্ম্মকত্বন্তু কর্ম্মণঃ অধর্ম্মকার্য্যস্য প্রবৃত্তেঃ ফলম্, অশুভস্য পাপকর্ম্মণঃ ফলমশুভম্, শুভস্য পুণ্যকর্ম্মণঃ ফলন্তু শুভং বিদ্যাৎ। কিঞ্চ এতয়োরুভয়োরপি কর্ম্মণোরবস্থাবিশেষে শুভাশুভতয়া ফলে স্যাতাম্। তথা চ খাদ্যাভাবাৎ প্রাণসংশয়কালে ধর্ম্মরূপমপি চৌর্য্যাকরণং মরণরূপমেবাশুভং ফলং জনয়তি, তথা অধর্ম্মরূপাপি স্বমাক্রামতো ব্যাঘ্রস্য হিংসা জীবনরূপং শুভং ফলমেব প্রতিপাদয়তি। ষট্পাদো-ঽয়ং শ্লোকঃ ॥১৩॥

দৈবমিতি। দৈবং বজ্রপাতাদিদৈবভয়ম্, দৈবসংযুক্তং মহামারীপ্রভৃতিদৈবভয়সংযুক্তং স্থানম্, প্রাণ আত্মজীবনম্, প্রাণদঃ পিত্রাদিশ্চ, এতেষাং চতুর্ণাম্ অপেক্ষাপূর্ব্বকরণাৎ অশুভানামপি কর্ম্মণাম্, শুভমেব ফলং ভবেৎ। তথা চ বহির্বজ্রপাতসম্ভবে স্বপ্রাণরক্ষাপেক্ষয়া গৃহস্থব্যাঘ্রহত্যয়া শুভমেব ফলং ভবতি। এবমন্যদপ্যূহ্যম্ ॥১৪॥

## ভারতভাবদীপঃ

অশুভে চেদশুভফলে ইত্যাহ দ্বাভ্যাং—দ্বিবিধাবিতি ॥১২॥ এতয়োর্লৌকিক্যোঃ ফলে অপি কারণানুরূপে ইত্যর্থঃ ॥১৩॥ দৈবযুক্তং শাস্ত্রীয়ং কর্ম্ম, প্রাণো জীবনম্, এতেষাং চতুর্ণামপেক্ষাপূর্ব্বং যৎকিঞ্চিৎ ক্রিয়তে তর্হ্যশুভানাং নীচানামপি পুংসাং তস্য ফলং শুভং ভবতি ॥১৪॥ ঊর্দ্ধমিতি।

---

ধর্ম্ম ও অধর্ম্ম এই দুইটীর প্রত্যেকটীই উক্ত প্রকারে দুই প্রকার হয়; তা'র পর, প্রাজ্ঞ লোকদিগের ধর্ম্মে প্রবৃত্তি ও অধর্ম্মে অপ্রবৃত্তি হওয়া বেদে ও লোকসমাজে প্রসিদ্ধই আছে ॥১২॥

মানুষ জানিবে যে, অধর্ম্মে অপ্রবৃত্তির ফল অমরত্ব, আর অধর্ম্মে প্রবৃত্তির ফল—মরণ; এইরূপ অশুভকর্ম্মের ফল অশুভ এবং শুভকর্ম্মের ফল শুভ। এই পুণ্যকর্ম্ম ও পাপকর্ম্মের বিপরীত ফলও অবস্থাবিশেষে হইয়া থাকে ॥১৩॥

দৈবভয়, দৈবোৎপাতযুক্ত স্থান, প্রাণ ও প্রাণদাতা এই চারিটীর অপেক্ষাপূর্ব্বক অশুভ কার্য্য করিলেও তাহার শুভফলই হইয়া থাকে ॥১৪॥

ঊর্দ্ধং ভবতি সন্দেহাদিহ দৃষ্টার্থমেব চ।
অপেক্ষাপূর্ব্বকরণাৎ প্রায়শ্চিত্তং বিধীয়তে ॥১৫॥
ক্রোধমোহকৃতে চৈব দৃষ্টান্তাগমহেতুভিঃ।
শরীরাণামুপক্লেশো মনসশ্চ প্রিয়াপ্রিয়ে।
তদৌষধৈশ্চ মন্ত্রৈশ্চ প্রায়শ্চিত্তৈশ্চ শাম্যতি ॥১৬॥
উপবাসমেকরাত্রং দণ্ডোৎসর্গে নরাধিপঃ।
বিশুধ্যেদাত্মশুদ্ধ্যর্থং ত্রিরাত্রন্তু পুরোহিতঃ ॥১৭॥

## ভারতকৌমুদী

ঊর্দ্ধমিতি। সন্দেহাৎ প্রাণসংশয়াৎ, ঊর্দ্ধং পরং তং বিনেত্যর্থঃ, ভবতি ব্যাঘ্রাদিহিংসায়াং পাপমেবেতি শেষঃ। দৃষ্টার্থং তৃপ্ত্যাদিলাভার্থং ফলচৌর্য্যাদিকঞ্চ পাপজনকমেব ভবতি, অতস্তয়োরপেক্ষাপূর্ব্বকরণাৎ আমোদতৃপ্ত্যপেক্ষয়া বিধানাৎ তত্তৎপাপক্ষয়ার্থং প্রায়শ্চিত্তং বিধীয়তে ॥১৫॥

ক্রোধেতি। মনসঃ, প্রিয়ং প্রীতিকরং হিংস্রহননাদি অপ্রিয়মপ্রীতিকরং মৃগশাবকবধাদি তদ্রূপে, ক্রোধমোহাভ্যাং কৃতে পাপে, দৃষ্টান্তঃ অনুরূপস্থলদর্শনম্ আগমঃ শাস্ত্রং হেতুর্যুক্তিশ্চ তৈঃ, যথাসম্ভবমেষামন্যতমেন দ্বাভ্যাং সর্ব্বৈর্বা, শরীরাণামুপক্লেশ উপবাসাদিরূপং প্রায়শ্চিত্তং কার্য্যম্। কিঞ্চ ঔষধৈস্তিক্তাদিভিঃ, মন্ত্রৈর্গায়ত্র্যাদিভিঃ, প্রায়শ্চিত্তৈশ্চ তৎপাপং শাম্যতি। ষট্পাদঃ শ্লোকঃ ॥১৬॥

উপেতি। নরাধিপঃ ক্ষত্রিয়ঃ, ক্রোধমোহকৃতে দণ্ডোৎসর্গে অযথা দণ্ডদানে, একরাত্রমুপবাসং কৃত্বা বিশুধ্যেৎ, পুরোহিতো ব্রাহ্মণস্তু, আত্মশুদ্ধ্যর্থং ত্রিরাত্রমুপবাসং কৃত্বা বিশুধ্যেৎ। বৈশ্যশূদ্রয়োস্তু প্রাণায়ামাদিরূপমেব তাদৃশপাপপ্রায়শ্চিত্তমিতি বোধ্যম্ ॥১৭॥

## ভারতভাবদীপঃ

সত্যপি সন্দেহে যল্লোকবিগানপরিহারার্থং কৃতং নিত্যাদি যচ্চ কেবলং দৃষ্টার্থং কৃতং শ্যেনাদি তন্নোভয়ত্রাপি ॥১৫॥ ক্রোধাদিনা যন্মনসঃ প্রিয়মপ্রিয়ং কৃতং তত্র দৃষ্টান্তাগমহেতুভিঃ পূর্ব্বোক্তৈর্ধাবদেন ইত্যাদ্যৈঃ প্রমাণৈর্দেহস্য শোষণমুপবাসাদিকং প্রায়শ্চিত্তং কর্ত্তব্যম্। ঔষধৈর্হবিষ্যাশনৈঃ

আর প্রাণ সংশয় না থাকিলে, কেবল আমোদের জন্য প্রাণিহিংসা করিলে এবং কেবল রসনার তৃপ্তির জন্য হিংসা করিলে, সেই আমোদ ও তৃপ্তির অপেক্ষায় হিংসা করা বশতঃ পাপ হয় বলিয়া সেই সকল ক্ষেত্রে প্রায়শ্চিত্ত বিহিত হইয়াছে ॥১৫॥

মনের প্রীতিকরই হউক কিংবা অপ্রীতিকরই হউক, ক্রোধ বা মোহদ্বারা পাপ করিলে, দৃষ্টান্ত, শাস্ত্র ও যুক্তি অনুসারে দেহের ক্লেশদায়ক উপবাসপ্রভৃতি প্রায়শ্চিত্ত করিবে অথবা দেহের ক্লেশদায়ক তিক্তপ্রভৃতি ঔষধ সেবন, গায়ত্রীপ্রভৃতি মন্ত্র জপ এবং যথোক্ত প্রায়শ্চিত্তে সেই পাপ বিনষ্ট হয় ॥১৬॥

(১৫)···সন্দেহাদিহাদিষ্টার্থমেব চ ···নি।

ক্ষয়ং শোকং প্রকুর্ব্বাণো ন ম্রিয়েত যদা নরঃ।
শাস্ত্রাদিভিরুপাবিষ্টস্ত্রিরাত্রং তত্র নির্দ্দিশেৎ ॥১৮॥
জাতিশ্রেণ্যধিবাসানাং কুলধর্ম্মাংশ্চ সর্ব্বতঃ।
বর্জয়ন্তি চ যে ধর্ম্মং তেষাং ধর্ম্মো ন বিদ্যতে ॥১৯॥
দশ বা বেদশাস্ত্রজ্ঞাস্ত্রয়ো বা ধর্ম্মপাঠকাঃ।
যদ্‌ব্রূয়ুঃ কার্য্য উৎপন্নে স ধর্ম্মো ধর্ম্মসংশয়ে ॥২০॥

ভারতকৌমুদী

ক্ষয়মিতি। নরো যদা পুত্রাদিনাশে শোকং প্রকুর্ব্বাণঃ, ক্ষয়মাত্মনোঽপি নাশমুদ্দিশ্য, উদ্বন্ধনাদ্যপায়ে প্রবৃত্তোঽপি ন ম্রিয়েত, তত্র তদা শাস্ত্রাদিভিঃ প্রাগুক্তদৃষ্টান্তাগমহেতুভিঃ, উপাবিষ্টঃ অধিকৃতঃ সন্, ত্রিরাত্রমুপবাসং তন্মরণোদ্যমপ্রায়শ্চিত্তরূপং নির্দ্দিশেদাচরেৎ। ইদন্তু স্বল্পত্বাৎ উন্মত্তাদেঃ প্রায়শ্চিত্তং সুস্থস্য তু প্রায়শ্চিত্তবিবেকাদিধৃতৈঃ শাস্ত্রান্তরৈরধিকং প্রায়শ্চিত্তং জ্ঞেয়ম্ ॥১৮॥

জাতীতি। যে, জাতির্ব্রাহ্মণত্বাদিঃ শ্রেণীর্বৈদিক্যাদিঃ অধিবাসঃ প্রতিবেশী তেষাং ধর্ম্মান্, সর্ব্বতঃ কুলধর্ম্মাংশ্চ, ধর্ম্মং শাস্ত্রোক্তং দানাদিকম্, বর্জয়ন্তি, তেষাম্ অন্যজাত্যাদিধর্ম্মগ্রহণেঽপি ধর্ম্মো ন বিদ্যতে। অপি তু পাপমেব ভবতীত্যাশয়ঃ ॥১৯॥

অথ ধর্ম্মসংশয়স্থলে কস্যোপদেশো গ্রাহ্য ইত্যাহ দশেতি। বেদান্ তদিতরাণি চ শাস্ত্রাণি জানন্তীতি তে, ধর্ম্মপাঠকা ধর্ম্মশাস্ত্রজ্ঞাঃ। তত্র সামান্যজ্ঞত্বে দশবিশেষজ্ঞত্বে তু ত্রয় ইতি ব্যবস্থিত বিকল্পঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

মন্ত্রৈশ্চ পবিত্রজপৈঃ চাদন্যদপি তীর্থাটনশ্রমাদিভিস্তৎ পাপং শাম্যতীতি সার্দ্ধম্ ॥১৬—১৭॥ ক্ষয়ং পুত্রাদিমরণনিমিত্তমাত্মবধার্থং প্রবৃত্তো ন ম্রিয়েত চেৎ ত্রিরাত্রমুপবাসং চরেৎ ॥১৮॥ জাতির্ব্রাহ্মণত্বাদিঃ, শ্রেণী গৃহস্থাদীনাং পঙ্‌ক্তিঃ, অধিবাসো জন্মভূমিঃ, জাত্যাদিধর্ম্মাংশ্চ যে বর্জ্জয়ন্তি তেষাং ধর্ম্মঃ প্রায়শ্চিত্তাদিস্বরূপো ন বিদ্যতে ॥১৯॥ পাঠকাঃ শোধকাঃ বিচারকা ইতি যাবৎ। কার্য্যে

রাজা প্রজার উপরে অযথা দণ্ড দান করিলে, আত্মশুদ্ধির জন্য এক রাত্র উপবাস করিবেন; আর ব্রাহ্মণ কাহারও উপরে অযথা দণ্ড দান করিলে, আত্মশুদ্ধির জন্য ত্রিরাত্র উপবাস করিবেন ॥১৭॥

অপ্রকৃতিস্থ মানুষ পুত্রপ্রভৃতির মৃত্যু হইলে, শোক করিতে থাকিয়া আত্মহত্যা করিতে প্রবৃত্ত হইয়াও যদি মরিতে না পারে তাহা হইলে, দৃষ্টান্ত, শাস্ত্র বা যুক্তি অনুসারে ত্রিরাত্র উপবাস করিবে ॥১৮॥

যাহারা নিজের জাতি, নিজের শ্রেণী ও নিজের প্রতিবেশীদের ধর্ম্ম, সর্ব্বপ্রকার কুলধর্ম্ম এবং শাস্ত্রোক্ত দানাদিধর্ম্ম পরিত্যাগ করে, ধর্ম্মান্তর গ্রহণেও তাহাদের কোন ধর্ম্ম হয় না ॥১৯॥

অনড্বান্ মৃত্তিকা চৈব তথা ক্ষুদ্রপিপীলিকাঃ।
শ্লেষ্মাতকস্তথা বিপ্রৈরভক্ষ্যং বিষমেব চ ॥২১॥
অভক্ষ্যা ব্রাহ্মণৈর্মৎস্যাঃ শল্কৈর্যে বৈ বিবর্জিতাঃ।
চতুষ্পাৎ কচ্ছপাদন্যো মণ্ডূকা জলজাশ্চ যে ॥২২॥
ভাসা হংসাঃ সুপর্ণাশ্চ চক্রবাকাঃ প্লবা বকাঃ।
কাকো মদ্গুশ্চ গৃধ্রশ্চ শ্যেনোলূকস্তথৈব চ ॥২৩॥
ক্রব্যাদা দংষ্ট্রিণঃ সর্ব্বে চতুষ্পাৎ পক্ষিণশ্চ যে।
যেষাং চোভয়তো দন্তাশ্চতুর্দ্দংষ্ট্রাশ্চ সর্ব্বশঃ ॥২৪॥
এড়কাশ্চ খরোষ্ট্রীণাং সূতিকানাং গবামপি।
মানুষীণাং মৃগীণাঞ্চ ন পিবেদ্‌ব্রাহ্মণঃ পয়ঃ ॥২৫॥

ভারতকৌমুদী

ইদানীং পৃষ্টান্যভক্ষ্যাণ্যাহ অনড্বানিতি। অনড্বান্ বৃষঃ। শ্লেষ্মাতকঃ কীটঃ। বিপ্রৈরিতি জাতিমাত্রোপলক্ষণম্ ॥২১॥

অভক্ষ্যা ইতি। কচ্ছপপদং ছাগমৃগাদীতরপরম্, মণ্ডূকা ভেকাঃ ॥২২॥

ভাসা ইতি। সুপর্ণাঃ স্বর্ণবর্ণপক্ষাঃ। প্লবাঃ পক্ষিবিশেষাঃ ॥২৩॥

ক্রব্যাদা ইতি। ক্রব্যাদা মাংসভোজিনঃ কুক্কুরাদয়ঃ, দংষ্ট্রিণো বৃহদ্দন্তশালিনঃ শূকরাদয়ঃ। উভয়তো দন্তা অশ্বাদয়ঃ ॥২৪॥

কোন কার্য্য হইয়া পড়িলে তখন আবার ধর্ম্ম সন্দেহ উপস্থিত হইলে, বেদ বা তদ্ভিন্ন শাস্ত্রোক্ত দশ জন কিংবা ধর্ম্মশাস্ত্রজ্ঞ তিন জন যাহা বলিবেন, তাহাকেই ধর্ম্ম বলিয়া জানিবে ॥২০॥

মানুষ—বৃষ, মৃত্তিকা, পিপীলিকা, কীট ও বিষ ভক্ষণ করিবে না ॥২১॥

শল্ক-(আইস) বিহীন মৎস্য, কচ্ছপ ও ছাগাদি ভিন্ন চতুষ্পদ জন্তু এবং জলজাত ভেক, এইগুলি ব্রাহ্মণের অখাদ্য ॥২২॥

ভাস, হংস, স্বর্ণবর্ণ পক্ষী, চক্রবাক, গুড়গুড়, বক, কাক, পানিকৌড়ি, শকুন, শ্যেন ও পেচক এই সকল পক্ষী অভক্ষ্য ॥২৩॥

মাংসভোজী ও বৃহৎ দন্তশালী জন্তু, চতুষ্পদ পক্ষী, দুইদিকে দন্তশালী ও চতুর্দন্তশালী জন্তু অখাদ্য ॥২৪॥

মেষী ও ছাগীপ্রভৃতি স্ত্রী-পশু অভক্ষ্য এবং গর্দ্দভী ও উষ্ট্রী প্রসবের পর দশ দিনের মধ্যবর্ত্তিনী গো, মানুষী ও হরিণীর দুগ্ধ পান করিবে না ॥২৫॥

(২১) অমুষ্কা মৃত্তিকা···নি। (২৫)···খড়োষ্ট্রাণাং···নি।

প্রেতান্নং সূতিকান্নঞ্চ যচ্চ কিঞ্চিদনির্দ্দশম্।
অভোজ্যঞ্চাপ্যপেয়ঞ্চ ধেনোর্দুগ্ধমনির্দ্দশম্ ॥২৬॥
রাজান্নং তেজ আদত্তে শূদ্রান্নং ব্রহ্মবর্চ্চসম্।
আয়ুঃ সুবর্ণকারান্নমবীরায়াশ্চ যোষিতঃ ॥২৭॥
বিষ্ঠা বার্দ্ধুষিকস্যান্নং গণিকান্নমথেন্দ্রিয়ম্।
মৃষ্যন্তি যে চোপপতিং স্ত্রীজিতান্নঞ্চ সর্ব্বশঃ ॥২৮॥

## ভারতকৌমুদী

এড়কা ইতি। এড়কা মেষ্যঃ। ইদন্তু স্ত্রীপশুমাত্রোপলক্ষণম্। সূতিকানাং প্রসবানন্তর-দশদিনান্তর্বর্ত্তিনীনাম্ "অজা গাবো মহিষ্যশ্চ ব্রাহ্মণী চ প্রসূতিকা। শুধ্যন্তি দিবসৈরেব দশভির্নাত্র সংশয়ঃ॥" ইতি শুদ্ধিতত্ত্বধৃতবচনাৎ ॥২৫॥

প্রেতেতি। প্রেতান্নং মরণাশৌচিনামন্নম্, সূতিকান্নং জননাশৌচিনামন্নম্, যচ্চ কিঞ্চিদ্‌বস্তু অনির্দ্দশং ন নির্গতং দশভ্যো দিনেভ্য ইতি তৎ। দশপদঞ্চ তত্তদশৌচকালপরম্। অনির্দ্দশং প্রসবাবধিদশদিনমধ্যবর্ত্তি ধেনোর্দুগ্ধঞ্চাপেয়ম্ ॥২৬॥

ব্রাহ্মণপক্ষে তত্তদন্নভোজনে দোষমাহ রাজেতি। রাজান্নং ক্ষত্রিয়ান্নং কর্ত্তৃ, তেজো মানসং বলম্, আদত্তে নাশয়তি, ব্রহ্মবর্চ্চসং তপঃপ্রভাবম্। অবীরায়া নিষ্পতিসুতায়াঃ ॥২৭॥

বিষ্ঠেতি। বার্দ্ধুষিকস্য ধনবৃদ্ধিজীবিনঃ, অন্নম্, বিষ্ঠা বিষ্ঠাতুল্যম্, গণিকান্নম্, যে চ জনা ভার্য্যাণামুপপতিং মৃষ্যন্তি সহন্তে তেষামন্নম্, স্ত্রীজিতানাং পুরুষাণামন্নঞ্চ, ইন্দ্রিয়ং শুক্রতুল্যম্, এতৎ সর্ব্বমভোজ্যমিত্যর্থঃ। "শুক্রং তেজোরেতসী চ বীজবীর্য্যেন্দ্রিয়াণি চ" ইত্যমরঃ ॥২৮॥

## ভারতভাবদীপঃ

প্রায়শ্চিত্তনিমিত্তে দোষে ॥২০॥ অভক্ষ্যানাহ চতুর্ভিঃ—অনড়ানিতি ॥২১—২৪॥ এড়কা মেষী, সূতিকানামনির্দ্দশানাম্ ॥ ২৫ ॥ অভোজ্যং পায়সাদ্যন্তর্গতম্ ॥ ২৬ ॥ অবীরায়াঃ পতিপুত্রহীনায়াঃ ॥ ২৭ ॥

মরণাশৌচীর অন্ন, জননাশৌচীর অন্ন এবং অশৌচশালী লোকের যে কোন খাদ্য বস্তু, সে সমস্তই অভোজ্য; আর প্রসবাবধি দশ দিনের মধ্যে ধেনুর দুগ্ধ অপেয় ॥২৬॥

ক্ষত্রিয়ের অন্ন ভক্ষণ করিলে ব্রাহ্মণের মানসিক বল নষ্ট হয়, শূদ্রের অন্ন ভোজন করিলে ব্রাহ্মণের তপস্যার প্রভাব তিরোহিত হইয়া যায় এবং সুবর্ণকার ও পতিপুত্র-বিহীনা নারীর অন্ন ভক্ষণ করিলে, ব্রাহ্মণের আয়ু হ্রাস পায় ॥২৭॥

যাহারা সুদখোর তাহাদের অন্ন বিষ্ঠার তুল্য এবং বেশ্যার অন্ন, ব্যভিচারিণী স্ত্রীর পতির অন্ন ও স্ত্রীজিত পুরুষের অন্ন শুক্রের তুল্য (অর্থাৎ ইহাদের অন্ন অভক্ষ্য) ॥২৮॥

দীক্ষিতস্য কদর্য্যস্য ক্রতুবিক্রয়িকস্য চ।
তক্ষ্ণশ্চর্ম্মাবকর্ত্তুশ্চ পুংশ্চল্যা রজকস্য চ ॥২৯॥
চিকিৎসকস্য যচ্চান্নমভোজ্যং রক্ষিণস্তথা।
গণগ্রামাভিশস্তানাং রঙ্গস্ত্রীজীবিনাং তথা ॥৩০॥ (যুগ্মকম্)
পরিবিত্তীনাং পুংসাং চ বন্দিদ্যূতবিদাং তথা।
বামহস্তাহৃতঞ্চান্নং শুষ্কং পর্য্যুষিতঞ্চ যৎ।
সুরানুগতমুচ্ছিষ্টমভোজ্যং শেষিতঞ্চ যৎ ॥৩১॥

## ভারতকৌমুদী

দীক্ষিতস্যেতি। দীক্ষিতস্য অগ্নীষোমযাগপ্রবৃত্তস্য বপাহোমাৎ পূর্ব্বম্, কদর্য্যস্য সর্ব্বথা নিন্দিতস্য, ক্রতুবিক্রয়িকস্য যজ্ঞসাধকসোমবিক্রয়িণঃ, তক্ষ্ণঃ কারোঃ, চর্ম্মাবকর্ত্তুশ্চর্ম্মকারস্য, পুংশ্চল্যা ব্যভিচারিণ্যাঃ, রজকস্য স্বনামপ্রসিদ্ধস্য, চিকিৎসকস্য ভিষজঃ, রক্ষিণো নগররক্ষকস্য, গণেন প্রবাসিনা লোকসমূহেন গ্রামেণ গ্রামবাসিনা জনেন চ অভিশস্তানাং তিরস্কৃতানাম্, রঙ্গস্ত্রীভির্নটীভিঃ রঙ্গসম্পাদনায় প্রেরিতনিজভার্য্যাভির্বা জীবন্তীতি তেষাঞ্চ যদন্নম্, তচ্চাপ্যভোজ্যম্ ॥২৯—৩০॥

পরীতি। পরিবিত্তীনাং প্রাগুক্তপরিবেদনদোষবতাম্, বন্দিনঃ স্তুতিপাঠকাঃ দ্যূতবিদো দ্যূতনিপুণত্বেন তদাসক্তাশ্চ তেষাম্; বামহস্তেন আহৃতমানীতম্, শুষ্কমনুষ্ণম্, পর্য্যুষিতং পূর্ব্বদিনাদৌ পক্কঞ্চ যদন্নম্, সুরানুগতং মদ্যস্পৃষ্টম্, উচ্ছিষ্টং ভুক্তাবশিষ্টম্, শেষিতং সর্ব্বশেষতয়া রক্ষিতম্, চান্নমভোজ্যম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

## ভারতভাবদীপঃ

ইন্দ্রিয়ং শুক্রম্, গণিকাদিত্রয়াণামন্নম্ ॥ ২৮ ॥ দীক্ষিতস্য অগ্নীষোমীয়বপাহোমাৎ প্রাঙ্ ন ভোক্তব্যম্, কদর্য্যো ধনব্যয়ভয়াদ্ভোগত্যাগহীনঃ ॥২৯॥ রক্ষিণো গ্রামপালকস্য সীমাদিরক্ষিণো বা ॥৩০—৩১॥

বসাহোমের পূর্ব্বে যজ্ঞপ্রবৃত্ত লোকের অন্ন, ঘৃণিত লোকের অন্ন, সোমবিক্রয়ীর অন্ন, কাঠের মিস্ত্রীর অন্ন, চর্ম্মকারের অন্ন, ব্যভিচারিণী স্ত্রীর অন্ন, রজকের অন্ন, চিকিৎসকের অন্ন, নগররক্ষীর অন্ন, ভিন্নস্থানীয় লোকনিন্দিত ও গ্রামস্থ লোকনিন্দিত ব্যক্তির অন্ন এবং নিজভার্য্যাদ্বারা রঙ্গসম্পাদনকারীর অন্ন ভোজন করিবে না ॥২৯—৩০॥

পরিবেদনদোষযুক্ত পুরুষদিগের, (পরিবেদন দোষ পূর্ব্বে বলা হইয়াছে,) স্তুতিপাঠকদিগের ও দ্যূতাসক্ত লোকদিগের অন্ন, বামহস্তানীত অন্ন, অত্যন্ত শীতল অন্ন, পর্য্যুষিত অন্ন, সুরাস্পৃষ্ট অন্ন, উচ্ছিষ্ট অন্ন এবং সর্ব্বশেষ অবশিষ্ট যে অন্ন, তাহা ভোজন করিবে না ॥৩১॥

(৩১) পরিবিত্তিকানাং···পি।

পিষ্টস্য চেক্ষুশাকানাং বিকারাঃ পয়সস্তথা।
সক্তুধানাকরম্ভাশ্চ নোপভোগ্যাশ্চিরস্থিতাঃ॥৩২॥
পায়সং কৃসরং মাংসমপূপাশ্চ বৃথাকৃতাঃ।
অপেয়াশ্চাপ্যভক্ষ্যাশ্চ ব্রাহ্মণৈর্গৃহমেধিভিঃ॥৩৩॥
দেবান্ ঋষীন্ মনুষ্যাংশ্চ পিতৃন্ গৃহ্যাশ্চ দেবতাঃ।
পূজয়িত্বা ততঃ পশ্চাদ্‌গৃহস্থো ভোক্তুমর্হতি॥৩৪॥
যথা প্রব্রজিতো ভিক্ষুস্তথৈব স্বে গৃহে বসেৎ।
এবংবৃত্তঃ প্রিয়ৈর্দারৈঃ সংবসন্ ধর্ম্মমাপ্নুয়াৎ॥৩৫॥

## ভারতকৌমুদী

পিষ্টস্যেতি। পিষ্টস্য পূপস্য, ইক্ষুশাকানাঞ্চ পয়সো দুগ্ধস্য চ বিকারা বিকৃতাবস্থাপ্রাপ্তানি পিষ্টকাদীনীত্যর্থঃ, সক্তবশ্চূর্ণিতলাজাদয়ঃ ধানা ভৃষ্টযবাঃ করম্ভা দধিমিশ্রিতসক্তবশ্চ তে, চিরস্থিতা বহুপূর্ব্বকৃতাঃ, নোপভোগ্যাঃ॥৩২॥

পায়সমিতি। পায়সং প্রসিদ্ধম্, কৃসরং তিলমিশ্রিতান্নম্, অপূপাঃ পিষ্টকানি, বৃথাকৃতাঃ স্বভক্ষণার্থনির্ম্মিতাঃ। গৃহমেধিভির্গৃহস্থৈঃ॥৩৩॥

দেবানিতি। গৃহ্যা গৃহস্থিতাঃ। ভোক্তমর্হতি পায়সাদীনি॥৩৪॥

যথেতি। যথা বিষয়ানাসক্তভাবেন। এবংবৃত্তঃ অনাসক্তভাবেন বর্ত্তমানঃ॥৩৫॥

## ভারতভাবদীপঃ

শেষিতং কুটুম্বায়াদত্ত্বাত্মার্থং রক্ষিতম্॥৩২॥ ধানা ভৃষ্টযবাঃ, করম্ভা দধিসক্তবঃ, সক্ত্বাদীনাং বিকারা নষ্টাঃ সক্তবঃ। কৃসরং তিলমিশ্র ওদনঃ, বৃথাকৃতাঃ দেবতাদ্যুদ্দেশং বিনা কৃতাঃ॥৩৩॥ চাৎ

বিকৃত (পচা) পিষ্টক, ইক্ষু, শাক ও দুগ্ধ এবং বহুপূর্ব্বে নির্ম্মিত ছাতু, খই ও দধিযুক্ত ছাতু ভক্ষণ করিবে না॥৩২॥

গৃহস্থ ব্রাহ্মণেরা কেবল আপনাদের জন্য নির্ম্মিত পায়স, তিলমিশ্রিত অন্ন, মাংস ও পিষ্টক—এইগুলি পান বা ভোজন করিবেন না॥৩৩॥

স্বর্গস্থদেবতা, গৃহস্থদেবতা, ঋষিগণ, পিতৃগণ ও মনুষ্যগণের যথাসম্ভব পূজা ও সৎকার করিয়া গৃহস্থলোক উক্ত বস্তু সকল ভোজন করিতে পারে॥৩৪॥

পরিব্রাজক ভিক্ষু যেমন বিষয়ে অনাসক্তভাবে বিচরণ করেন, গৃহস্থও সেইরূপ বিষয়ে অনাসক্তভাবে আপন গৃহে বাস করিবে। এইভাবে প্রিয়তমা ভার্য্যার সহিত বাস করিতে থাকিয়া ধর্ম্ম লাভ করিতে পারিবে॥৩৫॥

(৩২)…সক্তুধানাকরম্ভাণাং…পি বঙ্গ বর্দ্ধ,…পিষ্টমাংসেক্ষুশাকানামাবিকাজাপয়স্তথা…নি।

ন দদ্যাদ্‌যশসে দানং ন ভয়ান্নোপকারিণে ।
ন নৃত্যগীতশীলেষু হাসকেষু চ ধার্ম্মিকঃ ॥৩৬॥
ন মত্তে চৈব নোন্মত্তে ন স্তেনে ন চ কুৎসকে ।
ন বাগ্‌ঘীনে বিবর্ণে বা নাঙ্গহীনে ন বামনে ॥৩৭॥
ন দুর্জনে দৌষ্কুলে বা ব্রতৈর্যো বা ন সংস্কৃতঃ ।
ন শ্রোত্রিয়মৃতে দানং ব্রাহ্মণে ব্রহ্মবর্জিতে ॥৩৮॥ (যুগ্মকম্)
অসম্যক্ চৈব মদ্দত্তমসম্যক্ চ প্রতিগ্রহঃ ।
উভয়ং স্যাদনর্থায় দাতুরাদাতুরেব চ ॥৩৯॥
যথা খদিরমালম্ব্য শিলাং বাপ্যর্ণবং তরন্ ।
মজ্জেত মজ্জতে তদ্বদ্দাতা যশ্চ প্রতিগ্রহী ॥৪০॥

ভারতকৌমুদী

নেতি। ন দদ্যাৎ ধর্ম্মার্থ ইতি ভাবঃ। হাসকেষু নর্ম্মকারিষু ॥৩৬॥

নেতি। স্তেনে চৌরে, কুৎসকে নিরর্থকপরনিন্দাকারিণি। বাগ্‌ঘীনে মূকে, বিবর্ণে কুষ্ঠরোগাদিনা বিকৃতবর্ণে, বামনে খর্ব্বে। দৌষ্কুলে দুষ্টবংশোৎপন্নে, ব্রতৈরুপনয়নাদিভিঃ। শ্রোত্রিয়ং বেদবিদং ব্রাহ্মণম্, ঋতে বিনা, ব্রহ্মণা তপসা বর্জিতে। অত্র তপস্বিনি শ্রোত্রিয়ে দানবিধানাৎ মত্তাদৌ চ দাননিষেধাৎ ব্রাহ্মণব্রুবাদৌ দানে মাধ্যমিকং ফলমিতি বোধ্যম্ ॥৩৭—৩৮॥

অসম্যগিতি। প্রত্যুপকারলিপ্সাদিভির্দত্তমেব অসম্যগ্‌দত্তম্। দাতুরুদ্দেশ্যসাধনায়ৈব গ্রহণমসম্যক্‌প্রতিগ্রহঃ। আদাতুর্গ্রহীতুঃ ॥৩৯॥

যথেতি। খদিরং ভারবৎ কাষ্ঠম্। যো দাতা সন্ প্রতিগ্রহী ভবেৎ দত্তমেব দ্রব্যং গৃহ্নাতীত্যর্থঃ, স মজ্জতে লোকনিন্দায়ামেব মগ্নো ভবতি, নিরর্থকমেব তদ্দানমিত্যর্থঃ ॥৪০॥

ধার্ম্মিক লোক যশের নিমিত্ত কিংবা ভয়বশতঃ দান করিবেন না এবং উপকারী, নৃত্যগীতপরায়ণ ও হাস-কৌতুককারী লোককে দান করিবেন না ॥৩৬॥

মত্ত, উন্মত্ত, চৌর, পরনিন্দাকারী, মূক, বিকৃত বর্ণ, অঙ্গবিহীন, অতি খর্ব্ব, খল, দুষ্কুল জাত, অনুপনীত, তপস্যা বিহীন ও শ্রোত্রিয় ভিন্ন অন্য ব্যক্তিকে দান করিবে না ॥৩৭—৩৮॥

অসমীচীনভাবে যাহা দান করা হয় এবং অসমীচীনভাবে যাহা প্রতিগ্রহ করা হয়, দাতা ও গ্রহীতার সেই দুইটী কার্য্যই নিষ্ফল হইয়া থাকে ॥৩৯॥

মানুষ যেমন খদির কাষ্ঠ বা প্রস্তর অবলম্বন করিয়া সমুদ্র তরণ করিতে প্রবৃত্ত হইয়া ডুবিয়া যায়, সেইরূপ যে বস্তু দান করা হয়, তাহাই আবার প্রতিগ্রহ করিয়া মানুষ লোকনিন্দায় ডুবিয়া পড়ে ॥৪০॥

(৪০)···মজ্জতত্তদ্বৎ···বঙ্গ বর্দ্ধ নি।

কাষ্ঠৈরার্দ্রৈর্যথা বহ্নিরুপস্তীর্ণো ন দীপ্যতে।
তপঃস্বাধ্যায়চারিত্রৈরেবং হীনঃ প্রতিগ্রহী ॥৪১॥
কপালে যদ্বদাপঃ স্যুঃ শ্বদৃতৌ চ যথা পয়ঃ।
আশ্রয়স্থানদোষেণ বৃত্তহীনে তথা শ্রুতম্ ॥৪২॥
নির্মন্ত্রো নির্ব্রতো য স্যাদশাস্ত্রজ্ঞোঽনসূয়কঃ।
অনুক্রোশাৎ প্রদাতব্যং হীনেষ্বব্রতিকেষু চ ॥৪৩॥
ন বৈ দেয়মনুক্রোশাদ্দীনায়াপগুণায় তু।
আপ্তাচরিত ইত্যেব ধর্ম্ম ইত্যেব বা পুনঃ ॥৪৪॥

## ভারতকৌমুদী

কাষ্ঠৈরিতি। উপস্তীর্ণ আবৃতঃ, ন দীপ্যতে ন জ্বলতি ন শোভতে চ ॥৪১॥

কপাল ইতি। আপো জলানি, কপালে মস্তকাস্থি, যদ্বদাশ্রয়দোষেণ দূষিতাঃ স্যুঃ, পয়ো দুগ্ধং জলং বা, শ্বদৃতৌ কুক্কুরচর্ম্মময়কোষে যদ্বদ্বা আশ্রয়দোষেণ দূষিতং স্যাৎ, তথা বৃত্তহীনে তপশ্চারিত্রশূন্যে জনে, আশ্রয়দোষেণ, শ্রুতং শাস্ত্রজ্ঞানম্, দূষিতং স্যাৎ, অতস্তস্মৈ ন দাতব্যমিতি ভাবঃ ॥৪২॥

নিরিতি। নির্ব্রতস্তপশ্চারিত্রহীনঃ, অনসূয়কঃ পরদোষানাবিষ্কারকঃ। অনুক্রোশাৎ দয়াতঃ, হীনেষু নীচজাতিষু, অব্রতিকেষু শাস্ত্রীয়নিয়মশূন্যেষু উচ্চজাতীয়েষু দরিদ্রেষ্বপি ॥৪৩॥

## ভারতভাবদীপঃ

পেয়াঃ পীযূষাদয়ঃ ॥৩৪—৩৬॥ হাসকেষু পরিহাসপরেষু ভণ্ডেষু ॥৩৭॥ বাগ্ঘীনে মূকে মূগে বা ॥৩৮—৪১॥ শ্বদৃতৌ শুনকচর্ম্মময়ে কোশে ॥৪২॥ অনসূয়কো গুণেষু দোষারোপমকুর্ব্বন্, অনুক্রোশাদ্দয়য়া ॥৪৩॥ আপ্তাচরিত ইষ্টকারীতি বুদ্ধ্যা ধর্ম্মবুদ্ধ্যা বা নির্মন্ত্রে ন দেয়মিত্যাহ—ন বা

আর্দ্রকাষ্ঠাবৃত অগ্নি যেমন দীপ্তি পায় না, তেমন তপস্যা, অধ্যয়ন ও চরিত্রবিহীন প্রতিগ্রহার্থী লোকও শোভা পায় না ॥৪১॥

মাথার খুলিতে জল কিংবা কুকুরের চামরার ভিতরে দুধ বা রাখিলে, তাহা যেমন আশ্রয়ের দোষে দূষিত হয়; তেমন তপস্যা ও চরিত্রবিহীন লোকের শাস্ত্রজ্ঞান আশ্রয়ের দোষে দূষিত হইয়া থাকে ॥৪২॥

যে লোক মন্ত্র জানে না, তপস্বী বা চরিত্রবান্‌ও নহে এবং কোন শাস্ত্রজ্ঞও নহে, সে লোক যদি পরের দোষ কীর্ত্তন না করে, তাহা হইলে দয়া করিয়া তাহাকে দান করা উচিত; আর হীনজাতীয় দরিদ্র এবং উচ্চজাতীয় ব্রতবিহীন দরিদ্রকেও দান করা সঙ্গত ॥৪৩॥

(৪২)···শ্বভৃতৌ চ···পি। (৪৪)···দীনায়ার্ত্তঋণেষ্বপি·· পি, দীনার্ত্তাতুকেষ্বপি—বঙ্গ বর্দ্ধ।

নিষ্কারণং স্মৃতং দত্তং ব্রাহ্মণে ব্রহ্মবর্জিতে।
ন ফলেৎ পাত্রদোষেণ ন চাত্রাস্তি বিচারণা ॥৪৫॥
যথা দারুময়ো হস্তী যথা চর্ম্মময়ো মৃগঃ।
ব্রাহ্মণশ্চানধীয়ানস্ত্রয়স্তে নাম বিভ্রতি ॥৪৬॥
যথা ষণ্ঢোঽফলঃ স্ত্রীষু যথা গৌর্গবি চাফলা।
শকুনির্বাপ্যপক্ষঃ স্যান্নির্মন্ত্রো ব্রাহ্মণস্তথা ॥৪৭॥
গ্রামো ধান্যৈর্যথা শূন্যো যথা কূপশ্চ নির্জ্জলঃ।
যথা হুতমনগ্নৌ চ তথৈব স্যান্নিরাকৃতৌ ॥৪৮॥

## ভারতকৌমুদী

নেতি। দীনায়াপি অপগুণায় অপকৃষ্টগুণশালিনে চৌরপ্রভৃতয়ে ন দেয়ম্। কথং ন দেয়মিত্যাহ আপ্তেতি। অয়ং পন্থাঃ, আপ্তৈর্বিশ্বস্তৈর্ম্মুনিভিরাচরিতঃ; পুনর্বা ইত্যেব ধর্ম্মো ন্যায়ঃ, অন্যথা তস্য চৌর্য্যসাহায্যমেব কৃতং স্যাদিত্যাশয়ঃ ॥৪৪॥

নিরিতি। ব্রহ্মবর্জিতে বেদহীনে। অত্র ঈদৃশে ব্রাহ্মণে, বিচারণা দানস্য ॥৪৫॥

যথেতি। দ্বৌ তাদৃশৌ হস্তিমৃগৌ একশ্চ ব্রাহ্মণ ইতি ত্রয়ঃ, নাম তত্তৎ সংজ্ঞামাত্রম্, বিভ্রতি ধারয়ন্তি ন তু তত্তৎ কার্য্যং কর্ত্তুং শক্নুবন্তীত্যর্থঃ ॥৪৬॥

যথেতি। ষণ্ঢঃ ক্লীবঃ। গৌরিত্যুপলক্ষণং স্ত্রী স্ত্রিয়াম্। শকুনিঃ পক্ষী ॥৪৭॥

গ্রাম ইতি। তথৈব নিষ্ফলং স্যাৎ দানমিতি শেষঃ, নিরাকৃতৌ মূর্খে ॥৪৮॥

মানুষ দরিদ্র হইয়াও যদি চৌর্য্যাদি দোষে দূষিত হয়; তবে তাহাকে দয়া করিয়াও দান করিবে না। কারণ, প্রাচীন বিশ্বস্ত লোকেরা এইরূপ ব্যবহারই করিয়া গিয়াছেন এবং ইহাই ন্যায়সঙ্গত নিয়ম ॥৪৪॥

শাস্ত্রজ্ঞানবিহীন ব্রাহ্মণকে দান করা নিরর্থক। কেন না, সে দান পাত্রের দোষে কোন ফল উৎপাদন করে না। এবিষয়ে কোন বিচার করাই উচিত নহে ॥৪৫॥

কাষ্ঠময় হস্তী, চর্ম্মময় মৃগ এবং শাস্ত্রজ্ঞানবিহীন ব্রাহ্মণ—এই ত্রিবিধ প্রাণীই কেবল নামমাত্র ধারণ করে ॥৪৬॥

নপুংসক যেমন নারীর পক্ষে, ধেনু যেমন অপর ধেনুর পক্ষে এবং পক্ষবিহীন বিহঙ্গ যেমন উড্ডয়নের পক্ষে নিষ্ফল; সেইরূপ মন্ত্রবিহীন ব্রাহ্মণ দাতার পক্ষে নিষ্ফল ॥৪৭॥

ধান্যশূন্য গ্রাম, জলশূন্য কূপ এবং অগ্নিভিন্ন স্থানে আহুতি যেমন নিরর্থক; সেইরূপ মূর্খে দান নিরর্থক ॥৪৮॥

(৪৫) ভবেদপাত্রদোষেণ...পি বঙ্গ বৰ্দ্ধ। (৪৮) গ্রামধান্যং যথা শূন্যম্...বঙ্গ বর্দ্ধ, গ্রামস্থানং...নি।

দেবতানাং পিতৃণাঞ্চ হব্যকব্যবিনাশকঃ।
শত্রুরর্থহরো মূর্খো ন লোকান্ প্রাপ্তুমর্হতি ॥৪৯॥
এতত্তে কথিতং সর্ব্বং যথাবৃত্তং যুধিষ্ঠির!।
সমাসেন মহদ্ধ্যেতচ্ছ্রোতব্যং ভরতর্ষভ! ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে ব্যাসবাক্যে ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

দেবতানামিতি। দেবদেয়ং দ্রব্যং হব্যং পিতৃদেয়ং দ্রব্যঞ্চ কব্যং দর্শনমাত্রেণৈব তয়োর্বিনাশকঃ। নিন্দার্থবাদমাত্রমিদম্। এবম্ভূতো মূর্খঃ, পিত্রাদেরর্থহরঃ কেবলখাদনেনার্থনাশকঃ অতএব চ শত্রুঃ, লোকান্ স্বর্গান্, প্রাপ্তুং নার্হতি পুণ্যার্জ্জনাসম্ভবাৎ। "গায়ত্রীরহিতত্বং মূর্খত্ব"মিতি স্মার্ত্তঃ, "স্বার্থ-গায়ত্রীরহিতত্বং মূর্খত্ব"মিতি চ রুদ্রধরঃ ॥৪৯॥

এতদিতি। বৃত্তং জাতম্। সমাসেন সংক্ষেপেণ, মহৎ প্রশস্তম্ ॥৫০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

## ভারতভাবদীপঃ

ইতি ॥৪৪॥ অত্রৈব হেতুমাহ—নিষ্কারণমিতি। নিষ্কারণং নিষ্ফলম্, দোষেণ যুক্ত ইতি শেষঃ ॥৪৫—৪৭॥ নিরাকৃতৌ মূর্খে ॥৪৮—৫০॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৬॥

———:*:———

মূর্খলোক কেবল দর্শনমাত্রেই দেবতার দ্রব্য ও পিতৃলোকের দ্রব্য নষ্ট করে এবং ভোজন করিয়া অর্থ ক্ষয় করে বলিয়া অভিভাবকের শত্রুস্বরূপ হয়; আর সে স্বর্গেও গমন করিতে পারে না ॥৪৯॥

ভরতশ্রেষ্ঠ যুধিষ্ঠির! এই তোমার নিকট আমি সংক্ষেপে যথাবৎ সমস্ত বৃত্তান্ত বলিলাম। এই প্রশস্ত বৃত্তান্ত সকলেরই শ্রবণ করা উচিত' ॥৫০॥

———:*:———

* '···পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ'··· নি।

# সপ্তত্রিংশোঽধ্যায়ঃ।

-*:::-

যুধিষ্ঠির উবাচ।

শ্রোতুমিচ্ছামি ভগবন্! বিস্তরেণ মহামুনে!।
রাজধর্ম্মান্ দ্বিজশ্রেষ্ঠ! চাতুর্বর্ণ্যস্য চাখিলান্॥১॥
আপৎসু চ যথা নীতিঃ প্রণেতব্যা দ্বিজোত্তম!।
ধর্ম্ম্যমালম্ব্য পন্থানং বিজয়েয়ং কথং মহীম্॥২॥
প্রায়শ্চিত্তকথা হ্যেষা ভক্ষ্যাভক্ষ্যসমন্বিতা।
কৌতূহলানুপ্রবণা হর্ষং জনয়তীব মে॥৩॥
ধর্ম্মচর্য্যা চ রাজ্যঞ্চ নিত্যমেব বিরুধ্যতে।
এবং মুহ্যতি মে চেতশ্চিন্তয়ানস্য নিত্যশঃ॥৪॥

ভারতকৌমুদী

শ্রোতুমিতি। চাতুর্ব্বর্ণ্যস্য ব্রাহ্মণাদীনাং চতুর্ণাং বর্ণানাম্॥১॥

আপৎস্বিতি। প্রণেতব্যা কর্ত্তব্যা। তামপি শ্রোতুমিচ্ছামীত্যনুবৃত্তিঃ॥২॥

প্রায় ইতি। এষা ত্বয়োক্তা। কৌতূহলস্য অনুপ্রবণা অনুকূলা জনিকেত্যর্থঃ॥৩॥

ধর্ম্মেতি। পরোপকারবহুলা ধর্ম্মচর্য্যা, পরাপকারবহুলঞ্চ রাজ্যমিতি পরস্পরবৈরূপ্যাৎ বিরুধ্যত ইতি ভাবঃ, অতএব চ মে রাজধর্ম্মজিজ্ঞাসেত্যাশয়ঃ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! ব্রাহ্মণশ্রেষ্ঠ! মহামুনি! আমি আপনার নিকট সমস্ত রাজধর্ম্ম এবং ব্রাহ্মণপ্রভৃতি চারিটী বর্ণের সকল ধর্ম্ম বিস্তরক্রমে শুনিতে ইচ্ছ করি॥১॥

এবং ব্রাহ্মণশ্রেষ্ঠ! বিপদের সময়ে যে প্রকার নীতি অবলম্বন করা উচিত; আর কোন্ ভাবে ধর্ম্মসঙ্গত পথ অবলম্বন করিয়া পৃথিবী জয় করিতে পারিব, তাহাও শুনিতে ইচ্ছা করি॥২॥

আপনার এই ভক্ষ্যাভক্ষ্যযুক্ত ও কৌতুকবর্দ্ধক প্রায়শ্চিত্তকথা, আমার যেন আনন্দ জন্মাইতেছে॥৩॥

ওদিকে ধর্ম্মাচরণ ও রাজত্বকরণ এই দুইটী বিষয় সর্ব্বদাই পরস্পর বিরুদ্ধ;। এইরূপ চিন্তা করিতে থাকায় সর্ব্বদাই আমার মন মুগ্ধ হইয়া থাকে'॥৪॥

(২)···ধর্ম্ম্যমালক্ষ্য···পি বঙ্গ বৰ্দ্ধ। (৩)···ভক্ষ্যাভক্ষ্যবিবর্জিতা···কৌতূহলাত্তু শ্রবণাদ্ধর্ম্মং··· পি,···ভক্ষ্যাভক্ষ্যবিবর্জিতা···বঙ্গ বৰ্দ্ধ।

বৈশম্পায়ন উবাচ।

তমুবাচ মহারাজ! ব্যাসো বেদবিদাং বরঃ।
নারদং সমভিপ্রেক্ষ্য সর্ব্বজ্ঞানাং পুরাতনম্ ॥৫॥
শ্রোতুমিচ্ছসি চেদ্ধর্ম্মং নিখিলেন নরাধিপ!।
প্রৈহি ভীষ্মং মহাবাহো! বৃদ্ধং কুরুপিতামহম্ ॥৬॥
স তে ধর্ম্মরহস্যেষু সংশয়ান্ মনসি স্থিতান্।
ছেত্তা ভাগীরথীপুত্রঃ সর্ব্বজ্ঞঃ সর্ব্বধর্ম্মবিৎ ॥৭॥
জনয়ামাস যং দেবী দিব্যা ত্রিপথগা নদী।
সাক্ষাদ্দদর্শ যো দেবান্ সর্ব্বানিন্দ্রপুরোগমান্ ॥৮॥
বৃহস্পতিপুরোগাংস্তু দেবর্ষীনসকৃৎ প্রভুঃ।
তোষয়িত্বোপচারেণ রাজনীতিমধীতবান্ ॥৯॥
উশনা বেদ যচ্ছাস্ত্রং যচ্চ দেবগুরুর্দ্বিজঃ।
তচ্চ সর্ব্বং সবৈয়াখ্যং প্রাপ্তবান্ কুরুসত্তমঃ ॥১০॥

ভারতকৌমুদী

তমিতি। নারদাভিপ্রেক্ষণং স্ববক্তব্যবিষয়ে নয়নভঙ্গ্যা তদনুমোদনলাভার্থম্ ॥৫॥

শ্রোতুমিতি। নিখিলেন সর্ব্বেণ প্রকারেণ। প্রৈহি উপগচ্ছ ॥৬॥

ধর্ম্মজ্ঞানলাভার্থং শরশয্যাগতভীষ্মান্তিকগমনপ্ররোচনায় তদভিজ্ঞতাং বর্ণয়তি শ্লোকজাতেন স ইতি। ধর্ম্মা এব রহস্যানি গুপ্তবিষয়াস্তেষু। ছেত্তা অপনেষ্যতি ॥৭॥

জনয়ামাসেতি। দিব্যা স্বর্গীয়া, ত্রিপথগা গঙ্গা ॥৮॥

বৃহস্পতীতি। প্রভুর্ব্রহ্মচর্য্যপ্রভাবশালী। উপচারেণ পরিচর্য্যয়া ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! তখন বেদজ্ঞশ্রেষ্ঠ বেদব্যাস সর্ব্বজ্ঞদিগের মধ্যে প্রাচীন নারদের দিকে দৃষ্টিপাত করিয়া যুধিষ্ঠিরকে বলিলেন—॥৫॥

'মহাবাহু নরনাথ! তুমি যদি সর্ব্বপ্রকার ধর্ম্ম শুনিতে ইচ্ছা কর, তাহা হইলে, তোমাদের পিতামহ, কুরুবৃদ্ধ ভীষ্মের নিকটে গমন কর ॥৬॥

সর্ব্বজ্ঞ ও সর্ব্বধর্ম্মবিদ্ সেই গঙ্গানন্দন ভীষ্ম সমস্ত গুপ্ত ধর্ম্মবিষয়ে তোমার মনের সকল সংশয় ছেদন করিবেন ॥৭॥

স্বর্গনদী গঙ্গাদেবী যাঁহাকে প্রসব করিয়াছিলেন এবং যিনি প্রত্যক্ষভাবে ইন্দ্রপ্রভৃতি সমস্ত দেবতাকে দর্শন করিয়াছেন ॥৮॥

ব্রহ্মচর্য্যপ্রভাবশালী যে ভীষ্ম, পরিচর্য্যার গুণে বৃহস্পতিপ্রভৃতি দেবর্ষিগণকে বিশেষভাবে সন্তুষ্ট করিয়া, রাজনীতি অধ্যয়ন করিয়াছিলেন ॥৯॥

(১০)···যচ্চ ধর্ম্মং···বঙ্গ বর্দ্ধ,···স চ ধর্ম্মং···নি।

ভার্গবাচ্চ্যবনাচ্চাপি বেদানঙ্গোপবৃংহিতান্ ।
প্রতিপেদে মহাবাহুর্ব্বশিষ্ঠাচ্চরিতব্রতঃ ॥১১॥
পিতামহসুতং জ্যেষ্ঠং কুমারং দীপ্ততেজসম্ ।
অধ্যাত্মগতিতত্ত্বজ্ঞমুপাশিক্ষত যঃ পুরা ॥১২॥
মার্কণ্ডেয়মুখাৎ কৃৎস্নং যতিধর্ম্মমবাপ্তবান্ ।
রামাদস্ত্রাণি শক্রাচ্চ প্রাপ্তবান্ পুরুষর্ষভঃ ॥১৩॥
মৃত্যুরাত্মেচ্ছয়া যস্য জাতস্য মনুজেষ্বপি ।
তথানপত্যস্য সতঃ পুণ্যশ্লোকা দিবি শ্রুতাঃ ॥১৪॥
যস্য ব্রহ্মর্ষয়ঃ পুণ্যা নিত্যমাসন্ সভাসদঃ ।
যস্য নাবিদিতং কিঞ্চিজ্জ্ঞানযজ্ঞেষু বিদ্যতে ॥১৫॥

## ভারতকৌমুদী

উশনেতি। উশনা শুক্রঃ। সবৈয়াখ্যং ব্যাখ্যয়া সহিতম্ ॥১০॥

ভার্গবাদিতি। ভার্গবাৎ ভৃগুপুত্রাৎ, অঙ্গৈর্ব্যাকরণাদিভিঃ উপবৃংহিতান্ বর্দ্ধিতান্। প্রতিপেদে লেভে, চরিতব্রতশ্চিরমনুষ্ঠিতব্রহ্মচর্য্যো ভীষ্মঃ ॥১১॥

পিতেতি। পিতামহসুতং ব্রহ্মণঃ পুত্রম্, কুমারং সনৎকুমারম্। অধ্যাত্মগতিতত্ত্বজ্ঞং পরমাত্মা-স্ববস্থাযাথার্থ্যবিদম্, উপ লক্ষীকৃত্য উপেত্যেত্যর্থঃ ॥১২॥

মার্কণ্ডেয়েতি। যতিধর্ম্মং ব্রহ্মচর্য্যাচারম্। রামাদ্জামদগ্ন্যাৎ ॥১৩॥

মৃত্যুরিতি। পুণ্যশ্লোকাঃ পবিত্রযশাংসি, দিবি পিতৃলোকাদৌ। নিঃসন্তানস্য পিতৃলোকাদা-বনধিকারেঽপি ব্রহ্মচর্য্যাদিপ্রভাবাৎ তৎসম্ভব ইতি ভাবঃ ॥১৪॥

ব্রাহ্মণ শুক্রাচার্য্য ও বৃহস্পতি যে সকল শাস্ত্র জানেন, কৌরবশ্রেষ্ঠ ভীষ্ম ব্যাখ্যার সহিত সেই সমস্ত শাস্ত্রই অবগত হইয়াছেন ॥১০॥

চিরব্রহ্মচারী ও মহাবাহু ভীষ্ম ভৃগুর পুত্র চ্যবন ও বশিষ্ঠের নিকটে ব্যাকরণ-প্রভৃতি সমস্ত অঙ্গশাস্ত্রের সহিত সকল বেদ অধ্যয়ন করিয়াছিলেন ॥১১॥

যিনি পূর্ব্বে ব্রহ্মার জ্যেষ্ঠপুত্র, ব্রহ্মতত্ত্বজ্ঞ ও মহাতেজা সনৎকুমারের নিকট উপস্থিত হইয়া ব্রহ্মতত্ত্ব শিক্ষা করিয়াছিলেন ॥১২॥

পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম মহর্ষি মার্কণ্ডেয়ের মুখে সমস্ত যতিধর্ম্ম শুনিয়াছিলেন এবং পরশুরাম ও ইন্দ্রের নিকটে অস্ত্র শিক্ষা করিয়াছিলেন ॥১৩॥

মনুষ্যমধ্যে জন্মিয়া থাকিলেও নিজের ইচ্ছা অনুসারেই যাঁহার মৃত্যু নির্দ্দিষ্ট রহিয়াছে এবং সন্তান না জন্মিয়া থাকিলেও পিতৃলোকে যাঁহার পবিত্র যশ শুনা যায় ॥১৪॥

স তে বক্ষ্যতি ধর্ম্মজ্ঞঃ সূক্ষ্মধর্ম্মার্থতত্ত্ববিৎ।
তমভ্যেহি পুরা প্রাণান্ স বিমুঞ্চতি ধর্ম্মবিৎ ॥১৬॥ (যুগ্মকম্)
এবমুক্তস্তু কৌন্তেয়ো দীর্ঘপ্রাজ্ঞো মহামতিঃ।
উবাচ বদতাং শ্রেষ্ঠং ব্যাসং সত্যবতীসুতম্ ॥১৭॥

যুধিষ্ঠির উবাচ।

বৈশসং সুমহৎ কৃত্বা জ্ঞাতীনাং রোমহর্ষণম্।
আগস্কৃৎ সর্ব্বলোকস্য পৃথিবীনাশকারকঃ ॥১৮॥
ঘাতয়িত্বা তমেবাজৌ ছলেনাজিহ্মযোধিনম্।
উপসংপ্রষ্টুমর্হামি তমহং কেন হেতুনা ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

যস্যেতি। জ্ঞানান্বেব যজ্ঞাস্তদ্বদ্দেবসন্তোষকাস্তেষু। পুরা অনধিকাগামিনি কালে, "নিকটাগামিকে পুরা" ইত্যমরঃ ॥১৫—১৬॥

এবমিতি। কৌন্তেয়ো যুধিষ্ঠিরঃ, দীর্ঘপ্রাজ্ঞো মহাবিচক্ষণঃ ॥১৭॥

বৈশসমিতি। বৈশসং হিংসাম্। আগস্কৃৎ অপরাধকারী। তং ভীষ্মম্, ছলেন শিখণ্ডিনঃ পুরোস্থাপনব্যাজেন, অজিহ্মযোধিনম্ অকূটযোদ্ধারম্ ॥১৮—১৯॥

ভারতভাবদীপঃ

শ্রোতুমিতি ॥১—২॥ ভক্ষ্যাভক্ষ্যবিবর্জ্জিতা উপবাসাত্মিকা কৌতূহলেন প্রসঙ্গেনানুপ্রবণা অভিমুখা ॥৩—৫॥ প্রেহি প্রয়াহি ॥৬—৯॥ সবৈয়াখ্যং ব্যাখ্যাসহিতম্ ॥১০—১৫॥ বিমুঞ্চতি বিমোক্ষ্যতি, পুরা ততঃ ॥১৬—১৭॥ বৈশসং বিনাশম্ ॥১৮॥ উপসম্প্রষ্টুমুপাগত্য সম্যক্প্রষ্টুম্

পুণ্যবান্ ব্রহ্মর্ষিরা সর্ব্বদাই যাঁহার সভাসদ্ ছিলেন এবং জ্ঞান বিষয়ে ধরিতে গেলে যাঁহার অজ্ঞাত কিছুই নাই; ধর্ম্মজ্ঞ ও সূক্ষ্মধর্ম্মার্থতত্ত্ববিদ্ সেই ভীষ্ম তোমার নিকট সমস্ত ধর্ম্ম বলিবেন। অতএব তুমি সত্বর তাঁহার নিকট গমন কর। কেন না, সেই ধর্ম্মজ্ঞ ভীষ্ম অনধিক পরেই প্রাণ ত্যাগ করিবেন' ॥১৫—১৬॥

বেদব্যাস এইরূপ বলিলে, মহাপ্রাজ্ঞ ও মহাবুদ্ধি যুধিষ্ঠির সেই বাগ্মিশ্রেষ্ঠ সত্যবতীনন্দন বেদব্যাসকে বলিলেন ॥১৭॥

যুধিষ্ঠির বলিলেন—'ভগবন্! আমি নিঃশেষভাবে রোমহর্ষজনক জ্ঞাতিসংহার করিয়া এবং পৃথিবীর সর্ব্বনাশক হইয়া, সকল লোকের নিকটেই অপরাধী হইয়া পড়িয়াছি। তা'র পরে আবার পিতামহ ভীষ্মদেব সরলভাবে যুদ্ধ করিতেছিলেন, সেই অবস্থাতেই আমি ছল করিয়া তাঁহাকে নিপাতিত করাইয়াছি। এই অবস্থায় আমি কোন্ মুখে যাইয়া তাঁহার নিকট ধর্ম্ম জিজ্ঞাসা করিব' ॥১৮—১৯॥

(১৭)···দীর্ঘপ্রজ্ঞো মহামতিঃ···বঙ্গ নি।

বৈশম্পায়ন উবাচ।

ততস্তং নৃপতিশ্রেষ্ঠং চাতুর্বর্ণ্যহিতেপ্সয়া।
পুনরাহ মহাবাহুর্যদুশ্রেষ্ঠো মহামতিঃ ॥২০॥

বাসুদেব উবাচ।

নেদানীমতিনির্ব্বন্ধং শোকে ত্বং কর্তুমর্হসি।
যদাহ ভগবান্ ব্যাসস্তৎ কুরুষ্ব নৃপোত্তম! ॥২১॥
ব্রাহ্মণাস্ত্বাং মহাবাহো! ভ্রাতরশ্চ মহৌজসঃ।
পর্জ্জন্যমিব ঘর্ম্মান্তে নাথমানা উপাসতে ॥২২॥
হতশিষ্টাশ্চ রাজানঃ কৃৎস্নং চৈব সমাগতম্।
চাতুর্ব্বর্ণ্যং মহারাজ! রাষ্ট্রং তে কুরুজাঙ্গলম্ ॥২৩॥
প্রিয়ার্থমপি চৈতেষাং ব্রাহ্মণানাং মহাত্মনাম্।
নিয়োগাদস্য চ গুরোর্ব্যাসস্যামিততেজসঃ ॥২৪॥
সুহৃদামস্মদাদীনাং দ্রৌপদ্যাশ্চ পরন্তপ!।
কুরু প্রিয়মমিত্রঘ্ন! লোকস্য চ হিতং কুরু ॥২৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। চাতুর্ব্বর্ণ্যস্য ব্রাহ্মণাদিবর্ণচতুষ্টয়স্য হিতেপ্সয়া। যদুশ্রেষ্ঠঃ কৃষ্ণঃ ॥২০॥

নেতি। অতিনির্ব্বন্ধম্ অত্যন্তমাগ্রহম্, শোকে শোকনিবন্ধনবনগমনে ॥২১॥

ব্রাহ্মণা ইতি। পর্জ্জন্যং মেঘম্, ঘর্ম্মান্তে গ্রীষ্মকালাবসানে, নাথমানা সুখমাশংসন্তঃ, উপাসতে অনুনয়ন্তি ॥২২॥

হতেতি। হতশিষ্টা হতাবশিষ্টাঃ। কুরুজাঙ্গলং তদাখ্যম্ ॥২৩॥

প্রিয়েতি। নিয়োগাদাদেশাৎ। হে অমিত্রঘ্ন! শত্রুনাশক! ॥২৪—২৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর মহামতি কৃষ্ণ ব্রাহ্মণাদি চারিবর্ণেরই হিত কামনা করিয়া পুনরায় যুধিষ্ঠিরকে কহিলেন ॥২০॥

কৃষ্ণ বলিলেন—'রাজশ্রেষ্ঠ! আপনি এখন আর শোকবশতঃ বনগমনে বিশেষ আগ্রহ করিতে পারেন না; ভগবান্ বেদব্যাস যাহা বলিলেন, আপনি তাহাই করুন ॥২১॥

মহাবাহু! মানুষ যেমন গ্রীষ্মকাল অতীত হইলে, শান্তি কামনা করিয়া মেঘের উপাসনা করে; সেইরূপ ব্রাহ্মণেরা এবং মহাতেজা ভ্রাতারা সুখলাভের আশা করিয়া আপনার উপাসনা করিতেছেন ॥২২॥

মহারাজ! হতাবশিষ্ট রাজারা ব্রাহ্মণপ্রভৃতি চারিবর্ণ এবং কুরুজাঙ্গলবাসী সমস্ত প্রজা আসিয়াছেন ॥২৩॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তঃ স কৃষ্ণেন রাজা রাজীবলোচনঃ।
হিতার্থং সর্ব্বলোকস্য সমুত্তস্থৌ মহামনাঃ ॥২৬॥
সোঽনুনীতো নরব্যাঘ্র! বিষ্টরশ্রবসা স্বয়ম্।
দ্বৈপায়নেন চ তথা দেবস্থানেন জিষ্ণুনা ॥২৭॥
এতৈশ্চান্যৈশ্চ বহুভিরনুনীতো যুধিষ্ঠিরঃ।
ব্যাজহাম্মানসং দুঃখং সন্তাপঞ্চ মহাযশাঃ ॥২৮॥ (যুগ্মকম্)
শ্রুতবাক্যঃ শ্রুতনিধিঃ শ্রুতশ্রব্যবিশারদঃ।
ব্যবস্য মনসঃ শান্তিমগচ্ছৎ পাণ্ডুনন্দনঃ ॥২৯॥

ভারতকৌমুদী

এবমিতি। রাজীবলোচনঃ পদ্মনয়নঃ। সমুত্তস্থৌ সভাতঃ ॥২৬॥

স ইতি। বিষ্টরশ্রবসা কৃষ্ণেন। দেবস্থানেন তদাখ্যেন মুনিনা, জিষ্ণুনা অর্জ্জুনেন; ইদমুপলক্ষণং ভীমাদিভিরপি। ব্যাজহাদত্যজৎ ॥২৭—২৮॥

শ্রুতেতি। শ্রুতনিধিঃ শাস্ত্রজ্ঞানসাগরঃ, শ্রুতেষু শ্রব্যেষু নীতিশাস্ত্রাদিষু বিশারদো বিচক্ষণঃ। ব্যবস্য কর্ত্তব্যমবধার্য্য ॥২৯॥

ভারতভাবদীপঃ

॥১৯—২১॥ নাথমানাঃ যাচমানাঃ উপাসত ইত্যুত্তরত্রাপি যোজ্যম্ ॥২২—২৬॥ বিষ্টরশ্রবসা বিষ্ণুনা ॥২৭॥ সন্তাপং শারীরং তাপম্ ॥২৮॥ বাক্যানি বেদাবয়বাঃ। নিধিস্তদর্থবিচারগ্রন্থো মীমাংসা। অন্যদপি যচ্ছ্রুতং শ্রব্যং নীতিশাস্ত্রাদি তত্র বিশারদঃ উহাপোহকুশলঃ। ব্যবস্য

শত্রুসন্তাপকারী শত্রুনাশক মহারাজ! অমিততেজা ও গুরুজন বেদব্যাসের আদেশে এই মহাত্মা ব্রাহ্মণগণের প্রীতির জন্য অস্মদাদি সুহৃদ্গণের ও দ্রৌপদীদেবীর প্রীতি উৎপাদনের নিমিত্ত আপনি জগতের হিতসাধন করুন' ॥২৪—২৫॥

বৈশম্পায়ন বলিলেন—কৃষ্ণ এইরূপ বলিলে, পদ্মনয়ন ও উদারচেতা রাজা যুধিষ্ঠির সমস্ত লোকের হিতের জন্য গাত্রোত্থান করিলেন ॥২৬॥

নরশ্রেষ্ঠ জনমেজয়! স্বয়ং কৃষ্ণ, বেদব্যাস, দেবস্থান, ভীমপ্রভৃতি ভ্রাতৃগণ এবং অন্যান্য বহুলোক অনুনয় করিলে, মহাযশা যুধিষ্ঠির মনের দুঃখ ও সন্তাপ পরিত্যাগ করিলেন ॥২৭—২৮॥

শাস্ত্রজ্ঞানের সাগর ও অধীতনীতিশাস্ত্রবিশারদ যুধিষ্ঠির বেদব্যাসপ্রভৃতির বাক্য শুনিয়া কর্ত্তব্য স্থির করিয়া মনে শান্তি লাভ করিলেন ॥২৯॥

(২৯)···শ্রুতশ্রাব্যবিশারদঃ···নি।

স তৈঃ পরিবৃতো রাজা নক্ষত্রৈরিব চন্দ্রমাঃ।
ধৃতরাষ্ট্রং পুরস্কৃত্য স্বপুরং প্রবিবেশ হ ॥৩০॥
প্রবিবিক্ষুঃ স ধর্ম্মজ্ঞঃ কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।
অর্চ্চয়ামাস দেবাংশ্চ ব্রাহ্মণাংশ্চ সহস্রশঃ ॥৩১॥
ততো নবং রথং শুভ্রং কম্বলাজিনসংবৃতম্।
যুক্তং ষোড়শভিস্ত্বশ্বৈঃ পাণ্ডুরৈঃ শুভলক্ষণৈঃ ॥৩২॥
মন্ত্রৈরভ্যর্চ্চিতং পুণ্যৈস্তূয়মানশ্চ বন্দিভিঃ।
আরুরোহ যথা দেবঃ সোমোঽমৃতময়ং রথম্ ॥৩৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। পরিবৃতঃ পরিবেষ্টিতঃ। পুরস্কৃত্য অগ্রেসরীকৃত্য ॥৩০॥
প্রেতি। প্রবিবিক্ষুঃ প্রবেষ্টুমিচ্ছুঃ। অর্চ্চয়ামাস স্বামিরূপেণ নবপ্রবেশারম্ভাৎ ॥৩১॥
তত ইতি। পাণ্ডুরৈঃ শুভ্রৈঃ। অমৃতময়ং পীযূষপ্রচুরম্ ॥৩২—৩৩॥

ভারতভাবদীপঃ

কর্ত্তব্যমর্থং নিশ্চিত্য ॥২৯—৩১॥ তত ইতি। গোভির্ব্বলীবর্দ্দৈঃ, এতস্মাল্লিঙ্গাদ্‌গম্যতে যৎ পুরপ্রবেশে প্রথমং গোরথেন প্রবেষ্টব্যমিতি। মন্ত্রলিঙ্গাদপ্যেতদ্‌গম্যতে। "সং গোভিরাঙ্গিরসো নক্ষমাণো ভগ ইবেদর্য্যমণং নিনায়। জনং মিত্রো ন দম্পতী অনক্তি বৃহস্পতে বাজয়াশূঁরিবাজৌ ॥" অস্যার্থঃ—হে বৃহস্পতে! বৃহস্পতিতুল্য! হে পুরোহিত! আঙ্গিরসো বৃহস্পতিঃ গোভির্বৃষৈঃ রথমিত্যর্থাৎ সংনক্ষমাণঃ রথস্য সংনহনং করিষ্যন্ যকারলোপ আর্ষঃ। অর্য্যমাণং দেবং ভগ ইব ষড়্‌বিধমৈশ্বর্য্যমিব নিনায় প্রাপিতবান্, তত্র দৃষ্টান্তঃ জনে ইতি। নকার উপমার্থে। যথা জনে লোকে মিত্রঃ সখা দম্পতী অনক্তি অন্যোন্যসম্বন্ধে স্‌করোতি এবং নগরগতামৈশ্বর্য্যলক্ষ্মীং পরিণেষ্যন্ গোরথেন নগরং প্রবেশয়েদ্রাজানং পুরোহিতঃ। এবং জয়লক্ষ্মীং পরিণেষ্যন্নশ্বরথেন আজিং প্রবিশেদিত্যাহ—বাজয়েতি। আজৌ সংগ্রামে অশূনশ্বান্ রথে যুঞ্জন্ বাজয় গময় যজমনাং

চন্দ্র যেমন নক্ষত্রসমূহে পরিবেষ্টিত হন; সেইরূপ যুধিষ্ঠিরও সুহৃদ্‌গণে পরিবেষ্টিত হইয়া, ধৃতরাষ্ট্রকে অগ্রবর্ত্তী করিয়া হস্তিনানগরে প্রবেশ করিয়াছিলেন ॥৩০॥

ধর্ম্মজ্ঞ কুন্তীনন্দন যুধিষ্ঠির হস্তিনানগরে প্রবেশ করিবার ইচ্ছা করিয়া দেবগণের ও সহস্র সহস্র ব্রাহ্মণের পূজা করিলেন ॥৩১॥

তাহার পর কম্বলে ও মৃগচর্ম্মে পরিবেষ্টিত এবং নূতন ও শুভ্রবর্ণ একখানি রথ প্রস্তুত করা হইল; তাহাতে শুভ্রবর্ণ ও শুভলক্ষণ ষোলটী ঘোড়া সংযুক্ত করিল। ক্রমে ব্রাহ্মণেরা পবিত্র মন্ত্রদ্বারা সেই রথখানিকে অভিমন্ত্রিত করিলেন এবং স্তুতিপাঠকেরা স্তব করিতে লাগিল; সেই অবস্থায় চন্দ্র যেমন অমৃতময় রথে আরোহণ করেন, সেইরূপ মহারাজ যুধিষ্ঠির সেই রথে আরোহণ করিলেন ॥৩২—৩৩॥

জগ্রাহ রশ্মীন্ কৌন্তেয়ো ভীমো ভীমপরাক্রমঃ।
অর্জ্জুনঃ পাণ্ডুরং ছত্রং ধারয়ামাস ভানুমৎ ॥৩৪॥
ধ্রিয়মাণঞ্চ তচ্ছত্রং পাণ্ডুরং রাজমূর্দ্ধনি।
শুশুভে তারকাকীর্ণং সিতমভ্রমিবাম্বরে ॥৩৫॥
চামরব্যজনে ত্বস্য বীরৌ জগৃহতুস্তদা।
চন্দ্ররশ্মিপ্রভে শুভ্রে মাদ্রীপুত্রাবলঙ্কৃতে ॥৩৬॥
তে পঞ্চ রথমাস্থায় ভ্রাতরঃ সমলঙ্কৃতাঃ।
ভূতানীব সমস্তানি রাজন্! দদৃশিরে তদা ॥৩৭॥
আস্থায় তু রথং শুভ্রং যুক্তমশ্বৈর্মনোজবৈঃ।
অন্বয়াৎ পৃষ্ঠতো রাজন্! যুযুৎসুঃ পাণ্ডবাগ্রজম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

জগ্রাহেতি। রশ্মীন্ অশ্বরজ্জূঃ। ভানুমৎ উজ্জ্বলম্ ॥৩৪॥
ধ্রিয়েতি। তারকাকীর্ণং নক্ষত্রখচিতম্, অভ্রং মেঘঃ ॥৩৫॥
চামরেতি। চামরে এব ব্যজনে চামরব্যজনে, অস্য যুধিষ্ঠিরস্য ॥৩৬॥
ত ইতি। সমস্তানি পঞ্চ, ভূতানি ক্ষিত্যাদীনি, দদৃশিরে তত্রত্যৈর্জনৈঃ ॥৩৭॥

ভারতভাবদীপঃ

জয়লক্ষ্মীং পরিণেতুমিত্যর্থাদনুষঞ্জনীয়ম্ ॥৩২॥ অমৃতময়ং দেবতাময়ম্ ॥৩৩—৩৪॥ তারকাস্তারাঃ তত্তুল্যাচ্ছত্রপ্রান্তস্থমৌক্তিকগুচ্ছাশ্চ ॥৩৫—৩৬॥ যথা দেহরথো ভূতপঞ্চকময়ঃ এবং সোঽপি

তখন ভীষণপরাক্রমশালী কুন্তীনন্দন ভীমসেন অশ্বগুলির মুখরজ্জু গ্রহণ করিলেন এবং অর্জ্জুন একটী শুভ্রবর্ণ উজ্জ্বল ছত্র যুধিষ্ঠিরের মস্তকের উপরে ধারণ করিলেন ॥৩৪॥

অর্জ্জুন যুধিষ্ঠিরের মস্তকের উপরে সেই শুভ্রবর্ণ ছত্রটী ধারণ করিলে, আকাশে নক্ষত্রখচিত শুভ্রবর্ণ মেঘ যেমন শোভা পায়, সেইরূপ সেই ছত্রটী শোভা পাইতে লাগিল ॥৩৫॥

বীর নকুল ও সহদেব অলঙ্কৃত ও চন্দ্রকিরণের ন্যায় শুভ্রবর্ণ দুইটী চামর ধারণ করিয়া যুধিষ্ঠিরের দুই পার্শ্বে দাঁড়াইলেন ॥৩৬॥

রাজা জনমেজয়! সমস্ত অলঙ্কারে অলঙ্কৃত সেই পঞ্চভ্রাতা যখন রথে আরোহণ করিয়া হস্তিনানগরাভিমুখে গমন করিতে লাগিলেন; তখন তত্রত্য লোকেরা ক্ষিতিপ্রভৃতি পঞ্চ মহাভূতের ন্যায় তাঁহাদিগকে দেখিতে লাগিল ॥৩৭॥

রাজা! যুযুৎসু মনের ন্যায় বেগবান্ চারিটী অশ্বযুক্ত ও শুভ্রবর্ণ রথে আরোহণ করিয়া, যুধিষ্ঠিরের পশ্চাৎ পশ্চাৎ গমন করিতে লাগিলেন ॥৩৮॥

(৩৫)···রথমূর্দ্ধনি···পি বঙ্গ,···তারকারাজঃ সিতাভ্র ইব চাম্বরে—নি।

রথং হেমময়ং শুভ্রং শৈব্যসুগ্রীবযোজিতম্ ।
সহ সাত্যকিনা কৃষ্ণঃ সমাস্থায়ান্বয়াৎ কুরূন্ ॥৩৯॥
নরযানেন তু জ্যেষ্ঠঃ পিতা পার্থস্য ভারত ! ।
অগ্রতো ধর্ম্মরাজস্য গান্ধারীসহিতো যযৌ ॥৪০॥
কুরুস্ত্রিয়শ্চ তাঃ সর্ব্বাঃ কুন্তী কৃষ্ণা তথৈব চ ।
যানৈরুচ্চাবচৈর্জগ্মু র্বিদুরেণ পুরস্কৃতাঃ ॥৪১॥
ততো রথাশ্চ বহুলা নাগাশ্বসমলঙ্কৃতাঃ ।
পাদাতাশ্চ হয়াশ্চৈব পৃষ্ঠতঃ সমনুব্রজন্ ॥৪২॥
ততো বৈতালিকৈঃ সূতৈর্মাগধৈশ্চ সুভাষিতৈঃ ।
স্তূয়মানো যযৌ রাজা নগরং নাগসাহ্বয়ম্ ॥৪৩॥

## ভারতকৌমুদী

আস্থায়েতি। যুযুৎসুর্নাম ধৃতরাষ্ট্রস্য বৈশ্যায়াং জাতঃ পুত্রঃ ॥৩৮॥

রথমিতি। হেমময়ং স্বর্ণখচিতম্। অতএব রজতনির্ম্মিততয়া শুভ্রমিত্যুপপদ্যতে, শৈব্য সুগ্রীবাভ্যাং তদাখ্যাভ্যামশ্বাভ্যাং যোজিতম্ ॥৩৯॥

নরেতি। নরযানং মানুষোঢ়া শিবিকা তয়া, জ্যেষ্ঠঃ পিতা ধৃতরাষ্ট্রঃ ॥৪০॥

কুর্ব্বিতি। কৃষ্ণা দ্রৌপদী। উচ্চাবচৈর্নানাবিধৈঃ, পুরস্কৃতাঃ সম্মুখগাঃ কৃতাঃ ॥৪১॥

তত ইতি। নাগা গজাঃ। পাদাতাঃ পদাতিসমূহাঃ, হয়া অশ্বারোহিণঃ ॥৪২॥

তত ইতি। গানেন স্তুতিকরা বৈতালিকাঃ, ছন্দোবদ্ধপদৈঃ স্তুতিকরাঃ সূতাঃ, গদ্যৈঃ স্তুতিকরাশ্চ মাগধাস্তৈঃ। নাগসাহ্বয়ং হস্তিনাখ্যম্ ॥৪৩॥

---

কৃষ্ণ সাত্যকির সহিত সম্মিলিত হইয়া, শৈব্য ও সুগ্রীব নামক দুইটী অশ্বযুক্ত, স্বর্ণখচিত ও শুভ্রবর্ণ রথে উঠিয়া কৌরবগণের পিছনে পিছনে যাইতে থাকিলেন ॥৩৯॥

ভরতনন্দন ! যুধিষ্ঠিরের জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্র গান্ধারীর সহিত মিলিত হইয়া, নরযানে আরোহণ করিয়া (পাল্কিতে উঠিয়া,) যুধিষ্ঠিরের অগ্রে অগ্রে গমন করিতে লাগিলেন ॥৪০॥

এবং কৌরবস্ত্রীগণ, কুন্তী ও দ্রৌপদী নানাবিধ যানে আরোহণ করিয়া গমন করিতে থাকিলেন ; আর বিদুর তাঁহাদের পিছনে পিছনে চলিলেন ॥৪১॥

তৎপরে হস্তী, অশ্ব, অলঙ্কৃত রথ, পদাতিগণ ও অশ্বারোহিগণ সকলের পিছনে যাইতে থাকিল ॥৪২॥

ক্রমে বৈতালিকগণ, সূতগণ ও মাগধগণ সুন্দর সুন্দর বাক্যে স্তব করিতে লাগিল ; সেই অবস্থায় যুধিষ্ঠির হস্তিনানগরের দিকে গমন করিতে লাগিলেন ॥৪৩॥

তৎ প্রয়াণং মহাবাহোর্বভূবাপ্রতিমং ভুবি।
আকুলাকুলমুৎক্রুষ্টং হৃষ্টপুষ্টজনাকুলম্ ॥৪৪॥
অভিযানে তু পার্থস্য নরৈর্নগরবাসিভিঃ।
নগরং রাজমার্গাশ্চ যথাবৎ সমলঙ্কৃতাঃ ॥৪৫॥
পাণ্ডুরেণ চ মাল্যেন পতাকাভিশ্চ মেদিনী।
সংস্কৃতো রাজমার্গোঽভূদ্ধূপনৈশ্চ প্রধূপিতঃ ॥৪৬॥
অথ চূর্ণৈশ্চ গন্ধানাং নানাপুষ্পপ্রিয়ঙ্গুভিঃ।
মাল্যদামভিরাসক্তৈ রাজবেশ্মাভিসংবৃতম্ ॥৪৭॥
কুম্ভাশ্চ নগরদ্বারি বারিপূর্ণা নবা দৃঢ়াঃ।
সিতাঃ সুমনসো গৌরাঃ স্থাপিতাস্তত্র তত্র হ ॥৪৮॥

## ভারতকৌমুদী

তদিতি। মহাবাহোর্যুধিষ্ঠিরস্য। উৎক্রুষ্টম্ উচ্চৈঃ কোলাহলাস্পদীকৃতম্ ॥৪৪॥

অভীতি। অভিযানে অভিমুখাগমনে, পার্থস্য যুধিষ্ঠিরস্য ॥৪৫॥

পাণ্ডুরেণেতি। মেদিনী নগরভূমিঃ সমলঙ্কৃতেত্যনুবৃত্তিঃ। সংস্কৃতঃ পরিষ্কৃতঃ, ধূপনৈঃ সৌরভকরৈঃ ধূপাগুরুপ্রভৃতিভিঃ ॥৪৬॥

অথেতি। প্রিয়ঙ্গুনামা গন্ধদ্রব্যবিশেষঃ। মাল্যদামভির্মালাসূত্রৈঃ ॥৪৭॥

কুম্ভা ইতি। সিতা রজতময়তয়া শুভ্রাঃ, সুমনসঃ পুষ্পমালাযুক্তাঃ, কেচিচ্চ স্বর্ণময়তয়া গৌরাঃ ॥৪৮॥

## ভারতভাবদীপঃ

রথো ভ্রাতৃপঞ্চকযুক্তঃ ॥৩৭॥ যুযুৎসুর্ধৃতরাষ্ট্রপুত্রঃ ॥৩৮—৩৯॥ নরযানং তথতরাবা ইতি ম্লেচ্ছভাষায়াং প্রসিদ্ধম্, ন তু শিবিকা ॥৪০—৪৩॥ আকুলাকুলমতিসঙ্কুলং সম্মর্দ্দবশাৎ ॥৪৪—৪৫॥

তখন লোকেরা ব্যতিব্যস্তভাবে উচ্চস্বরে কোলাহল করিতে লাগিল এবং হৃষ্টপুষ্ট লোক সকল সঙ্গে চলিল; সুতরাং তৎকালে মহাবাহু যুধিষ্ঠিরের সেই রাজধানী-প্রবেশটীর আর উপমা থাকিল না ॥৪৪॥

যুধিষ্ঠির হস্তিনানগরে প্রবেশ করিবেন বলিয়া সেই নগরবাসী লোকেরা সেই নগরটীকে ও রাজপথগুলিকে পূর্ব্বেই অলঙ্কৃত করিয়া রাখিয়াছিল ॥৪৫॥

শুভ্রবর্ণ পুষ্পমালা ও পতাকাদ্বারা নগরের ভূমি সকল অলঙ্কৃত করিয়াছিল, রাজপথগুলি পরিষ্কৃত করা হইয়াছিল এবং ধূপ ও অগুরুপ্রভৃতি গন্ধদ্রব্যদ্বারা সৌরভযুক্ত করিয়া রাখিয়াছিল ॥৪৬॥

তা'র পর, গন্ধদ্রব্য চূর্ণ, নানাবিধ পুষ্প ও প্রিয়ঙ্গু বিন্যস্ত করিয়া এবং পুষ্পমাল্যসমূহ লম্বিত করিয়া করিয়া রাজভবনটীকে সুসজ্জিত করিয়াছিল ॥৪৭॥

তথা স্বলঙ্কৃতদ্বারং নগরং পাণ্ডুনন্দনঃ।
স্তূয়মানঃ শুভৈর্ব্বাক্যৈঃ প্রবিবেশ সুহৃদ্‌বৃতঃ ॥৪৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
চার্ব্বাকনিগ্রহে যুধিষ্ঠিরস্য হস্তিনাপুরপ্রবেশে
সপ্তত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

# অষ্টত্রিংশোঽধ্যায়ঃ।

——*::——

বৈশম্পায়ন উবাচ।
প্রবেশনে তু পার্থানাং জনানাং পুরবাসিনাম্।
দিদৃক্ষূণাং সহস্রাণি সমাজগ্মুঃ সহস্রশঃ ॥১॥

ভারতকৌমুদী

তথেতি। স্বলঙ্কৃতানি দ্বারাণি যস্য তৎ ॥৪৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে সপ্তত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

প্রবেশন ইতি। পার্থানাং পাণ্ডবানাম্। দিদৃক্ষূণাং তদ্‌দ্রষ্টুমিচ্ছূনাম্ ॥১॥

ভারতভাবদীপঃ

মাল্যেন পুষ্পসমূহেন মেদিনী সমলঙ্কৃতেত্যনুষজ্যতে। ধূপনৈঃ অগুরুপ্রভৃতিভির্ধূপদ্রব্যৈঃ ॥১৬—৪৭॥
সিতাঃ চূর্ণাদিনা শুক্লীকৃতাঃ, সুমনসঃ পুষ্পাণি, গৌরাঃ শুক্লাঃ ॥৪৮—৪৯॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৭॥

——:*:——

আর বিভিন্ন নগরদ্বারে নূতন ও দৃঢ়, রজতময় ও স্বর্ণময় জলপূর্ণ কুম্ভ সকল স্থাপন করিয়া, সেগুলির উপরে নানাবিধ ফুলের মালা সাজাইয়া রাখিয়াছিল ॥৪৮॥

নগরবাসীরা সেইভাবে নগরের দ্বারগুলিকে সুশোভিত করিয়া রাখিলে এবং স্তুতিপাঠকেরা স্তুতিপাঠ করিতে লাগিলে, যুধিষ্ঠির সুহৃদ্‌গণে পরিবেষ্টিত হইয়া হস্তিনানগরে প্রবেশ করিলেন ॥৪৯॥

——:*:——

(৪৯) যথা স্বলঙ্কৃতং দ্বারং···বঙ্গ নি। * '···ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ' নি।

স রাজমার্গঃ শুশুভে সমলঙ্কৃতচত্বরঃ।
যথা চন্দ্রোদয়ে রাজন্! বর্দ্ধমানো মহোদধিঃ ॥২॥
গৃহাণি রাজমার্গেষু রত্নবন্তি মহান্তি চ।
প্রাকম্পন্তীব ভারেণ স্ত্রীণাং পূর্ণানি ভারত! ॥৩॥
তাঃ শনৈরিব সব্রীড়ং প্রশশংসুর্যুধিষ্ঠিরম্।
ভীমসেনার্জুনৌ চৈব মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ ॥৪॥
ধন্যা ত্বমসি পাঞ্চালি! যা ত্বং পুরুষসত্তমান্।
উপতিষ্ঠসি কল্যাণি! মহর্ষীনিব গৌতমী ॥৫॥
তব কর্ম্মাণ্যমোঘানি ব্রতচর্য্যা চ ভাবিনি!।
ইতি কৃষ্ণাং মহারাজ! প্রশশংসুস্তদা স্ত্রিয়ঃ ॥৬॥

ভারতকৌমুদী

স ইতি। সমলঙ্কৃতানি পুষ্পমালাদিনা ভূষিতানি চত্বরাণি যস্য সঃ ॥২॥

গৃহাণীতি। স্ত্রীণাং স্ত্রীভিঃ। "করণে পুস্ত্বপ্তার্থস্য চ" ইতি করণে ষষ্ঠী ॥৩॥

তা ইতি। শনৈরনুচ্চস্বরৈঃ, সব্রীড়ং পুরুষৈঃ শ্রবণসম্ভবাৎ সলজ্জমিব ॥৪॥

তাসাং দ্রৌপদীপ্রশংসামনুবদতি ধন্যেতি। উপতিষ্ঠসি সেবসে। গৌতমী গৌতমবংশজা জটিলানাম্নী। তথা চাদিপর্ব্বণি—"শ্রূয়তে হি পুরাণেঽপি জটিলা নাম গৌতমী। ঋষীনধ্যাসিতবতী সপ্ত ধর্ম্মভৃতাং বরা ॥" ॥৫॥

তবেতি। কর্ম্মাণি পতিজয়লাভায় ভগবদারাধনানি ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—পাণ্ডবগণের হস্তিনা প্রবেশের সময়ে দর্শনার্থী সহস্র সহস্র লোক আসিয়া উপস্থিত হইল ॥১॥

রাজা! হস্তিনানগরের রাজপথগুলি পূর্ব্বেই অলঙ্কৃত হইয়াছিল এবং সেগুলির পার্শ্ববর্ত্তী চত্বর সকলও (পার্কগুলিও) সুসজ্জিত করিয়াছিল; সুতরাং চন্দ্রোদয়কালে মহাসমুদ্র যেমন শোভা পায়, সেগুলিও সেইরূপ শোভা পাইতে লাগিল ॥২॥

ভরতনন্দন! রাজপথগুলির নিকটবর্ত্তী রত্নখচিত ও স্ত্রীলোকে পরিপূর্ণ বিশাল বিশাল গৃহ সকল ভারবশতঃ যেন কম্পিত হইতে লাগিল ॥৩॥

সেই স্ত্রীলোকেরা অনুচ্চস্বরে লজ্জিতভাবেই যেন যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবের প্রশংসা করিতে থাকিল (এবং বলিতে লাগিল—) ॥৪॥

'কল্যাণি! পাঞ্চালি! পূর্ব্বকালে গৌতমবংশীয়া জটিলা যেমন ভার্য্যারূপে সাত জন মহর্ষির সেবা করিতেন; সেইরূপ যে তুমি ভার্য্যারূপে পাঁচ জন পাণ্ডবের সেবা করিতেছ, সেই তুমি ধন্যাই বট ॥৫॥

(৩)···প্রাকম্পন্তেব···পি বঙ্গ। (৬)···ভামিনি!··নি।

প্রশংসাবচনৈস্তাসাং মিথঃশব্দৈশ্চ ভারত ! ।
প্রীতিজৈশ্চ তদা শব্দৈঃ পুরমাসীৎ সমাকুলম্ ॥৭॥
তমতীত্য যথাযুক্তং রাজমার্গং যুধিষ্ঠিরঃ ।
অলঙ্কৃতং শোভমানমুপায়াদ্রাজবেশ্ম হ ॥৮॥
ততঃ প্রকৃতয়ঃ সর্ব্বাঃ পৌরা জানপদাস্তদা ।
ঊচুঃ কর্ণসুখা বাচঃ সমুপেত্য ততস্ততঃ ॥৯॥
দিষ্ট্যা জয়সি রাজেন্দ্র ! শত্রুঞ্ছত্রুনিষূদন ! ।
দিষ্ট্যা রাজ্যং পুনঃ প্রাপ্তং ধর্ম্মেণ চ বলেন চ ॥১০॥
ভব নস্ত্বং মহারাজ ! রাজেহ শরদাং শতম্ ।
প্রজাঃ পালয় ধর্ম্মেণ যথেন্দ্রস্ত্রিদিবং তথা ॥১১॥

ভারতকৌমুদী

প্রশংসেতি। মিথঃশব্দৈঃ পরস্পরকোলাহলৈঃ। প্রীতিজৈঃ শব্দৈর্জয়াশীর্ব্বাদাদিভিঃ ॥৭॥
তমিতি। যথাযুক্তং যথাসম্ভবপ্রণামাশীর্ব্বাদসহিতং যথা স্যাত্তথা ॥৮॥
তত ইতি। প্রকৃতয়ঃ প্রজাঃ। কর্ণসুখাঃ প্রীতিকরতয়া কর্ণসুখজনিকাঃ ॥৯॥
তা বাচ এবাহ দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। হে শত্রূণাং নিষূদন! দমনকারক ! ॥১০॥
ভবেতি। নঃ অস্মাকম্, শরদাং বৎসরাণাং শতং যাবৎ ॥১১॥

আর পতিপরায়ণে ! তোমার ঈশ্বর আরাধনা এবং ব্রতাচরণও অব্যর্থই হইয়াছে'। মহারাজ ! এইভাবে সেই স্ত্রীলোকেরা তখন দ্রৌপদীরও প্রশংসা করিতে থাকিল ॥৬॥

ভরতনন্দন ! তৎকালে পুরবাসিনীগণের প্রশংসা বাক্যে, সমাগত লোকদিগের পরস্পর কোলাহলে এবং হর্ষধ্বনিতে নগরটী পরিপূর্ণ হইয়াছিল ॥৭॥

ক্রমে যুধিষ্ঠির যথাসম্ভব প্রণাম ও আশীর্ব্বাদ করিতে করিতে সেই রাজপথ অতিক্রম করিয়া, অলঙ্কৃত ও সুশোভন রাজভবনের নিকটে উপস্থিত হইলেন ॥৮॥

তাহার পর প্রজারা, পুরোবাসীরা ও দেশবাসীরা সকলে নানাস্থান হইতে উপস্থিত হইয়া, শ্রুতিমধুর বাক্য সকল বলিতে লাগিল—॥৯॥

'শত্রুসূদন রাজশ্রেষ্ঠ ! আপনি ভাগ্যবশতঃ শত্রুগণকেও জয় করিয়াছেন এবং ভাগ্যবশতই বিক্রম প্রকাশ করিয়া ধর্ম্ম অনুসারে পুনরায় রাজ্যলাভ করিয়াছেন ॥১০॥

মহারাজ ! এখন আপনি শত বৎসর যাবৎ আমাদের রাজা হইয়া থাকুন এবং ইন্দ্র যেমন স্বর্গলোক পালন করেন, আপনিও তেমন ধর্ম্ম অনুসারে প্রজা পালন করুন' ॥১১॥

(৯)···পৌরজানপদাস্তথা···পি।

এবং রাজকুলদ্বারি মঙ্গলৈরভিপূজিতঃ।
আশীর্বাদান্ দ্বিজৈরুক্তান্ প্রতিগৃহ্য সমন্ততঃ ॥১২॥
প্রবিশ্য ভবনং রাজা দেবরাজগৃহোপমম্।
শ্রদ্ধাবিজয়সংযুক্তং রথাৎ পশ্চাদবাতরৎ ॥১৩॥ (যুগ্মকম্)
প্রবিশ্যাভ্যন্তরং শ্রীমান্ দৈবতান্যভিগম্য চ।
পূজয়ামাস রত্নৈশ্চ গন্ধমাল্যৈশ্চ সর্ব্বশঃ ॥১৪॥
নিশ্চক্রাম ততঃ শ্রীমান্ পুনরেব মহাযশাঃ।
দদর্শ ব্রাহ্মণাংশ্চৈব সোঽভিরূপানবস্থিতান্ ॥১৫॥
স সংবৃতস্তদা বিপ্রৈরাশীর্ব্বাদবিবক্ষুভিঃ।
শুশুভে বিমলশ্চন্দ্রস্তারাগণবৃতো যথা ॥১৬॥
তাংস্তু বৈ পূজয়ামাস কৌন্তেয়ো বিধিবদ্দ্বিজান্।
ধৌম্যং গুরুং পুরস্কৃত্য জ্যেষ্ঠং পিতরমেব চ ॥১৭॥

ভারতকৌমুদী

এবমিতি। মঙ্গলৈঃ স্তুত্যাদিবাদৈঃ। শ্রদ্ধা আত্মীয়তয়া বিশ্বাসঃ বিজয়ঃ পুষ্পমাল্যাদিভি-র্বিজয়শোভা চ তাভ্যাং সংযুক্তম্ ॥১২—১৩॥

প্রবিশ্যেতি। শ্রীমান্ রাজশোভাবান্, দৈবতানি দেববিগ্রহান্ ॥১৪॥

নিরিতি। ততো দেবভবনাৎ। অভিরূপান্ বিদুষঃ ॥১৫॥

স ইতি। আশীর্ব্বাদান্ বিবক্ষুভির্ব্বক্তুমিচ্ছুভিঃ ॥১৬॥

---

এইভাবে রাজা যুধিষ্ঠির সকলের মাঙ্গলিক বাক্যে সংবর্দ্ধিত হইয়া এবং সকল দিক্ হইতে ব্রাহ্মণগণের আশীর্ব্বাদ গ্রহণ করিতে থাকিয়া, অমরাবতীর তুল্য জয়লক্ষ্মী-সম্পন্ন রাজভবনে প্রবেশ করিয়া, বিশ্বস্তচিত্তে রথ হইতে অবতরণ করিলেন ॥১২—১৩॥

তদনন্তর রাজশ্রীসম্পন্ন যুধি র অভ্যন্তরে প্রবেশ করিয়া, দেববিগ্রহের নিকটে যাইয়া সর্ব্বপ্রকার রত্ন, গন্ধ ও মাল্যদ্বারা সেই দেববিগ্রহ সকলের পূজা করিলেন ॥১৪॥

ক্রমে রাজশ্রীসম্পন্ন ও মহাযশা যুধিষ্ঠির সেই দেবালয় হইতে নির্গত হইলেন এবং উপস্থিত পণ্ডিত ব্রাহ্মণগণকে দর্শন করিলেন ॥১৫॥

তৎকালে যুধিষ্ঠির আশীর্ব্বাদকারী সেই ব্রাহ্মণগণে পরিবেষ্টিত হইয়া, নক্ষত্রগণে পরিবেষ্টিত নির্ম্মল চন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥১৬॥

(১৩)···শ্রদ্ধা বিজয়সংযুক্তম্···নি।

সুমনোমোদকৈ রত্নৈর্হিরণ্যেন চ ভূরিণা।
গোভির্বস্ত্রৈশ্চ রাজেন্দ্র! বিবিধৈঃ কৃমিকোত্থকৈঃ ॥১৮॥ (যুগ্মকম্)
ততঃ পুণ্যাহঘোষোঽভূদ্দিবং স্তব্ধ্বেব ভারত!।
সুহৃদাং প্রীতিজননঃ পুণ্যঃ শ্রুতিসুখাবহঃ ॥১৯॥
হংসবন্নেদুষাং রাজন্! দ্বিজানাং তত্র ভারতী।
শুশ্রুবে বেদবিদুষাং পুষ্কলার্থপদাক্ষরা ॥২০॥
ততো দুন্দুভিনির্ঘোষঃ শঙ্খানাঞ্চ মনোরমঃ।
জয়ং প্রবদতাং তত্র স্বনঃ প্রাদুরভূন্নৃপ! ॥২১॥
নিঃশব্দে চ স্থিতে তত্র ততো বিপ্রজনে পুনঃ।
রাজানং ব্রাহ্মণচ্ছদ্মা চার্ব্বাকো রাক্ষসোঽব্রবীৎ ॥২২॥

## ভারতকৌমুদী

তানিতি। জ্যেষ্ঠং পিতরং ধৃতরাষ্ট্রম্। সুমনাংসি কুসুমানি মোদকানি খাদ্যবিশেষাশ্চ তৈঃ, হিরণ্যেন ধনেন, কৃমিকেভ্যঃ ক্ষুদ্রকীটবিশেষেভ্য উত্থমুৎপত্তির্যেষাং তৈঃ, ক্ষৌমৈরিত্যর্থঃ ॥১৭—১৮॥

তত ইতি। পুণ্যাহঘোষঃ অয়ং পুণ্যো দিবস ইত্যেবং শব্দঃ, স্তব্ধ্বা ব্যাপ্য ॥১৯॥

হংসবদিতি। হংসবৎ নেদুষাং নাদং কৃতবতাম্। নদধাতোঃ কন্সুপ্রত্যয়ে রূপম্। ভারতী বাক্। পুষ্কলানি প্রচুরাণি অর্থপদাক্ষরাণি অভিধেয়চরণবর্ণা যস্যাঃ সা ॥২০॥

তত ইতি। মনোরমঃ স্বন ইতি পরেণান্বয়ঃ। স্বনঃ শব্দঃ ॥২১॥

## ভারতভাবদীপঃ

প্রবেশন ইতি ॥১—২॥ স্ত্রীণাং স্ত্রীভিঃ ॥৩—১৪॥ অভিরূপান্ মঙ্গলদ্রব্যপাণীন্ ॥১৫—১৭॥ কিমিচ্ছসি কিমিচ্ছসীতি পৃচ্ছদ্ভির্ভৃত্যৈর্বিবিধৈর্গোবস্ত্রাদিদ্রব্যৈর্নিমন্ত্রয়দ্ভিরিত্যর্থঃ ॥১৮॥ স্তব্ধ্বা ব্যাপ্য

রাজশ্রেষ্ঠ জনমেজয়! ক্রমে যুধিষ্ঠির পুরোহিত ধৌম্যকে ও জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্রকে সম্মুখবর্ত্তী করিয়া, পুষ্প, মোদক, প্রচুর ধন, গো ও ক্ষৌমবস্ত্রদ্বারা যথাযথভাবে সেই ব্রাহ্মণগণের পূজা করিলেন ॥১৭—১৮॥

ভরতনন্দন! তাহার পর সুহৃজ্জনের আনন্দজনক, পবিত্র ও শ্রুতিমধুর পুণ্যাহ-ধ্বনি আকাশমণ্ডলকে ব্যাপ্ত করিয়াই যেন উদ্ভূত হইতে লাগিল ॥১৯॥

রাজা! তৎকালে বেদবিদ্ ব্রাহ্মণগণ হংসের ন্যায় হর্ষগদ্‌গদ্ স্বরে যে সকল প্রচুর অর্থবোধক, ছন্দোবদ্ধ ও মনোহরবর্ণ বাক্য বলিতে লাগিলেন, তাহা তত্রত্য সকলেই শুনিতে লাগিল ॥২০॥

রাজা! তাহার পর মনোহর দুন্দুভিধ্বনি, শঙ্খ শব্দ ও লোকমুখের জয়ধ্বনি উত্থিত হইতে লাগিল ॥২১॥

(১৮)···কিমিচ্ছকৈঃ—পি বঙ্গ বর্দ্ধ। (২০) হংসবদ্বিদুষাং রাজা···ভারতীম্···পুষ্কলার্থ-পদাক্ষরাম্—পি বঙ্গ বর্দ্ধ।

তত্র দুর্য্যোধনসখা ভিক্ষুরূপেণ সংবৃতঃ।
সাক্ষঃ শিখণ্ডী ত্রিদণ্ডী চ ধৃষ্টো বিগতসাধ্বসঃ ॥২৩॥
বৃতঃ সর্ব্বৈস্তথা বিপ্রৈরাশীর্ব্বাদবিবক্ষুভিঃ।
পরঃসহস্রৈ রাজেন্দ্র! তপোনিয়মসংস্থিতৈঃ ॥২৪॥
স দুষ্টঃ পাপমাশংসুঃ পাণ্ডবানাং মহাত্মনাম্।
অনামন্ত্র্যৈব তান্ বিপ্রাংস্তমুবাচ মহীপতিম্ ॥২৫॥ (বিশেষকম্)

চার্ব্বাক উবাচ।

ইমে প্রাহুর্দ্বিজাঃ সর্ব্বে সমারোপ্য বচো ময়ি।
ধিগ্‌ভবন্তং কুনৃপতিং জ্ঞাতিঘাতিনমস্তু বৈ ॥২৬॥

ভারতকৌমুদী

নিরিতি। ব্রাহ্মণচ্ছদ্মা ছদ্মনা ব্রাহ্মণবেশধারী, চার্ব্বাকো নাম ॥২২॥

তত্রেতি। দুর্য্যোধনঃ সখা যস্য সঃ, ভিক্ষো রূপেণ বেশেন। অক্ষেণ জপমালয়া সহেতি সাক্ষঃ, শিখী শিখাবান্, ত্রিদণ্ডী বৈষ্ণবৈণবপালাশদণ্ডত্রয়ধারী, ধৃষ্টো নিঃসঙ্কোচঃ প্রগল্‌ভ ইতি যাবৎ, বিগতসাধ্বসো নির্ভয়ঃ। আশীর্ব্বাদান্ বিবক্ষুভির্বক্তুমিচ্ছুভিঃ। সহস্রাৎ পরে ইতি পরঃসহস্রাস্তৈঃ। "অপস্করাদয়শ্চ" ইতি সমুড়্‌নিপাতঃ। পাপমনিষ্টম্, আশংসুরিচ্ছন্। অনামন্ত্র্য অননুজ্ঞাপ্য ॥২৩—২৫॥

ইম ইতি। সমারোপ্য নিবেশ্য। এতদ্বচো নাহমেব ব্রবীমি, কিন্তু মন্মুখেনামী বিপ্রা এব বদন্তীত্যর্থঃ। ধিগস্থিতি সম্বন্ধঃ ॥২৬॥

---

তদনন্তর ব্রাহ্মণেরা নীরব হইয়া রহিলে, ব্রাহ্মণবেশধারী রাক্ষস চার্ব্বাক যুধিষ্ঠিরকে বলিতে আরম্ভ করিল ॥২২॥

রাজশ্রেষ্ঠ জনমেজয়! দুর্য্যোধনের সখা, ভিক্ষুরূপধারী, জপমালাহস্ত, শিখাযুক্ত, দণ্ডপাণি, প্রগল্‌ভস্বভাব ও নির্ভয়চিত্ত সেই দুষ্ট চার্ব্বাক, আশীর্ব্বাদকারী, তপস্যা ও ব্রতশালী সহস্রাধিক ব্রাহ্মণে পরিবেষ্টিত হইয়া, মহাত্মা পাণ্ডবগণের অনিষ্ট করিবার ইচ্ছা করিয়া, সেই ব্রাহ্মণগণের অনুমতি না লইয়াই যুধিষ্ঠিরকে বলিতে লাগিল ॥২৩—২৫॥

চার্ব্বাক বলিল—'পাণ্ডুনন্দন! এই ব্রাহ্মণেরা সকলে আমার উপরে বাক্য স্থাপিত করিয়া বলিতেছেন, (আমার মুখে বলিতেছেন)—'আপনি জ্ঞাতিহত্যাকারী ঘৃণিত রাজা; সুতরাং আপনাকে ধিক্ ॥২৬॥

(২৩)···সাধ্যঃ শিখী···নি। (২৪)···পরঃ সহস্রৈঃ···নিয়মসংবৃতৈঃ—পি বঙ্গ বর্দ্ধ।

কিং তে রাজ্যেন কৌন্তেয়! কৃত্বেমং জ্ঞাতিসংক্ষয়ম্।
ঘাতয়িত্বা গুরূংশ্চৈব মৃতং শ্রেয়ো ন জীবিতম্ ॥২৭॥
ইতি তে বৈ দ্বিজাঃ শ্রুত্বা তস্য দুষ্টস্য রক্ষসঃ।
বিব্যথুশ্চুক্রুশুশ্চৈব তস্য বাক্যপ্রধর্ষিতাঃ ॥২৮॥
ততস্তে ব্রাহ্মণাঃ সর্ব্বে স চ রাজা যুধিষ্ঠিরঃ।
ব্রীড়িতাঃ পরমোদ্বিগ্নাস্তূষ্ণীমাসন্ বিশাংপতে! ॥২৯॥

যুধিষ্ঠির উবাচ।

প্রসীদন্তু ভবন্তো মে প্রণতস্যাভিযাচতঃ।
প্রত্যাসন্নব্যসনিনং ন মাং ধিক্কর্ত্তুমর্হথ ॥৩০॥

বৈশম্পায়ন উবাচ।

ততো রাজন্! ব্রাহ্মণাস্তে সর্ব্ব এব বিশাংপতে!।
ঊচুর্নৈষ দ্বিজোঽস্মাকং শ্রীরস্তু তব পার্থিব! ॥৩১॥

---

ভারতকৌমুদী

কিমিতি। গুরূন্ ভীষ্মদ্রোণাদীন্, মৃতং মরণম্, জীবিতং জীবনম্ ॥২৭॥

ইতীতি। রক্ষসো রাক্ষসস্য। চুক্রুশুরাক্রোশং চক্রুঃ, বাক্যেন প্রাগুক্তেন "ইমে প্রাহুর্দ্বিজাঃ সর্ব্বে সমারোপ্য বচো ময়ি" ইত্যনেন প্রধর্ষিতা আক্রান্তাঃ ॥২৮॥

তত ইতি। ব্রীড়িতা লজ্জিতাঃ সন্তঃ, আত্মকর্তৃত্বজ্ঞাপনাৎ যথার্থদোষখ্যাপনাচ্চেতি ভাবঃ ॥২৯॥

প্রেতি। অভিযাচতঃ ভবৎপ্রসাদমেব যাচমানস্য। প্রত্যাসন্নম্ অতিনিকটবর্ত্তি ব্যসনং বিপৎ মরণমস্যাস্তীতি তম্, যুষ্মাভির্যথার্থদোষস্যৈব প্রকাশান্নাহং জীবিতুমিচ্ছামীতি ভাবঃ ॥৩০॥

---

কুন্তীনন্দন! এইরূপ জ্ঞাতি ক্ষয় করিয়া এবং গুরুজনদিগকে বধ করাইয়া, আপনার রাজ্যদ্বারা কি হইবে। আপনার এখন মৃত্যুই ভাল—জীবন নহে' ॥২৭॥

তখন সেই ব্রাহ্মণেরা সকলেই সেই দুষ্ট রাক্ষসের এই প্রকার বাক্য শুনিয়া এবং তাহার পূর্ব্বোক্ত বাক্যে আক্রান্ত হইয়া ব্যথিত হইলেন ও আক্রোশ প্রকাশ করিতে লাগিলেন ॥২৮॥

নরনাথ! তাহার পর সেই ব্রাহ্মণেরা সকলে ও সেই রাজা যুধিষ্ঠির লজ্জিত ও বিশেষ উদ্বিগ্ন হইয়া, কিছুকাল নীরব থাকিলেন ॥২৯॥

তৎপরে যুধিষ্ঠির বলিলেন—'ব্রাহ্মণগণ! আমি অবনত হইয়া, আপনাদের প্রসন্নতা প্রার্থনা করিতেছি। আপনারা আমার উপরে প্রসন্ন হউন'। আমার মৃত্যু অতিনিকটবর্ত্তী; সুতরাং আমার উপরে ধিক্কার দেওয়া আপনাদের উচিত নহে' ॥৩০॥

---

(২৭) কিং তেন জাতি...বঙ্গ বর্দ্ধ। (৩১)...দ্বিজোঽস্মাকমস্তব...নি।

জজ্ঞুশ্চৈব মহাত্মানস্ততস্তং জ্ঞানচক্ষুষা।
ব্রাহ্মণা বেদবিদ্বাংসস্তপোভির্বিমলীকৃতাঃ ॥৩২॥
ব্রাহ্মণা ঊচুঃ।
এষ দুর্য্যোধনসখা চার্ব্বাকো নাম রাক্ষসঃ।
পরিব্রাজকরূপেণ হিতং তস্য চিকীর্ষতি ॥৩৩॥
ন বয়ং ব্রূম ধর্ম্মাত্মন্। ব্যেতু তে ভয়মীদৃশম্।
উপতিষ্ঠতু কল্যাণং ভবন্তং ভ্রাতৃভিঃ সহ ॥৩৪॥
বৈশম্পায়ন উবাচ।
ততস্তে ব্রাহ্মণাঃ সর্ব্বে হুঙ্কারৈঃ ক্রোধমূর্চ্ছিতাঃ।
নির্ভৎ'সয়ন্তঃ শুচয়ো নিজঘ্নুঃ পাপরাক্ষসম্ ॥৩৫॥
স পপাত বিনির্দগ্ধস্তেজসা ব্রহ্মবাদিনাম্।
মহেন্দ্রাশনিনির্দগ্ধঃ পাদপোঽঙ্কুরবানিব ॥৩৬॥

ভারতকৌমুদী

তত ইতি। অস্মাকং সম্বন্ধীতি শেষঃ, শ্রীঃ জীবনেন রাজলক্ষ্মীরেব ॥৩১॥
জজ্ঞুরিতি। জজ্ঞুর্জ্ঞাতবন্তঃ, তং চার্ব্বাকম্ ॥৩২॥
এষ ইতি। তস্য দুর্য্যোধনস্য, চিকীর্ষতি কর্ত্তুমিচ্ছতি ॥৩৩॥
নেতি। ব্রূম ইতি বিসর্গলোপো হ্রস্বস্ত্যামড়াগমাভাবো বা আর্ষঃ। ব্যেতু অপগচ্ছতু। ভয়ং নিন্দায়াঃ ॥৩৪॥
তত ইতি। ক্রোধেন মূর্চ্ছিতা উত্তেজিতাঃ। শুচয়ঃ পবিত্রাঃ ॥৩৫॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা নরনাথ! তদনন্তর সেই ব্রাহ্মণেরা সকলেই একযোগে বলিলেন—'রাজা! এই ব্রাহ্মণটা আমাদের কেহই নহে। আপনি জীবন ধারণ করুন, আপনার রাজলক্ষ্মীও চিরস্থায়িনী হউক' ॥৩১॥

তাহার পর বেদবিদ্বান্ ও তপোবলে নির্ম্মলচিত্ত সেই মহাত্মা ব্রাহ্মণেরা জ্ঞানদৃষ্টি-দ্বারা চার্ব্বাককে চিনিতে পারিলেন ॥৩২॥

ব্রাহ্মণেরা বলিলেন—'মহারাজ! দুর্য্যোধনের সখা চার্ব্বাকনামক এই রাক্ষস পরিব্রাজকরূপে দুর্য্যোধনেরই হিতসাধন করিবার ইচ্ছা করিতেছে ॥৩৩॥

ধর্ম্মাত্মা! আমরা এরূপ কথা বলি নাই। অতএব আপনার এইরূপ নিন্দায় ভয় তিরোহিত হউক এবং ভ্রাতৃগণের সহিত আপনার মঙ্গল হউক' ॥৩৪॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর সেই পবিত্র ব্রাহ্মণেরা সকলে ক্রোধে উত্তেজিত হইয়া, ভৎ'সনা করিতে থাকিয়া, হুঙ্কারদ্বারা সেই পাপাত্মা রাক্ষসটাকে মারিয়া ফেলিলেন ॥৩৫॥

পূজিতাশ্চ যযুর্বিপ্রা রাজানমভিনন্দ্য তম্ ।
রাজা চ হর্ষমাপেদে পাণ্ডবঃ সসুহৃজ্জনঃ ॥৩৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
চার্ব্বাকনিগ্রহে চার্ব্বাকবধে অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ ।

—*:—

বৈশম্পায়ন উবাচ ।
ততস্তত্র তু রাজানং তিষ্ঠন্তং ভ্রাতৃভিঃ সহ ।
উবাচ দেবকীপুত্রঃ সর্ব্বদর্শী জনার্দ্দনঃ ॥১॥

### ভারতকৌমুদী

স ইতি। ব্রহ্মবাদিনাং বেদবাদিনাম্। মহেন্দ্রাশনিনা ইন্দ্রবজ্রেণ নির্দগ্ধঃ, অঙ্কুরবানিবেত্যনেন চার্ব্বাকস্য জপমালাদ্যাক্ষিপ্তম্ ॥৩৬॥

পূজিতা ইতি। পূজিতা ন্যায্যকার্য্যকরণাৎ সর্ব্বৈঃ সম্মানিতাঃ। আপেদে প্রাপ ॥৩৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভাবতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। সর্ব্বদর্শী ঈশ্বররূপত্বা'দিত্যাশয়ঃ। জনার্দ্দনঃ কৃষ্ণঃ ॥১॥

### ভারতভাবদীপঃ

॥১৯—২৯॥ প্রত্যাসন্নাঃ সমীপস্থা ব্যসনিনশ্চিরদুঃখিনো ভ্রাত্রাদয়ো যস্য তম্, ভ্রাত্রাদিদুঃখবিহারার্থং মমেদং রাজ্যকরণম্, ন তু স্বসুখার্থমিত্যর্থঃ ॥৩০—৩১॥ জক্ষ র্জাতবস্তঃ ॥৩২—৩৭॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৮॥

তখন ইন্দ্রের বজ্রদগ্ধ অঙ্কুরযুক্ত বৃক্ষের ন্যায় সেই রাক্ষসটা বেদবাদী ব্রাহ্মণগণের তেজে দগ্ধ হইয়া পতিত হইল ॥৩৬॥

তৎপরে সেই ব্রাহ্মণেরা বিশেষ সম্মানিত হইয়া, যুধিষ্ঠিরের অভিনন্দন করিয়া, যথাস্থানে প্রস্থান করিলেন এবং যুধিষ্ঠিরও সুহৃজ্জনের সহিত আনন্দিত হইলেন ॥৩৭॥

—:*:-

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর যুধিষ্ঠির ভ্রাতৃগণের সহিত সেইস্থানে অবস্থান করিতে লাগিলে, সর্ব্বদর্শী দেবকীনন্দন কৃষ্ণ তাঁহার নিকট বলিতে লাগিলেন ॥১॥

* '…সপ্তত্রিংশোঽধ্যায়ঃ' নি।

বাসুদেব উবাচ।

ব্রাহ্মণাস্তাত! লোকেঽস্মিন্নর্চ্চনীয়াঃ সদা মম।
এতে ভূমিচরা দেবা বাগ্‌বিষাঃ সুপ্রসাদকাঃ ॥২॥
পুরা কৃতযুগে রাজন্! চার্ব্বাকো নাম রাক্ষসঃ।
তপস্তেপে মহাবাহো! বদর্য্যাং বহুবার্ষিকম্ ॥৩॥
বরেণ চ্ছন্দ্যমানশ্চ ব্রহ্মণা চ পুনঃ পুনঃ।
অভয়ং সর্ব্বভূতেভ্যো বরয়ামাস ভারত! ॥৪॥
দ্বিজাবমানাদন্যত্র প্রাদাদ্বরমনুত্তমম্।
অভয়ং সর্ব্বভূতেভ্যো দদৌ তস্মৈ জগৎপতিঃ ॥৫॥
স তু লব্ধবরঃ পাপো দেবানমিতবিক্রমঃ।
রাক্ষসস্তাপয়ামাস তীব্রকর্ম্মা মহাবলঃ ॥৬॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণা ইতি। কথমর্চ্চনীয়া ইত্যাহ এত ইতি। ভূমিচরাঃ পৃথিবীবাসিনঃ, বাগেব বিষং বিষবৎ বিঘ্ননাশিকা যেষাং তে, সুকরঃ প্রসাদো যেষাং তে ॥২॥

অথাস্তু নাম ব্রাহ্মণানাং তাদৃশঃ প্রভাবঃ, রাক্ষসস্য তু চার্ব্বাকস্য কথমীদৃশং সাহসমিত্যাহ পুরেতি। কৃতযুগে সত্যযুগে। বদর্য্যাং বদরিকাশ্রমে ॥৩॥

বরেণেতি। ছন্দ্যমানঃ অনুরুধ্যমানঃ। বরয়ামাস চার্ব্বাক ইতি শেষঃ ॥৪॥

দ্বিজেতি। ন বিদ্যতে উত্তমং যস্মাত্তম্। জগৎপতির্ব্রহ্মা ॥৫॥

স ইতি। তীব্রকর্ম্মা নিষ্ঠুরকার্য্যকারী ॥৬॥

কৃষ্ণ বলিলেন—'মাননীয় রাজা! এই জগতে ব্রাহ্মণেরা সর্ব্বদাই আমার পূজনীয়। কারণ, ইহারা পৃথিবীচারী দেবতাস্বরূপ এবং ইঁহাদের বাক্যই বিষ, আবার প্রসন্নতা উৎপাদন করাও সহজ ॥২॥

মহাবাহু রাজা! পূর্ব্বকালে সত্যযুগে এই রাক্ষস চার্ব্বাক বদরিকাশ্রমে বহুবৎসর যাবৎ তপস্যা করিয়াছিল ॥৩॥

ভরতনন্দন! তাহার পর ব্রহ্মা আসিয়া বর লইবার জন্য বার বার অনুরোধ করিলে, চার্ব্বাক সমস্ত প্রাণী হইতেই নিজের অভয় বর প্রার্থনা করিয়াছিল ॥৪॥

তখন অপমানিত ব্রাহ্মণ ভিন্ন অপর সমস্ত প্রাণী হইতেই সর্ব্বোত্তম অভয় বর তাহাকে ব্রহ্মা দান করিয়াছিলেন ॥৫॥

তৎপরে অসাধারণ বিক্রমশালী, নিষ্ঠুর কার্য্যকারী, মহাবল ও পাপাত্মা চার্ব্বাক ব্রহ্মার নিকট সেই বর লাভ করিয়া, দেবগণকে সন্তপ্ত করিতে লাগিল ॥৬॥

ততো দেবাঃ সমেতাশ্চ ব্রহ্মাণমিদমব্রুবন্ ।
বধায় রক্ষসস্তস্য বলবিপ্রকৃতাস্তদা ॥৭॥
তানুবাচ ততো দেবো বিহিতস্তত্র বৈ ময়া ।
যথাস্য ভবিতা মৃত্যুরচিরেণেতি ভারত ! ॥৮॥
রাজা দুর্য্যোধনো নাম সখাস্য ভবিতা নৃষু ।
তস্য স্নেহাববদ্ধোঽসৌ ব্রাহ্মণানবমংস্যতে ॥৯॥
তত্রৈনং রুষিতা বিপ্রা বিপ্রকারপ্রধর্ষিতাঃ ।
ধক্ষ্যন্তি বাগ্‌বলাঃ পাপং ততো নাশং গমিষ্যতি ॥১০॥
স এষ নিহতঃ শেতে ব্রহ্মদণ্ডেন রাক্ষসঃ ।
চার্ব্বাকো নৃপতিশ্রেষ্ঠ ! মা শুচো ভরতর্ষভ ! ॥১১॥
হতাস্তে ক্ষত্রধর্ম্মেণ জ্ঞাতয়স্তব পার্থিব ! ।
স্বর্গতাশ্চ মহাত্মানো বীরাঃ ক্ষত্রিয়পুঙ্গবাঃ ॥১২॥

## ভারতকৌমুদী

তত ইতি। সমেতাঃ সমুপগতাঃ। বলেন বিপ্রকৃতা উৎপীড়িতাঃ ॥৭॥
তানিতি। দেবো ব্রহ্মা, বিহিত উপায় ইতি শেষঃ, তত্র বধে ॥৮॥
রাজেতি। নৃষু মনুষ্যমধ্যে। অসৌ চার্ব্বাকঃ ॥৯॥
তত্রেতি। রুষিতাঃ ক্রুদ্ধাঃ, বিপ্রকারেণ অবমানেন প্রধর্ষিতা আক্রান্তাঃ ॥১০॥
স ইতি। ব্রহ্মদণ্ডেন ব্রাহ্মণকৃতদণ্ডেন। মা শুচো ব্রাহ্মণবধাৎ শোকং ন কুরু ॥১১॥
অথ জ্ঞাতিশোকমেবাহং করোমীত্যত্রাহ হতা ইতি। স্বর্গতাঃ স্বর্গং প্রাপ্তাঃ ॥১২॥

তাহার পর একদা দেবতারা সেই চার্ব্বাক রাক্ষসের প্রভাবে নিপীড়িত হইয়া, ব্রহ্মার নিকটে যাইয়া, চার্ব্বাকের বধের জন্য এই কথাই বলিলেন ॥৭॥

ভরতনন্দন ! তদনন্তর ব্রহ্মা দেবগণকে বলিলেন—'যাহাতে অচিরকালমধ্যে চার্ব্বাক নিহত হয়, সে বিষয়ে আমি উপায় করিয়াছি ॥৮॥

মনুষ্যলোকে দুর্য্যোধননামে এক রাজা জন্মিবেন এবং তিনি চার্ব্বাকের সখা হইবেন। কালক্রমে এই চার্ব্বাক সেই দুর্য্যোধনের সৌহার্দ্দসূত্রে আবদ্ধ হইয়া, ব্রাহ্মণগণের অবমাননা করিবে ॥৯॥

তখন বাক্‌শক্তিসম্পন্ন ব্রাহ্মণেরা চার্ব্বাকের অবজ্ঞায় ক্রুদ্ধ হইয়া, ব্রহ্মতেজেই পাপাত্মাকে দগ্ধ করিবেন ; তাহাতেই চার্ব্বাক বিনষ্ট হইবে' ॥১০॥

ভরতশ্রেষ্ঠ রাজপ্রধান ! সেই চার্ব্বাক রাক্ষসই এই ব্রাহ্মণের তেজে বিনষ্ট হইয়া শয়ন করিয়াছে। অতএব আপনি ব্রহ্মহত্যা হইয়াছে বলিয়া অনুতাপ করিবেন না ॥১১॥

স ত্বমাতিষ্ঠ কার্য্যাণি মা তে ভূদ্‌গ্লানিরচ্যুত!।
শত্রূন্ জহি প্রজা রক্ষ দ্বিজাংশ্চ পরিপূজয় ॥১৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
চার্ব্বাকনিগ্রহে চার্ব্বাকবরদানাদিকথনে ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

(২। আভিষেচনিক পর্ব্ব।

## চত্বারিংশোঽধ্যায়ঃ।

—:০:—

বৈশম্পায়ন উবাচ।
ততঃ কুন্তীসুতো রাজা গতমন্যুর্গতজ্বরঃ।
কাঞ্চনে প্রাঙ্‌মুখো হৃষ্টো ন্যষীদৎ পরমাসনে ॥১॥

### ভারতকৌমুদী

স ইতি। আতিষ্ঠ অনুতিষ্ঠ, হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট! ॥১৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি চার্ব্বাকনিগ্রহে ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

তত ইতি। গতমন্যুস্তিরোহিতদৈন্যঃ, গতজ্বরো বিনষ্টসন্তাপঃ। উভয়ত্রাপি ব্যাসাদিবাক্যোনাশ্বাসলাভাদিতি ভাবঃ। কাঞ্চনে স্বর্ণময়ে, ন্যষীদদুপাবিশৎ ॥১॥

### ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৭॥ বিহিতো ময়া আজ্ঞপ্তঃ ॥৮—১৩॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৩৯॥

—:০:—

রাজা! তা'র পর, আপনার সেই জ্ঞাতিরা এবং ক্ষত্রিয়শ্রেষ্ঠ ও বীর সেই মহাত্মারা ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে নিহত হইয়া স্বর্গে গমন করিয়াছেন ॥১২॥

অতএব ধার্ম্মিকশ্রেষ্ঠ রাজা! আপনি এখন কর্ত্তব্য কার্য্যগুলির অনুষ্ঠান করিতে আরম্ভ করুন; আপনার যেন কোন গ্লানি হয় না। আপনি এখন শত্রুসংহার, প্রজাগণকে পালন এবং ব্রাহ্মণগণের সম্মান করিতে থাকুন' ॥১৩॥

—:০:—

* '...অষ্টত্রিংশোঽধ্যায়ঃ' নি।

তমেবাভিমুখৌ পীঠে সুদীপ্তে কাঞ্চনে শুভে।
সাত্যকির্বাসুদেবশ্চ নিষীদতুররিন্দমৌ ॥২॥
মধ্যে কৃত্বা তু রাজানং ভীমসেনার্জ্জুনাবুভৌ।
নিষীদতুর্মহাত্মানৌ শ্লক্ষ্ণয়োর্মণিপীঠয়োঃ ॥৩॥
দান্তে সিংহাসনে শুভ্রে জাম্বুনদবিভূষিতে।
পৃথাপি সহদেবেন সহাস্তে নকুলেন চ ॥৪॥
সুধর্ম্মা বিদুরো ধৌম্যো ধৃতরাষ্ট্রশ্চ কৌরবঃ।
নিষেদুর্জ্বলনাকারেষ্বাসনেষু পৃথক্ পৃথক্ ॥৫॥
যুযুৎসুঃ সঞ্জয়শ্চৈব গান্ধারী চ যশস্বিনী।
ধৃতরাষ্ট্রো যতো রাজা ততঃ সর্ব্বে সমাবিশন্ ॥৬॥
তত্রোপবিষ্টো ধর্ম্মাত্মা শ্বেতাঃ সুমনসোঽস্পৃশৎ।
স্বস্তিকানক্ষতান্ ভূমিং সুবর্ণং রজতং মণিম্ ॥৭॥

ভারতকৌমুদী

তমিতি। সুদীপ্তে অত্যুজ্জ্বলে। নিষীদতুরুপবিবিশতুঃ। পরোক্ষায়াং সীদাদেশ আর্ষঃ ॥২॥
মধ্য ইতি। মধ্যে কৃত্বা দ্বয়োঃ পার্শ্বয়োরিত্যর্থঃ। শ্লক্ষ্ণয়োর্মসৃণয়োঃ ॥৩॥
দান্ত ইতি। দান্তে হস্তিদন্তনির্ম্মিতে, জাম্বুনদৈঃ স্বর্ণৈর্বিভূষিতে ॥৪॥
সুধর্ম্মেতি। সুধর্ম্মা নাম দুর্য্যোধনপুরোহিতঃ। জ্বলনাকারেষু স্বর্ণময়ত্বাদগ্নিবর্ণেষু ॥৫॥
যুযুৎসুরিতি। যতো যত্র, ততস্তত্র, সমাবিশন্ উপাবিশন্ ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর যুধিষ্ঠির দৈন্যশূন্য, সন্তাপবিহীন ও আনন্দিত হইয়া, অতি উৎকৃষ্ট স্বর্ণময় আসনে পূর্ব্বমুখে উপবেশন করিলেন ॥১॥

শত্রুদমনকারী কৃষ্ণ ও সাত্যকি যুধিষ্ঠিরের অভিমুখ হইয়া, শুভলক্ষণযুক্ত স্বর্ণময় অত্যুজ্জ্বল আসনে উপবিষ্ট হইলেন ॥২॥

মহাত্মা ভীমসেন ও অর্জ্জুন যুধিষ্ঠিরকে মধ্যবর্ত্তী করিয়া অর্থাৎ তাঁহার দুইপার্শ্বে মসৃণ ও মণিময় দুইখানি আসনে সমাসীন হইলেন ॥৩॥

কুন্তীদেবীও নকুল এবং সহদেবকে দুইপার্শ্বে রাখিয়া, একখানি গজদন্তময় শুভ্রবর্ণ ও স্বর্ণখচিত সিংহাসনের উপরে উপবেশন করিলেন ॥৪॥

দুর্য্যোধনের পুরোহিত সুধর্ম্মা, যুধিষ্ঠিরের পুরোহিত ধৌম্য, ধৃতরাষ্ট্র ও বিদুর—ইঁহারা স্বর্ণময় ও অগ্নিবর্ণ ভিন্ন ভিন্ন আসনে উপবিষ্ট হইলেন ॥৫॥

যুযুৎসু, সঞ্জয় ও যশস্বিনী গান্ধারী—ধৃতরাষ্ট্র যে স্থানে উপবেশন করিয়াছিলেন, সেইস্থানে পৃথক্ পৃথক্ আসনে উপবেশন করিলেন ॥৬॥

(৪)···শয্যাসনে··· নি।

ততঃ প্রকৃতয়ঃ সর্ব্বাঃ পুরস্কৃত্য পুরোহিতম্ ।
দদৃশুর্ধর্ম্মরাজানমাদায় বহু মঙ্গলম্ ॥৮॥
পৃথিবীঞ্চ সুবর্ণঞ্চ রত্নানি বিবিধানি চ ।
আভিষেচনিকং ভাণ্ডং সর্ব্বসম্ভারসম্ভৃতম্ ॥৯॥ (যুগ্মকম্)
কাঞ্চনৌড়ুম্বরাস্তত্র রাজতাঃ পৃথিবীময়াঃ ।
পূর্ণকুম্ভাঃ সুমনসো লাজা বর্হীংষি গোরসাঃ ॥১০॥
শমীপিপ্পলপালাশসমিধো মধুসর্পিষী ।
স্রুব ঔড়ুম্বরঃ শঙ্খস্তথা হেমবিভূষিতঃ ॥১১॥ (যুগ্মকম্)
দাশার্হেণাভ্যনুজ্ঞাতস্তত্র ধৌম্যঃ পুরোহিতঃ ।
প্রাগুদক্প্লবনে বেদীং লক্ষণেনোপলিখ্য চ ॥১২॥

ভারতকৌমুদী

তত্রেতি। সুমনসঃ পুষ্পাণি, অস্পৃশমঙ্গলার্থমিতি ভাবঃ ॥৭॥

তত ইতি। প্রকৃতয়ঃ পুরবাসিনঃ "প্রকৃতয়ঃ পৌরাণাং শ্রেণয়োঽপি চ।" ইত্যমরঃ। পুরোহিতং ধৌম্যম্। মঙ্গলং দ্রব্যম্। পৃথিবীং তীর্থমৃত্তিকাম্। ভাণ্ডং পাত্রম্ ॥৮—৯॥

কাঞ্চনেতি। কাঞ্চনাঃ স্বর্ণময়াশ্চ ঔড়ুম্বরাস্তাম্রময়াশ্চে তে, পৃথিবীময়া মৃন্ময়াঃ। সুমনসঃ পুষ্পাণি, লাজা ভৃষ্টযবাঃ, বর্হীংষি কুশাঃ, গোরসা গোদুগ্ধানি। ঔড়ুম্বরস্তাম্রময়ঃ। এতানি দ্রব্যাণ্যানীতানীতি শেষঃ ॥১০—১১॥

ভারতভাবদীপঃ

ততঃ কুন্তীসুত ইতি। গতমন্যুর্বীতদৈন্যঃ, গতজ্বরো বীতশোকঃ ॥১॥ নিষীদতুরিতি নিষেদতুরিত্যর্থে আর্ষঃ ॥২—৩॥ দান্তে গজদন্তময়ে ॥৪॥ সুধর্ম্মা দুর্য্যোধনপুরোহিতঃ ॥৫—৬॥ স্বস্তিকান্

ধর্ম্মাত্মা যুধিষ্ঠির সেই উত্তম আসনে উপবিষ্ট থাকিয়া, শ্বেতবর্ণ পুষ্প, স্বস্তিক, অক্ষত, তীর্থমৃত্তিকা, স্বর্ণ, রৌপ্য ও মণি স্পর্শ করিলেন ॥৭॥

তাহার পর পুরবাসীরা সকলে ধৌম্যপুরোহিতকে অগ্রবর্ত্তী করিয়া, দধি ও দূর্ব্বাপ্রভৃতি নানাবিধ মাঙ্গলিকদ্রব্য, তীর্থমৃত্তিকা, সুবর্ণ, নানাবিধ রত্ন এবং সিন্দূর ও কজ্জলপ্রভৃতি দ্রব্যে পরিপূর্ণ আভিষেচনিকপাত্র লইয়া উপস্থিত হইয়া, যুধিষ্ঠিরকে দর্শন করিল ॥৮—৯॥

স্বর্ণময়, তাম্রময়, রৌপ্যময় ও মৃন্ময় কতকগুলি জলপূর্ণ কুম্ভ, পুষ্প, খই, কুশ, গোদুগ্ধ, শমী, অশ্বত্থ ও পলাশের সমিধ, মধু, ঘৃত, তাম্রময় স্রুব এবং স্বর্ণভূষিত শঙ্খ সেইস্থানে আনয়ন করা হইল ॥১০—১১॥

(১০)···বর্হীংষি গোরসম্···পি বঙ্গ বর্দ্ধ।

ব্যাঘ্রচর্ম্মোত্তরে শুক্লে সর্ব্বতোভদ্র আসনে ।
দৃঢ়পাদপ্রতিষ্ঠানে হুতাশনসমত্বিষি ॥১৩॥
উপবেশ্য মহাত্মানং কৃষ্ণাঞ্চ দ্রুপদাত্মজাম্ ।
জুহাব পাবকং ধীমান্ বিধিমন্ত্রপুরস্কৃতম্ ॥১৪॥ (বিশেষকম্)
তত উত্থায় দাশার্হঃ শঙ্খমাদায় পূজিতম্ ।
অভ্যসিঞ্চৎ পতিং পৃথ্ব্যাঃ কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্ ॥১৫॥
ধৃতরাষ্ট্রশ্চ রাজর্ষিঃ সর্ব্বাঃ প্রকৃতয়স্তথা ।
অনুজ্ঞাতোঽথ কৃষ্ণেন ভ্রাতৃভিঃ সহ পাণ্ডবঃ ॥১৬॥
পাঞ্চজন্যাভিষিক্তশ্চ রাজামৃতমুখোঽভবৎ ।
ততোঽনুবাদয়ামাসুঃ পণবানকদুন্দুভীন্ ॥১৭॥

ভারতকৌমুদী

দাশার্হেণেতি। দাশার্হেণ কৃষ্ণেন। প্রাক্ পূর্ব্বম্ উদক্ উত্তরঞ্চ প্লবনং ক্রমনিম্নং যস্য তস্মিন্। তাদৃশে দেশে, প্লবতে জলাদিকং নিঃসরত্যনেনেতি ব্যুৎপত্তেঃ। "প্রাগাননো ধনদদিগ্‌বদনো-ঽথবাপি" ইতি তিথিতত্ত্বধৃতস্মৃত্যা পূর্ব্বমুখতয়া উত্তরমুখতয়া বা কর্ম্মকারিণ্যুপবিষ্টে ক্ষিপ্তং জলাদিকং যথা পূর্ব্বস্যামুত্তরস্যাং বা দিশি নিঃসরতি, ন তু কর্ম্মকারিণ আসনাদিকমার্দ্রীকরোতি, তদর্থমেতৎ প্রাগুদক্প্লবনত্বং জ্ঞেয়ম্। লক্ষণেন শাস্ত্রোক্তহস্তপ্রমাণাদিস্বরূপেণ, কাঞ্চিদ্বেদীম্, উপলিখ্য নির্ম্মায়, ব্যাঘ্রচর্ম্ম উত্তরম্ উপর্য্যাস্তরণং যস্য তস্মিন্, শুক্লে নির্ম্মলে, সর্ব্বতোভদ্রে তদাখ্যে আসনে, দৃঢ়েষু পাদেষু নিম্নস্তম্ভেষু প্রতিষ্ঠানং স্থিতির্যস্য তস্মিন্, হুতাশনসমা স্বর্ণময়ত্বাদগ্নিতুল্যা ত্বিট্ প্রভা যস্য তস্মিন্, মহাত্মানং যুধিষ্ঠিরম্, বিধিনা শাস্ত্রোক্তবিধানেন মন্ত্রৈঃ পুরস্কৃতং স্থাপিতম্ ॥১২—১৪॥

তত ইতি। দাশার্হঃ কৃষ্ণঃ। অভ্যসিঞ্চৎ তচ্ছঙ্খজলেন, পৃথ্ব্যাঃ পৃথিব্যাঃ ॥১৫॥

ধৃতেতি। প্রকৃতয়ঃ পুরবাসিনঃ, তথা অভ্যসিঞ্চন্। পাঞ্চজন্যেন শঙ্খেন অভিষিক্তঃ, অমৃতং

---

তাহার পর কৃষ্ণের অনুমতিক্রমে, জ্ঞানী ধৌম্যপুরোহিত—যে স্থানের পূর্ব্বদিক্ ও উত্তরদিক্ একটু নিম্ন ছিল, সেই স্থানে শাস্ত্রোক্ত লক্ষণযুক্ত একটা বেদী নির্ম্মাণ করিয়া, তাহার নিকটে সর্ব্বতোভদ্রনামক একখানি নির্ম্মল স্বর্ণময় আসনে মহাত্মা যুধিষ্ঠিরকে ও দ্রুপদনন্দিনী কৃষ্ণাকে উপবেশন করাইয়া, সেই বেদীর উপরে মন্ত্রদ্বারা যথাবিধানে অগ্নিস্থাপনপূর্ব্বক হোম করিলেন। সেই সর্ব্বতোভদ্র আসনখানির পায়াগুলি দৃঢ় ছিল, তাহার উপরে একখানি ব্যাঘ্রচর্ম্ম পাতিত ছিল এবং অগ্নির ন্যায় সেই আসনের উজ্জল প্রভা প্রকাশ পাইতেছিল ॥১২—১৪॥

তদনন্তর কৃষ্ণ গাত্রোত্থান করিয়া, জলপূর্ণ উত্তম পাঞ্চজন্য শঙ্খ লইয়া, তাহার জলদ্বারা কুন্তীপুত্র রাজা যুধিষ্ঠিরকে অভিষিক্ত করিলেন ॥১৫॥

---

(১২)···লক্ষণেনোপলক্ষ্য চ···পি,···প্রাগুদক্প্রবণে···বঙ্গ বর্দ্ধ নি।

ধর্ম্মরাজোঽপি তৎ সর্ব্বং প্রতিজগ্রাহ ধর্ম্মতঃ।
পূজয়ামাস তাংশ্চাপি বিধিবদ্ভূরিদক্ষিণঃ ॥১৮॥
ততো নিষ্কসহস্রেণ ব্রাহ্মণান্ স্বস্ত্যবাচয়ৎ।
বেদাধ্যয়নসম্পন্নান্ ধৃতিশীলসমন্বিতান্ ॥১৯॥
তে প্রীতা ব্রাহ্মণা রাজন্! স্বস্ত্যূচুর্জয়মেব চ।
হংসা ইব চ নর্দ্দন্তঃ প্রশশংসুর্যুধিষ্ঠিরম্ ॥২০॥
যুধিষ্ঠির! মহাবাহো! দিষ্ট্যা জয়সি পাণ্ডব!।
দিষ্ট্যা স্বধর্ম্মং প্রাপ্তোঽসি বিক্রমেণ মহাদ্যুতে! ॥২১॥

ভারতকৌমুদী

যজ্ঞাবশিষ্টদ্রব্যং মুখে যস্য সঃ, যজ্ঞাবশিষ্টং দ্রব্যং ভুক্তবানিত্যর্থঃ, "সর্ব্বস্মাদগ্রাসাবরার্দ্ধমন্নীয়াৎ" ইতি স্মৃতেঃ। "অমৃতং যজ্ঞশেষে স্যাৎ" ইত্যাদি মেদিনী ॥১৬—১৭॥

ধর্ম্মেতি। তৎ সর্ব্বং ধৌম্যাদিদত্তমাশীঃপুষ্পাদিকম্। তান্ ধৌম্যাদীন্ ॥১৮॥

তত ইতি। নিষ্কসহস্রেণ দানারসমূহদানেন। ধৃতির্ধৈর্য্যং শীলঞ্চ সচ্চরিত্রম্ ॥১৯॥

ত ইতি। নর্দ্দন্ত আনন্দেন গদ্‌গদস্বরমাবিষ্কুর্ব্বন্তঃ ॥২০॥

প্রশংসামেবাহ যুধীতি। দিষ্ট্যা ভাগ্যেন, জয়সি সর্ব্বোৎকর্ষেণ বর্ত্তসে ॥২১॥

ক্রমে রাজর্ষি ধৃতরাষ্ট্র এবং পুরবাসীরা সকলেও সেইভাবে যুধিষ্ঠিরকে অভিষিক্ত করিলেন। তৎপরে কৃষ্ণের অনুমতিক্রমে পাঞ্চজন্য শঙ্খের জলে অভিষিক্ত রাজা যুধিষ্ঠির ভীমসেনপ্রভৃতি ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া, শাস্ত্র অনুসারে সেই যজ্ঞশেষ দ্রব্য ভোজন করিলেন। তাহার পর, বাদ্যকারগণ পণব, আনক ও দুন্দুভি বাজাইতে লাগিল ॥১৬—১৭॥

ক্রমে ধৌম্যপ্রভৃতি ব্রাহ্মণেরা নির্ম্মাল্য দান করিলেন, যুধিষ্ঠিরও ন্যায় অনুসারে সে সমস্তই গ্রহণ করিলেন এবং প্রচুর দক্ষিণা দান করিয়া, যথাবিধানে সেই ব্রাহ্মণগণের পূজা করিলেন ॥১৮॥

তদনন্তর যুধিষ্ঠির এক একটী সুবর্ণ (মোহর) দান করিয়া, বেদাধ্যয়নসম্পন্ন এবং ধৈর্য্য ও সচ্চরিত্রসমন্বিত ব্রাহ্মণগণদ্বারা স্বস্তিবাচন করিলেন ॥১৯॥

রাজা! সেই ব্রাহ্মণেরা তখন আনন্দিত হইয়া, হংসগণের ন্যায় অস্পষ্টস্বরে 'স্বস্তি স্বস্তি' এবং 'জয় হউক জয় হউক' এইরূপ বলিলেন; আর যুধিষ্ঠিরকে প্রশংসা করিতে লাগিলেন—॥২০॥

'মহাতেজা, মহাবাহু, পাণ্ডুনন্দন যুধিষ্ঠির! ভাগ্যবশতঃ আপনি সর্ব্বশ্রেষ্ঠ হইয়াছেন এবং ভাগ্যবশতই আপনি বিক্রমদ্বারা আপন ধর্ম্ম লাভ করিয়াছেন ॥২১॥

(১৯)…স্বস্তি বাচয়ন্…বঙ্গ বৰ্দ্ধ।…স্বস্ত্যবাচয়ন্…নি।

দিষ্ট্যা গাণ্ডীবধন্বা চ ভীমসেনশ্চ পাণ্ডবঃ।
ত্বঞ্চাপি কুশলী রাজন্! মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ ॥২২॥
মুক্তা বীরক্ষয়াত্তস্মাৎ সংগ্রামাদ্বিজিতদ্বিষঃ।
ক্ষিপ্রমুত্তরকার্য্যাণি কুরু সর্ব্বাণি ভারত! ॥২৩॥
ততঃ প্রীত্যার্চ্চিতঃ সদ্ভির্ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
প্রতিপেদে মহদ্রাজ্যং সুহৃদ্ভিঃ সহ ভারত! ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি আভিষেচনিকে যুধিষ্ঠিরাভিষেকে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

-:*:-

## ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। গাণ্ডীবধন্বা অর্জ্জুনঃ। কুশলী মঙ্গলবান্ ॥২২॥

কথং কুশলীত্যাহ মুক্তা ইতি। বীরাণাং ক্ষয়ো যস্মিন্ তস্মাৎ, বিজিতা দ্বিষঃ শত্রবো যৈস্তে। উত্তরকার্য্যাণি ইতঃপরকর্ত্তব্যানি কর্ম্মাণি ॥২৩॥

তত ইতি। সদ্ভির্বিদুরাদিভিঃ। প্রতিপেদে লেভে।

অত্রেদমবধেয়ম্—"অমাবস্যান্তু মধ্যাহ্নে নিহতঃ শল্য এব চ। অমাবস্যান্তু সন্ধ্যায়াং রাজা দুর্য্যোধনো হতঃ॥" ইতি ভারতসাবিত্রীবচনেন অমাবস্যায়াং সায়াহ্নে দুর্য্যোধনস্যোরুভঙ্গঃ; "হেমন্তপ্রথমে মাসি শুক্লপক্ষে ত্রয়োদশীম্। প্রবৃত্তং ভারতং যুদ্ধং নক্ষত্রে যমদৈবতে॥" ইতি ভারতসাবিত্রীবচনেন চ স মুখ্যচান্দ্রমানেনাগ্রহায়ণমাস আসীৎ। এবঞ্চ তদমাবস্যাদিনে নিশায়ামশ্বত্থাম্না সৌপ্তিকবধঃ, তৎপ্রভাতে স্ত্রীপর্ব্বোক্তস্ত্রীবিলাপতর্পণাদিকম্, তদ্দিন এব তৎপরং পৌষশুক্লপ্রতিপদি হস্তিনায়ামঙ্গং যুধিষ্ঠিররাজ্যাভিষেকঃ। ততঃ প্রভৃতি চ যৌধিষ্ঠিরাব্দারম্ভ ইতি।

## ভারতভাবদীপঃ

সর্ব্বতোভদ্রাদ্যঙ্কিতানি দেবতাপীঠানি ॥৭—৮॥ ভাণ্ডম্ উপকরণম্ ॥৯॥ ঔডুম্বরাস্তাম্রময্যঃ ॥১০॥ উডুম্বরকাষ্ঠময়ঃ স্রুবঃ ॥১১—১৬॥ অমৃতমুখঃ অত্যন্তং দর্শনীয়ঃ ॥১৭—২৪॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪০॥

———:*:———

রাজা! ভাগ্যবশতই আপনি, ভীমসেন, অর্জ্জুন, নকুল ও সহদেব মঙ্গল লাভ করিয়াছেন ॥২২॥

কেন না, ভরতনন্দন! আপনারা সমস্ত শত্রু সংহার করিয়া, সেই বীরক্ষয়জনক যুদ্ধ হইতে মুক্তি লাভ করিয়াছেন। এখন সত্বর পরকর্ত্তব্য কার্য্যগুলি করিতে থাকুন' ॥২৩॥

(২৪)···প্রত্যর্চ্চিতঃ···পি বঙ্গ বর্দ্ধ। * '···ঊনচত্বারিংশোঽধ্যায়ঃ' নি।

# একচত্বারিংশোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

প্রকৃতীনাঞ্চ তদ্বাক্যং দেশকালোপবৃংহিতম্।
শ্রুত্বা যুধিষ্ঠিরো রাজাঽথোত্তরং প্রত্যভাষত ॥১॥
ধন্যাঃ পাণ্ডুসুতা নূনং যেষাং ব্রাহ্মণপুঙ্গবাঃ।
তথ্যান্ বাপ্যথবাতথ্যান্ গুণানাহুঃ সমাগতাঃ ॥২॥
অনুগ্রাহ্যা বয়ং নূনং ভবতামিতি মে মতিঃ।
যদেবং গুণসম্পন্নানস্মান্ ব্রূথ বিমৎসরাঃ ॥৩॥

ভারতকৌমুদী

এতচ্চাস্মাভির্বঙ্গভাষাবিরচিতে যুধিষ্ঠিরসময়নিরূপণগ্রন্থে বিস্তরেণ ভীষ্মপর্ব্বণি সপ্তদশাধ্যায়দ্বিতীয়শ্লোক-টীকায়াঞ্চ সংক্ষেপেণ সপ্রমাণমভিহিতং দ্রষ্টব্যম্ ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি আভিষেচনিকে চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

প্রকৃতীনামিতি। প্রকৃতীনাং পুরবাসিনাম্, দেশকালাভ্যামুপবৃংহিতং যোগ্যতয়া পরিপুষ্টম্ ॥১॥
ধন্যা ইতি। তথ্যান্ বিদ্যমানতয়া সত্যান্, অতথ্যান্ অবিদ্যমানতয়া মিথ্যাভূতান্ ॥২॥
অম্বিতি। বিগতো মৎসরঃ শুভদ্বেষো যেষাং তে ॥৩॥

ভরতনন্দন জনমেজয়! তাহার পর বিদুরপ্রভৃতি সজ্জনেরাও আনন্দিত হইয়া কে রাজসম্মানে সম্মানিত করিলেন। এইভাবে ধর্ম্মরাজ যুধিষ্ঠির সুহৃদ্গণের সহিত মিলিত হইয়া, বিশাল রাজ্য লাভ করিলেন ॥২৪॥

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর রাজা যুধিষ্ঠির পুরবাসিগণের দেশকালোচিত বাক্য শ্রবণ করিয়া, তাহার উত্তর বলিতে আরম্ভ করিলেন—॥১॥

'সমাগত ব্রাহ্মণশ্রেষ্ঠগণ যাঁহাদের সত্য বা মিথ্যা গুণ সকল বলিতেছেন, সেই পাণ্ডুপুত্রেরা নিশ্চয়ই ধন্য বটেন ॥২॥

আমার ধারণা যে, নিশ্চয়ই আমরা আপনাদের অনুগ্রহের পাত্র হইব। যেহেতু আপনারা বিদ্বেষবিহীন হইয়া আমাদিগকে এইরূপ গুণসম্পন্ন বলিতেছেন ॥৩॥

(১)···শ্রুত্বা যুধিষ্ঠিরো রাজা [সোঽন্তরং—পি বঙ্গ বর্দ্ধ

ধৃতরাষ্ট্রো মহারাজঃ পিতা নো দৈবতং পরম্ ।
শাসনেঽস্য প্রিয়ে চৈব স্থেয়ং মৎপ্রিয়কাঙ্ক্ষিভিঃ ॥৪॥
এতদর্থং হি জীবামি কৃত্বা জ্ঞাতিবধং মহৎ ।
অস্য শুশ্রূষণং কার্য্যং ময়া নিত্যমতন্দ্রিণা ॥৫॥
যদি চাহমনুগ্রাহ্যো ভবতাং সুহৃদাং তথা ।
ধৃতরাষ্ট্রে যথাপূর্বং বৃত্তিং বর্ত্তিতুমর্হথ ॥৬॥
এষ নাথো হি জগতো ভবতাঞ্চ ময়া সহ ।
অস্যৈব পৃথিবী কৃৎস্না পাণ্ডবাঃ সর্ব এব চ ॥৭॥
এতন্মনসি কর্ত্তব্যং ভবদ্ভির্বচনং মম ।
অনুজ্ঞাপ্যাথ তান্ রাজা যথেষ্টং গম্যতামিতি ॥৮॥
পৌরজানপদান্ সর্বান্ বিসৃজ্য কুরুনন্দনঃ ।
যৌবরাজ্যেন কৌন্তেয়ং ভীমসেনমযোজয়ৎ ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ধৃতেতি। পিতা জ্যেষ্ঠতাতঃ, নঃ অস্মাকম্ ॥৪॥
এতদিতি। মহৎ শুশ্রূষণমিতি সম্বন্ধঃ, অতন্দ্রিণা অনলসেন ॥৫॥
যদীতি। বৃত্তিং ব্যবহারম্ অনুসৃত্যেতি শেষঃ ॥৬॥
এষ ইতি। নাথো রক্ষিতা। কৃৎস্না সমগ্রা ॥৭॥
এতদিতি। অনুজ্ঞাপ্য অনুমত্য। যৌবরাজ্যেনাযোজয়ৎ যুবরাজমকরোৎ ॥৮—৯॥

---

মহারাজ ধৃতরাষ্ট্র আমাদের জ্যেষ্ঠতাত; সুতরাং পরমদেবতাস্বরূপ। অতএব আমার প্রিয়কামী লোকেরা ইঁহার শাসনের অধীন থাকিয়া প্রিয়কার্য্যে প্রবৃত্ত থাকিবেন ॥৪॥

আমি জ্ঞাতিবধ করিয়াও এই জন্যই জীবিত রহিয়াছি যে, আমি সর্ব্বদা উদ্‌যোগী হইয়া বিশেষভাবে ইঁহার পরিচর্য্যা করিব ॥৫॥

সুহৃদ্‌গণ! আমি যদি আপনাদের অনুগ্রহের পাত্র হই, তাহা হইলে আপনারা ধৃতরাষ্ট্রের সহিত পূর্ব্বের ন্যায়ই ব্যবহার করিবেন ॥৬॥

পুরবাসিগণ! ইনি আমার সহিত আপনাদের সকলেরই অধিপতি; আর সমস্ত পাণ্ডব এবং সমগ্র পৃথিবীও ইঁহারই ॥৭॥

আপনারা সর্বদাই আমার এই বাক্য মনে রাখিবেন; এখন আপনারা ইচ্ছা অনুসারে যাইতে পারেন'। এইভাবে সমস্ত পুরবাসী ও দেশবাসী লোককে

(৪)···ধৃতরাষ্ট্রো মহারাজঃ পিতা মে দৈবতং পরম্—বঙ্গ বর্দ্ধ।

মন্ত্রে চ নিশ্চয়ে চৈব ষাড়্গুণ্যস্য চ চিন্তনে।
বিদুরং বুদ্ধিসম্পন্নং প্রীতিমান্ স সমাদিশৎ ॥১০॥
কৃতাকৃতপরিজ্ঞানে তথায়ব্যয়চিন্তনে।
সঞ্জয়ং যোজয়ামাস বৃদ্ধং সর্ব্বগুণৈর্যুতম্ ॥১১॥
বলস্য পরিমাণে চ ভক্তবেতনয়োস্তথা।
নকুলং ব্যাদিশদ্রাজা কর্ম্মণাং চান্ববেক্ষণে ॥১২॥
পরচক্রোপরোধে চ দুষ্টানাং চাবমর্দ্দনে।
যুধিষ্ঠিরো মহারাজ! ফাল্গুনং ব্যাদিদেশ হ ॥১৩॥
দ্বিজানাং দেবকার্য্যেষু কার্য্যেষ্বন্যেষু চৈব হ।
ধৌম্যং পুরোধসাং শ্রেষ্ঠং নিত্যমেব সমাদিশৎ ॥১৪॥

ভারতকৌমুদী

মন্ত্র ইতি। নিশ্চয়ে কর্ত্তব্যনির্দ্ধারণে, ষাড়্গুণ্যে সন্ধ্যাদিষু ষট্‌সু গুণেষু, "সন্ধির্না বিগ্রহো যানমাসনং দ্বৈধমাশ্রয়ঃ। ষড়্গুণাঃ..." ইত্যমরঃ ॥১০॥

কৃতেতি। কৃতাকৃতপরিজ্ঞানে কর্ত্তব্যকর্ম্মণাং মধ্য ইত্যর্থঃ ॥১১॥

বলস্যেতি। বলস্য সৈন্যস্য, ভক্তমন্নং বেতনঞ্চ তয়োঃ ॥১২॥

পরেতি। পরচক্রস্য বিপক্ষরাজ্যস্য অবরোধে। ফাল্গুনমর্জ্জুনম্ ॥১৩॥

দ্বিজানামিতি। দেবকার্য্যেষু, দ্বিজানাং কার্য্যেষু, অন্যেষু পিতৃকার্য্যাদিষু চ ॥১৪॥

---

অনুমতি করিয়া ও বিদায় দিয়া, যুধিষ্ঠির ভীমসেনকে যৌবরাজ্যে অভিষিক্ত করিলেন ॥৮—৯॥

ক্রমে যুধিষ্ঠির আনন্দসহকারে বুদ্ধিমান্ বিদুরকে মন্ত্রণা, কর্ত্তব্য নির্দ্ধারণ, সন্ধি, বিগ্রহ, যুদ্ধযাত্রা, স্থিরভাবে অবস্থান, যুদ্ধ করা বা না করা এবং সহায় অবলম্বন করা—এই সমস্ত বিষয়ে নিযুক্ত (প্রধানমন্ত্রী) করিলেন ॥১০॥

কর্ত্তব্য কার্য্যগুলির মধ্যে কোন্‌টা করা হইয়াছে, কোন্‌টা বা করা না হইয়াছে ইহা জানা এবং আয় ও ব্যয়ের তত্ত্বাবধান করা—এই সমস্ত বিষয়ে বৃদ্ধ ও সর্ব্বগুণান্বিত সঞ্জয়কে নিযুক্ত করিলেন ॥১১॥

সৈন্যের সংখ্যা রাখা, তাহাদের খাদ্য ও বেতন দেওয়া এবং তাহাদের কার্য্য পর্য্যবেক্ষণ করা এই সমস্ত কার্য্যে নকুলকে যুধিষ্ঠিরকে প্রধান কর্ম্মচারী করিলেন ॥১২॥

মহারাজ! যুধিষ্ঠির, বিপক্ষ রাজ্যের অবরোধ ও দুষ্ট দমন—এই দুইটী কার্য্যে অর্জ্জুনকে নিযুক্ত করিলেন ॥১৩॥

দেবকার্য্য, ব্রাহ্মণকার্য্য ও পিতৃকার্য্যপ্রভৃতি অন্যান্য সৎকার্য্য সম্পাদন করিবার বিষয়ে পুরোহিতশ্রেষ্ঠ ধৌম্যকে অধ্যক্ষ নির্বাচন করিলেন ॥১৪॥

সহদেবং সমীপস্থং নিত্যমেব সমাদিশৎ।
তেন গোপ্যো হি নৃপতিঃ সর্ব্বাবস্থো বিশাংপতে! ॥১৫॥
যান্ যানমন্যদ্‌যোগ্যাংশ্চ যেষু যেম্বিহ কর্ম্মসু।
তাংস্তাংস্তেম্বেব যুযুজে প্রীয়মাণো মহীপতিঃ ॥১৬॥
বিদুরং সঞ্জয়ঞ্চৈব যুযুৎসুঞ্চ মহামতিম্।
অব্রবীৎ পরবীরঘ্নো ধর্ম্মাত্মা ধর্ম্মবৎসলঃ ॥১৭॥
উত্থায়োত্থায় তৎ কার্য্যমস্য রাজ্ঞঃ পিতুর্মম।
সর্ব্বং ভবদ্ভিঃ কর্ত্তব্যমপ্রমত্তৈর্যথাযথম্ ॥১৮॥
পৌরজানপদানাঞ্চ যানি কার্য্যাণি সর্ব্বশঃ।
রাজানং সমনুজ্ঞাপ্য তানি কর্ম্মাণি ভাগশঃ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি আভিষেচনিকে ভীমাদিকর্ম্মনিয়োগে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

সহদেবমিতি। সমীপস্থং স্বসমীপে অবস্থানায়েত্যর্থঃ। গোপ্যো রক্ষণীয়ঃ ॥১৫॥
যানিতি। অমন্যৎ অমন্যত। যুযুজে নিযুক্তবান্, মহীপতির্যুধিষ্ঠিরঃ ॥১৬॥
বিদুরমিতি। যুযুৎসুং নাম বৈশ্যাগর্ভোৎপন্নং ধৃতরাষ্ট্রপুত্রম্ ॥১৭॥
উত্থায়েতি। অস্য যৎ প্রয়োজনীয়ং কার্য্যম্, তৎ সর্ব্বং ভবদ্ভিরপ্রমত্তৈঃ কর্ত্তব্যম্ ॥১৮॥

ভারতভাবদীপঃ

প্রকৃতীনামিতি। তদ্বাক্যং দিষ্ট্যা জয়সীত্যাদি। অন্তরং পশ্চাৎ ॥১—১৭॥ যৎ অস্য কার্য্যং তচ্চ ভবদ্ভিঃ কর্ত্তব্যমিত্যর্থঃ ॥১৮॥ রাজানং ধৃতরাষ্ট্রম্, অনুজ্ঞাপ্য তানি কার্য্যাণি কর্ত্তব্যানীত্যর্থঃ ॥১৯॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪১॥

নরনাথ! যুধিষ্ঠির, সহদেবকে সর্বদাই নিজের নিকটে থাকিবার জন্য আদেশ করিলেন। কারণ, সমস্ত অবস্থাতেই রাজা যুধিষ্ঠিরকে সহদেব রক্ষা করিতে থাকিবেন ॥১৫॥

যুধিষ্ঠির ক্রমে যে যে লোককে যে যে কার্য্যে যোগ্য বলিয়া মনে করিলেন, সেই সেই লোককে সেই সেই কার্য্যে আনন্দসহকারে নিযুক্ত করিলেন ॥১৬॥

বিপক্ষবীরহন্তা, ধর্ম্মাত্মা ও ধর্ম্মবৎসল যুধিষ্ঠির মহামতি বিদুর, সঞ্জয় ও যুযুৎসুকে বলিলেন—॥১৭॥

'আমার জ্যেষ্ঠতাত এই বৃদ্ধ রাজার প্রয়োজনীয় যে যে কার্য্য উপস্থিত হইবে, আপনারা প্রতিদিন উঠিয়া উঠিয়া অবহিত চিত্তে সেই সমস্ত কার্য্য সম্পাদন করিবেন' ॥১৮॥

---

(১৯)···তানি কার্য্যাণি ভাগশঃ—পি,···তানি কার্য্যাণি ধর্ম্মতঃ নি। * '···চত্বারিংশোঽধ্যায়ঃ' নি।

# দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

তেতো যুধিষ্ঠিরো রাজা জ্ঞাতীনাং যে হতা যুধি।
শ্রাদ্ধানি কারয়ামাস তেষাং পৃথগুদারধীঃ ॥১॥
ধৃতরাষ্ট্রো দদৌ রাজা পুত্রাণামৌর্দ্ধদেহিকম্।
সর্ব্বকামগুণোপেতমন্নং গাশ্চ ধনানি চ।
রত্নানি চ বিচিত্রাণি মহার্হাণি মহাযশাঃ ॥২॥
যুধিষ্ঠিরস্তু দ্রোণস্য কর্ণস্য চ মহাত্মনঃ।
ধৃষ্টদ্যুম্নাভিমন্যুভ্যাং হৈড়িম্বস্য চ রক্ষসঃ ॥৩॥

ভারতকৌমুদী

পৌরেতি। রাজানং ধৃতরাষ্ট্রম্, সমনুজ্ঞাপ্য, ভাগশস্তানি কর্ম্মাণি স্বয়মগ্রহীদিতি শেষঃ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি আভিষেচনিকে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

তত ইতি। ততঃ পরম্, কস্যাঞ্চিৎ কৃষ্ণৈকাদশ্যামমাবস্যায়াং বা, অশৌচান্তদ্বিতীয়দিনানামতীতত্বাৎ অন্যস্যামেকস্যাং তিথৌ সর্ব্বেষাং শ্রাদ্ধানামকর্ত্তব্যত্বাচ্চ। অতএব স্ত্রীপর্ব্বণি যৎ কচিৎ কচিৎ শ্রাদ্ধকরণমভিহিতং তন্মুখ্যকালাভিপ্রায়েণ, শ্রদ্ধয়া দত্তমিতি ব্যুৎপত্ত্যা তর্পণাভিপ্রায়েণ বেতি জ্ঞেয়মিত্যবিরোধঃ। কারয়ামাস তত্তদধিকারিভিঃ। উদারধীঃ প্রশস্তবুদ্ধিঃ ॥১॥

ধৃতেতি। তেষাং পত্নীনাং মুখ্যাধিকারিত্বেঽপি শোকাকুলত্বেনাক্ষমত্বাৎ পিতৈব দদাবিতি বোধ্যম্। এবমন্যত্রাপি। মহার্হাণি মহামূল্যানি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥

---

আর পুরবাসিগণ এবং দেশবাসিগণের যে সকল কার্য্য করা আবশ্যক হইবে, রাজা ধৃতরাষ্ট্রের অনুমতি লইয়া, বিভিন্ন অংশের সেই সকল কার্য্যই নিজে করিবেন বলিয়া যুধিষ্ঠির অঙ্গীকার করিলেন ॥১৯॥

—:০:—

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর উদারচেতা যুধিষ্ঠির—জ্ঞাতিদের মধ্যে যাঁহারা যুদ্ধে নিহত হইয়াছিলেন, পৃথক্ পৃথক্ ভাবে তাঁহাদের শ্রাদ্ধ করাইলেন ॥১॥

মহাযশা রাজা ধৃতরাষ্ট্র ইচ্ছানুরূপ সমস্ত দ্রব্যদ্বারা দুর্য্যোধনপ্রভৃতি পুত্রগণের শ্রাদ্ধ করিলেন এবং তাহাতে অন্ন, গো, ধন ও মহামূল্য বিচিত্র রত্ন সকল দান করিলেন ॥২॥

বিরাটপ্রভৃতীনাঞ্চ সুহৃদামুপকারিণাম্ ।
দ্রুপদদ্রৌপদেয়ানাং দ্রৌপদ্যা সহিতো দদৌ ॥৪॥ (যুগ্মকম্)
ব্রাহ্মণানাং সহস্রাণি পৃথগেকৈকমুদ্দিশন্ ।
ধনৈ রত্নৈশ্চ গোভিশ্চ বস্ত্রৈশ্চ সমতর্পয়ৎ ॥৫॥
যে চান্যে পৃথিবীপালা যেষাং নাস্তি সুহৃজ্জনঃ ।
উদ্দিশ্যোদ্দিশ্য তেষাঞ্চ চক্রে রাজৌর্দ্ধদেহিকম্ ॥৬॥
সভাঃ প্রপাশ্চ বিবিধাস্তড়াগানি চ পাণ্ডবঃ ।
সুহৃদাং কারয়ামাস সর্ব্বেষামৌর্দ্ধদেহিকম্ ॥৭॥
স তেষামনৃণো ভূত্বা গত্বা লোকেম্ববাচ্যতাম্ ।
কৃতকৃত্যোঽভবদ্রাজা প্রজা ধর্ম্মেণ পালয়ন্ ॥৮॥

ভারতকৌমুদী

সুধীতি। দ্রোণস্য অশ্বত্থাম্নো নিরুদ্দিষ্টত্বাদ্ দ্রোণপত্নীদ্বারা। হৈড়িম্বস্য হিড়িম্বাপুত্রস্য ঘটোৎকচস্য। দ্রৌপদ্যেতি তস্যাস্তদানীং মুখ্যাধিকাবিত্বাৎ ॥৩—৪॥

ব্রাহ্মণানামিতি। একৈকং মৃতম্, উদ্দিশন্ যুধিষ্ঠির এব ॥৫॥

য ইতি। যে শল্যাদয়ঃ। রাজা যুধিষ্ঠিরঃ ॥৬॥

সভা ইতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ, সর্ব্বেষাং সুহৃদাম্, ঔর্দ্ধদেহিকং তদ্রূপাণি স্বর্গলোকপ্রাপকাণি তত্তন্নামাঙ্কিতানীত্যর্থঃ, বিবিধাঃ সভাঃ সভাভবনানি, প্রপাঃ পানীয়শালাঃ, তড়াগানি জলাশয়াংশ্চৈতানি কারয়ামাস। কৃতজ্ঞতাচিহ্নান্যেতানীতি ভাবঃ ॥৭॥

স ইতি। অবাচ্যতাম্ অকৃতজ্ঞতাহেতুকনিন্দনীয়তাম্ ॥৮॥

---

যুধিষ্ঠির দ্রোণপত্নীদ্বারা দ্রোণের শ্রাদ্ধ করাইলেন এবং মহাত্মা কর্ণ, ধৃষ্টদ্যুম্ন, অভিমন্যু, রাক্ষস ঘটোৎকচ ও বিরাটপ্রভৃতি উপকারী সুহৃদ্‌গণের শ্রাদ্ধ নিজেই করিলেন ; আর দ্রৌপদীর সহিত মিলিত হইয়া, দ্রৌপদীদ্বারা দ্রুপদ ও দ্রুপদের পুত্র-পৌত্রগণের শ্রাদ্ধ করাইলেন ॥৩—৪॥

ক্রমে যুধিষ্ঠির মৃত এক একজনকে উদ্দেশ্য করিয়া ধন, রত্ন, গো ও বস্ত্র প্রদানপূর্ব্বক এক এক সহস্র ব্রাহ্মণকে সন্তুষ্ট করিলেন ॥৫॥

অন্য যে সকল রাজা যুদ্ধে নিহত হইয়াছিলেন এবং যাঁহাদের সুহৃজ্জন সে স্থানে ছিলেন না, যুধিষ্ঠির তাঁহাদের উদ্দেশে পৃথক্ পৃথক্ ভাবে ঔর্দ্ধদেহিক কার্য্য করিলেন ॥৬॥

যুধিষ্ঠির যুদ্ধে নিহত সমস্ত সুহৃদ্‌গণের ঔর্দ্ধদেহিক কার্য্যকলাপ সম্পাদন করিয়া, ( তাঁহাদেরই স্মরণার্থ তাঁহাদেরই নামাঙ্কিত করিয়া ) স্থানে স্থানে সভাভবন, জলসত্র ও জলাশয় নির্ম্মাণ করাইলেন ॥৭॥

রাজা যুধিষ্ঠির এইভাবে সেই সুহৃদ্‌গণের নিকটে অনৃণী হইয়া এবং লোকসমাজে

নমস্তে দিক্ষু সর্ব্বাসু ত্বং হি সর্ব্বময়ো নিধিঃ।
নমস্তে ভগবন্! বিষ্ণো! লোকানাং প্রভবাপ্যয়! ॥১১৭॥
ত্বং হি কর্ত্তা হৃষীকেশ! সংহর্ত্তা চাপরাজিতঃ।
নহি পশ্যামি তে ভাবং দিব্যং হি ত্রিষু বর্ত্মসু ॥১১৮॥
তচ্চ পশ্যামি তত্ত্বেন যত্তে রূপং সনাতনম্।
দিবং তে শিরসা ব্যাপ্তং পদ্ভ্যাং দেবী বসুন্ধরা।
বিক্রমেণ ত্রয়ো লোকাঃ পুরুষোঽসি সনাতনঃ ॥১১৯॥
দিশো ভুজা রবিশ্চক্ষুর্বীর্য্যে শুক্রঃ প্রতিষ্ঠিতঃ।
সপ্তমার্গা নিরুদ্ধাস্তে বায়োরমিততেজসঃ ॥১২০॥
ব্যক্তাব্যক্তস্বরূপেণ ব্যাপ্তং সর্বং ত্বয়া বিভো!।
অব্যক্তং ব্রাহ্মণং রূপং ব্যক্তমেতচ্চরাচরম্ ॥১২১॥

ভারতকৌমুদী

নম ইতি। নিধির্ধনপাত্রবদাদরণীয়ঃ। হে প্রভবাপ্যয়! উৎপত্তিবিনাশকারণ! ॥১১৭॥
ত্বমিতি। ভাবমবস্থাম্, বর্ত্মসু জ্ঞানকর্ম্মভক্তিমার্গেষু ॥১১৮॥
তদিতি। পশ্যামি গুরূপদেশেন জানামি। দিবং স্বর্গঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৯॥
দিশ ইতি। শুক্রো ভার্গবঃ। সপ্ত প্রবহপরিবহাদয়ঃ, নিরুদ্ধাঃ স্ববিশালতয়া ॥১২০॥
ব্যক্তেতি। ব্যক্তাব্যক্তস্বরূপং স্বয়মেব পরার্দ্ধেন বিবৃণোতি। ব্রহ্মণ ইদং ব্রাহ্মণম্ ॥১২১॥

হে ভগবন্! আপনি সর্ব্বব্যাপী এবং ধননিধির ন্যায় সকলের আদরণীয়। অতএব আপনার সকল দিকে নমস্কার করি। বিষ্ণু! আপনি ত্রিভুবনের উৎপত্তি ও বিনাশের কারণ; সুতরাং আপনাকে নমস্কার করি ॥১১৭॥

হৃষীকেশ! আপনি জগতের কর্ত্তা ও সংহর্ত্তা এবং সর্ব্বত্র অপরাজিত। হায়! জ্ঞান, কর্ম্ম ও ভক্তি এই তিনটী পথের কোন পথেই আমি আপনার দিব্যভাব দেখিতে পাই না ॥১১৮॥

তবে নারায়ণ! গুরুর উপদেশে আপনার সেই সনাতনরূপটী জানিতে পারি। আপনার মস্তকে স্বর্গলোক, চরণযুগলে পৃথিবী এবং বিক্রমে ত্রিভুবন ব্যাপ্ত হইয়া রহিয়াছে। অতএব আপনিই সেই সনাতন বিরাট্ পুরুষ ॥১১৯॥

দিক্ সকল আপনার বাহু, সূর্য্য আপনার চক্ষু এবং বীর্য্যে শুক্র রহিয়াছেন; আর আপনি অমিততেজা বায়ুর প্রবহ ও নিবহপ্রভৃতি সাতটী পথকে নিরুদ্ধ রাখিয়াছেন ॥১২০॥

(১১৮)···হৃষীকেশঃ···ভেন পশ্যামি তে দিব্যান্ ভাবান্···নি। (১২১) অয়ং শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

অতসীপুষ্পসঙ্কাশং পীতবাসসমচ্যুতম্ ।
যে নমস্যন্তি গোবিন্দং ন তেষাং বিদ্যতে ভয়ম্ ॥১২২॥
একোঽপি কৃষ্ণস্য কৃতপ্রণামো দশাশ্বমেধাবভৃথেন তুল্যঃ।
দশাশ্বমেধী পুনরেতি জন্ম কৃষ্ণপ্রণামী ন পুনর্ভবায় ॥১২৩॥
কৃষ্ণব্রতাঃ কৃষ্ণমনুস্মরন্তো রাত্রৌ চ কৃষ্ণং পুনরুত্থিতা যে।
তে কৃষ্ণদেহাঃ প্রবিশন্তি কৃষ্ণমাজ্যং যথা মন্ত্রহুতং হুতাশে ॥১২৪॥
নমো নরকসন্ত্রাসরক্ষামণ্ডলকারিণে।
সংসারনিম্নগাবর্ত্ততরিকাষ্ঠায় বিষ্ণবে ॥১২৫॥

## ভারতকৌমুদী

অতসীতি। অতসীপুষ্পসঙ্কাশং নীলাতসীপুষ্পসমানবর্ণম্ ॥১২২॥

এক ইতি। দশানামশ্বমেধানাম্ অবভৃথেন সমাপ্তিস্নানেন। কিঞ্চ একঃ কৃষ্ণপ্রণামো দশাশ্বমেধেভ্যোঽপি শ্রেষ্ঠ ইত্যাহ দশেতি। পুনর্ভবায় পুনর্জন্মনে ন সম্পদ্যতে মুক্তিলাভাদিতি ভাবঃ ॥১২৩॥

কৃষ্ণেতি। কৃষ্ণ এব ব্রতং ব্রতবিষয়ো যেষাং তে, যে চ রাত্রৌ, পুনঃ প্রভাতে উত্থিতাশ্চ সন্তঃ, কৃষ্ণমনুস্মরন্তো ভবন্তীত্যর্থঃ, কৃষ্ণস্য দেহ ইব দেহো যেষাং তে তাদৃশাঃ সন্তঃ। হুতাশে অগ্নৌ ॥১২৪॥

নম ইতি। নরকাদ্যঃ সন্ত্রাসো ভয়ং তস্মাদ্রক্ষামণ্ডলং ব্যালগ্রাহী রক্ষণার্থগোলরেখামিব রক্ষণসমূহং করোতীতি তস্মৈ, সংসার এব নিম্নগাবর্ত্তো নদীজলভ্রমিস্তস্মিন্ তরিকাষ্ঠং তরণদারুভূতস্তস্মৈ, বিষ্ণবে নমঃ ॥১২৫॥

---

প্রভু! আপনি ব্যক্ত ও অব্যক্তরূপে এই চরাচর জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছেন। আপনার পরব্রহ্মরূপ অব্যক্ত এবং চরাচররূপ ব্যক্ত ॥১২১॥

যাঁহারা, নীল অতসীপুষ্পের ন্যায় নীলবর্ণ, পীতবসন পরিধায়ী ও বীরব্রত হইতে অভ্রষ্ট গোবিন্দকে নমস্কার করেন; তাঁহাদের কোন ভয় থাকে না ॥১২২॥

কৃষ্ণের উদ্দেশে একটী মাত্র প্রণাম করিলেও তাহা দশটী অশ্বমেধযজ্ঞের তুল্য হইয়া থাকে। (দশটী অশ্বমেধের তুল্য কেন, তদপেক্ষাও অধিক। কারণ,) দশাশ্বমেধকারীর পুনরায় জন্ম গ্রহণ করিতে হয়; কিন্তু কৃষ্ণকে প্রণামকারীর পুনরায় জন্ম হয় না ॥১২৩॥

যাঁহারা কৃষ্ণকে স্মরণ করিতে থাকিয়া তাঁহার উদ্দেশে ব্রত করেন এবং রাত্রিতে ও প্রভাতকালে গাত্রোত্থান করিয়া, কৃষ্ণকে স্মরণ করেন; তাঁহারা—কৃষ্ণের দেহের ন্যায় দেহধারী হইয়া মন্ত্রপাঠপূর্ব্বক নিক্ষিপ্ত ঘৃত যেমন অগ্নিতে প্রবেশ করে, সেইরূপ কৃষ্ণে প্রবেশ করিয়া থাকেন ॥১২৪॥

নমো ব্রহ্মণ্যদেবায় গোব্রাহ্মণহিতায় চ।
জগদ্ধিতায় কৃষ্ণায় গোবিন্দায় নমো নমঃ ॥১২৬॥
প্রাণকান্তারপাথেয়ং সংসারোচ্ছেদভেষজম্।
দুঃখশোকপরিত্রাণং হরিরিত্যক্ষরদ্বয়ম্ ॥১২৭॥
নারায়ণঃ পরং ব্রহ্ম নারায়ণপরং তপঃ।
নারায়ণঃ পরো দেবঃ সর্ব্বং নারায়ণঃ সদা ॥১২৮॥
যথা বিষ্ণুময়ং সত্যং যথা বিষ্ণুময়ং জগৎ।
যথা বিষ্ণুময়ং সর্ব্বং পাপ্মা মে নশ্যতাং তথা ॥১২৯॥

ভারতকৌমুদী

নম ইতি। ব্রহ্মভ্যো বেদেভ্যো রক্ষকতয়া সাধুরিতি ব্রহ্মণ্যশ্চাসৌ দেবঃ পরমাত্মতয়া দ্যোতমানশ্চেতি তস্মৈ ॥১২৬॥

প্রাণেতি। প্রাণো জীবনমেব কান্তারং মহারণ্যং দুর্গমপথো বা তত্র পাথেয়ং মার্গসম্বলম্, রোগরূপস্য সংসারস্য উচ্ছেদে ভেষজমৌষধম্, দুঃখশোকাভ্যাং পরিত্রায়তে অনেনেতি তচ্চ ॥১২৭॥

নারেতি। নারায়ণপরং নারায়ণবিষয়মেব "সর্ব্বদেবময়ো হরিঃ" ইতি স্মৃতেঃ "যেঽপ্যন্যদেবতা-ভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ। তেঽপি মামেব কৌন্তেয়! যজন্ত্যবিধিপূর্ব্বকম্॥" ইতি গীতোক্তেশ্চ পরঃ শ্রেষ্ঠঃ, সদা সর্ব্বমেব নারায়ণঃ ব্রহ্মরূপত্বাৎ, "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ ॥১২৮॥

যথেতি। যথা, বিষ্ণুময়ং বিষ্ণুরূপম্, সত্যং ব্রহ্ম, "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, যথা চ বিষ্ণুময়ং বিষ্ণুরূপম্, জগৎ, "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ, কিং বহুনা যথা বিষ্ণুময়ং সর্ব্বং ব্রহ্মাণ্ডম্ উক্তশ্রুতেরেব, তথা মে, পাপ্মা পাপম্, নশ্যতাং নশ্যতু। এতৎ সর্ব্বং যথা সত্যং ভগবৎস্মরণাৎ তথা মে পাপনাশোঽপি সত্যো ভবত্বিতি ভাবঃ ॥১২৯॥

---

যিনি মানুষকে নরকের ভয় হইতে রক্ষা করেন এবং যিনি সংসাররূপ নদীর আবর্ত্ত হইতে তরণের কাষ্ঠস্বরূপ; সেই বিষ্ণুকে নমস্কার করি ॥১২৫॥

যিনি ব্রহ্মণ্যদেব, যিনি গো ও ব্রাহ্মণগণের হিতকারী, এমন কি যিনি জগতেরই হিতসাধনতৎপর; সেই কৃষ্ণ এবং গোবিন্দকে বার বার নমস্কার করি ॥১২৬॥

'হরি' এই দুইটী অক্ষর জীবনরূপ দুর্গমপথের পাথেয়স্বরূপ, সংসাররোগনাশের ঔষধের সমান এবং দুঃখ ও শোক হইতে রক্ষা কারক ॥১২৭॥

নারায়ণই পরব্রহ্ম, নারায়ণের উদ্দেশেই সমস্ত তপস্যা, নারায়ণই সর্বপ্রধান দেবতা এবং নারায়ণই সর্বদা সর্বময় ॥১২৮॥

বিষ্ণুই পরব্রহ্ম ইহা যেমন সত্য, সমগ্র জগৎ বিষ্ণুময় ইহা যেমন ধ্রুব এবং সমগ্র

---

(১২৮) নারায়ণপরং ব্রহ্ম···নারায়ণপরং দেবং সর্ব্বং নারায়ণাত্মকম্—পি,···নারায়ণপরং সত্যং···নি।

তস্য যজ্ঞবরাহস্য বিষ্ণোরমিততেজসঃ।
প্রণামং যেঽপি কুর্ব্বন্তি তেষামপি নমো নমঃ ॥১৩০॥
ত্বাং প্রপন্নায় ভক্তায় গতিমিষ্টাং জিগীষবে।
যচ্ছ্রেয়ঃ পুণ্ডরীকাক্ষ! তদ্ধ্যায়স্ব সুরোত্তম! ॥১৩১॥
ইতি বিদ্যাতপোযোনিরযোনির্বিষ্ণুরীড়িতঃ।
বাগ্‌যজ্ঞেনার্চ্চিতো দেবঃ প্রীয়তাং মে জনার্দ্দনঃ ॥১৩২॥

বৈশম্পায়ন উবাচ।

এতাবদুক্ত্বা বচনং ভীষ্মস্তদ্‌গতমানসঃ।
নম ইত্যেব কৃষ্ণায় প্রণামমকরোত্তদা ॥১৩৩॥
তস্মিন্নুপরতে বাক্যে ততস্তে ব্রহ্মবাদিনঃ।
ভীষ্মং বাগ্‌ভির্বাষ্পকণ্ঠাস্তমানর্চ্চুর্মহামতিম্ ॥১৩৪॥

ভারতকৌমুদী

তস্যেতি। যজ্ঞো যজ্ঞেশ্বরো বরাহো যজ্ঞবরাহস্তস্য ॥১৩০॥

ত্বামিতি। প্রপন্নায় শরণত্বেন প্রাপ্তায়, ভক্তায় মহ্যম্, জিগীষবে জেতুং লব্ধুমিচ্ছবে ॥১৩১॥

ইতীতি। বিদ্যায়াস্তত্ত্বজ্ঞানস্য তপসশ্চ যোনির্বিষয়তয়া কারণম্, অযোনিরজঃ, ঈড়িত উক্তঃ স্তুত ইত্যর্থঃ, বাগ্‌বাক্যমেব যজ্ঞস্তেন, এতদবস্থায়ামন্যবিধযজ্ঞাসম্ভবাদিত্যাশয়ঃ ॥১৩২॥

এতাবদিতি। তং কৃষ্ণং গতং প্রাপ্তং মানসং মনো যস্য সঃ ॥১৩৩॥

---

ব্রহ্মাণ্ডই বিষ্ণুময় ইহাও যেমন নিশ্চিত; তেমন আমার পাপনাশও নিশ্চিতই হউক ॥১২৯॥

সেই যজ্ঞবরাহ, অমিততেজা বিষ্ণুকে যাঁহারা নমস্কার করেন; তাঁহাদিগকেও আমি বার বার নমস্কার করি ॥১৩০॥

দেবশ্রেষ্ঠ পুণ্ডরীকাক্ষ! আমি আপনার ভক্ত, আপনার শরণাপন্ন এবং সকলের অভীষ্ট গতি লাভ করিতে ইচ্ছা করিতেছি। অতএব আমার যাহাতে মঙ্গল হয়, আপনি সেই বিষয়ের চিন্তা করুন ॥১৩১॥

আমি এই ভাবে তত্ত্বজ্ঞান ও তপস্যার কারণ এবং জন্মবিহীন বিষ্ণুর স্তব করিলাম, আর বাক্যরূপ যজ্ঞদ্বারা তাঁহার অর্চ্চনা করিলাম। অতএব সেই জনার্দ্দন আমার প্রতি সন্তুষ্ট হউন' ॥১৩২॥

বৈশম্পায়ন বলিলেন—ভীষ্ম এই পর্য্যন্ত বাক্য বলিয়া, তদ্‌গতচিত্ত হইয়া, 'নম' এই কথা বলিয়া কৃষ্ণকে নমস্কার করিলেন ॥১৩৩॥

(১৩৪)···বাষ্পগলা···মহাদ্যুতিম্···নি।

তে স্তুবন্তশ্চ বিপ্রেন্দ্রাঃ কেশবং পুরুষোত্তমম্ ।
ভীষ্মঞ্চ শনকৈঃ সর্ব্বে প্রশশংসুঃ পুনঃ পুনঃ ॥১৩৫॥
অভিগম্য তু যোগেন ভক্তিং ভীষ্মস্য মাধবঃ ।
ত্রৈলোক্যদর্শনজ্ঞানং দিব্যং দত্ত্বা যযৌ হরিঃ ॥১৩৬॥
বিদিত্বা ভক্তিযোগন্তু ভীষ্মস্য পুরুষোত্তমঃ ।
সহসোত্থায় সংহৃষ্টো যানমেবাম্বপদ্যত ॥১৩৭॥
কেশবঃ সাত্যকিশ্চৈব রথেনৈকেন জগ্মতুঃ ।
অপরেণ মহাত্মানৌ যুধিষ্ঠিরধনঞ্জয়ৌ ॥১৩৮॥
ভীমসেনো যমৌ চোভৌ রথমেকং সমাস্থিতাঃ ।
কৃপো যুযুৎসুঃ সূতশ্চ সঞ্জয়শ্চাপরং রথম্ ॥১৩৯॥

### ভারতকৌমুদী

তস্মিন্নিতি। উপরতে বিরতে, ব্রহ্মবাদিনো বেদবাদিনো মুনয়ঃ। আনর্চ্চুঃ প্রশশংসুঃ ॥১৩৪॥
ত ইতি। শনকৈর্মন্দং মন্দম্, উচ্চৈঃ প্রশংসায়াং মুমূর্ষোর্ভীষ্মস্য পীড়াসম্ভবাদিতি ভাবঃ ॥১৩৫॥
অভীতি। অভিগম্য জ্ঞাত্বা, যোগেন ধ্যানেন। দিব্যমলৌকিকম্ ॥১৩৬॥
বিদিত্বেতি। পুরুষোত্তমঃ কৃষ্ণঃ। যানং রথম্, অন্বপদ্যত প্রাপ্নোৎ ॥১৩৭॥
কেশব ইতি। অপরেণ রথেন ॥১৩৮॥

### ভারতভাবদীপঃ

বিদ্যমানায় তে ত্রিষু কালেষু নমঃ ॥১১৬—১১৭॥ 'বর্ত্মসু বর্ত্তমানাদিষু ॥১১৮॥ দিবং দ্যোঃ ১১৯॥ সপ্ত উপরিতনানি চ্ছিদ্রাণি প্রবহাদয়ো বা সর্ব্বং ত্বয়ৈব ব্যাপ্তমিত্যর্থঃ ॥১২০—১৩৫॥ ভীষ্মায় জ্ঞানং

ভীষ্মের সেই সকল বাক্য বিরত হইলে, সেই বেদবাদী মুনিরা বাষ্পরুদ্ধ কণ্ঠ হইয়া, উপযুক্ত বাক্যদ্বারা মহামতি ভীষ্মের প্রশংসা করিলেন ॥১৩৪॥

এবং সেই ব্রাহ্মণশ্রেষ্ঠেরা পুরুষোত্তম নারায়ণের স্তব করিতে থাকিয়া, ধীরে ধীরে সকলেই বার বার ভীষ্মের প্রশংসা করিতে লাগিলেন ॥১৩৫॥

এদিকে কৃষ্ণ যোগপ্রভাবে ভীষ্মের ভক্তির বিষয় জানিয়া, তাঁহাকে ত্রৈলোক্য দর্শন করিবার উপযোগী দিব্যজ্ঞান দান করিয়া, তাঁহার নিকটে গমন করিলেন ॥১৩৬॥

কৃষ্ণ ভীষ্মের সেই ভক্তিভাব জানিয়া, আনন্দিত হইয়া তৎক্ষণাৎ গাত্রোত্থান করিয়া, রথের নিকটে গমন করিলেন ॥১৩৭॥

পরে কৃষ্ণ ও সাত্যকি এক রথে এবং মহাত্মা যুধিষ্ঠির ও অর্জ্জুন অন্য রথে আরোহণ করিয়া গমন করিতে লাগিলেন ॥১৩৮॥

তে রথৈর্নগরাকারৈঃ প্রয়াতাঃ পুরুষর্ষভাঃ।
নেমিঘোষেণ মহতা কম্পয়ন্তো বসুন্ধরাম্ ॥১৪০॥
ততো গিরঃ পুরুষবরস্তবান্বিতা দ্বিজেরিতাঃ পথিষু মনাক্ স শুশ্রুবে।
কৃতাঞ্জলিং প্রণতমথাপরং জনং স কেশিহা মুদিতমনাভ্যনন্দত ॥১৪১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
রাজধর্ম্মে ভীষ্মস্তবরাজে ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:-

## ভারতকৌমুদী

ভীমেতি। যমৌ নকুলসহদেবৌ। সূতস্তজ্জাতীয়ঃ সঞ্জয়ঃ ॥১৩৯॥

ত ইতি। নগরাকারৈর্বিশালৈঃ। নেমিঘোষেণ চক্রপ্রান্তশব্দেন ॥১৪০॥

তত ইতি। দ্বিজৈর্ব্রাহ্মণৈরীরিতা উক্তাঃ, মনাক্ রথশব্দাতিরেকাদল্পম্ অল্পম্, জনং লোকসমূহম্, স প্রসিদ্ধঃ, কেশিহা কেশিনামকদানবহন্তা। পুরুষবর ইতি "শষসেঘঘোষপরেষু বিসর্জ্জনীয়স্ত" ইতি পক্ষে বিসর্গলোপঃ। মুদিতমনাভ্যনন্দতেতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। ইদং রুচিরাচ্ছন্দঃ ॥১৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং
ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

————:*:————

## ভারতভাবদীপঃ

দত্ত্বা পুনঃ স্বদেহং প্রতি শয়নস্থানে যথাবাগতবান্ তদা যুধিষ্ঠিরেণ চ প্রবোধিতঃ সমুত্থিত ইত্যর্থঃ ॥১৩৬॥ বিদিত্বা যোগবলেন জ্ঞাত্বা ॥১৩৭—১৪০॥ অভ্যনন্দতেতি সন্ধিরার্ষঃ ॥১৪১॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌চত্বারিংশোঽধ্যায় ॥৪৬॥

————:*:—— —

ক্রমে ভীম, নকুল ও সহদেব এক রথে আরূঢ় হইলেন এবং কৃপাচার্য্য, যুযুৎসু ও সূতবংশীয় সঞ্জয় অপর রথে আরোহণ করিলেন ॥১৩৯॥

সেই পুরুষশ্রেষ্ঠেরা নগরতুল্য রথে আরোহণ করিয়া, বিশাল রথচক্রের শব্দে ভূমিতল কম্পিত করিতে থাকিয়া, ভীষ্মের নিকটে প্রস্থান করিলেন ॥১৪০॥

তৎকালে ব্রাহ্মণেরা পথের পার্শ্বে থাকিয়া, কৃষ্ণের স্তুতিবাক্য বলিতে লাগিলেন এবং কৃষ্ণও রথশব্দের মধ্যে তাহা অল্প অল্প শুনিতে থাকিলেন। আর স্থানে স্থানে অন্য লোক সকল আসিয়া কৃতাঞ্জলি হইয়া, নমস্কার করিতে লাগিল; তখন কৃষ্ণও হৃষ্টচিত্তে তাহাদের অভিনন্দন করিতে লাগিলেন ॥১৪১॥

(১৪১)···পথি সুমনাঃ···পি বঙ্গ :বর্দ্ধ,···স্তবেরিতাঃ···নি। * '···সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ।

# সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ।

:#:————

বৈশম্পায়ন উবাচ।

ততঃ স চ হৃষীকেশঃ স চ রাজা যুধিষ্ঠিরঃ।
কৃপাদয়শ্চ তে সর্ব্বে চত্বারঃ পাণ্ডবাশ্চ তে ॥১॥
রথৈস্তৈর্নগরপ্রখ্যৈঃ পতাকাধ্বজশোভিতৈঃ।
যযুরাশু কুরুক্ষেত্রং বাজিভিঃ শীঘ্রগামিভিঃ ॥২॥ (যুগ্মকম্)
তেঽবতীর্য্য কুরুক্ষেত্রং কেশমজ্জাস্থিসঙ্কুলম্।
দেহন্যাসঃ কৃতো যত্র ক্ষত্রিয়ৈস্তৈর্মহাত্মভিঃ ॥৩॥
গজাশ্বদেহাস্থিচয়ৈঃ পর্ব্বতৈরিব সঞ্চিতম্।
নরশীর্ষকপালৈশ্চ শঙ্খৈরিব চ সর্ব্বশঃ ॥৪॥
চিতাসহস্রৈর্নিচিতং বর্ম্মশস্ত্রসমাকুলম্।
আপানভূমিং কালস্য তথা ভুক্তোজ্ঝিতামিব ॥৫॥
ভূতসঙ্ঘানুচরিতং রক্ষোগণনিষেবিতম্।
পশ্যন্তস্তে কুরুক্ষেত্রং যযুরাশু মহারথাঃ ॥৬॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

তত ইতি। চত্বারো ভীমাদয়ঃ। নগরপ্রখ্যৈর্নগরতুল্যৈর্বৃহদ্ভিঃ ॥১—২॥

ত ইতি। দেহন্যাসঃ প্রাণহীনশরীরক্ষেপঃ। সঞ্চিতং নির্ম্মিতম্। শঙ্খৈরিব শুভ্রত্বাদিত্যাশয়ঃ। নিচিতং ব্যাপ্তম্। আদৌ ভুক্তা ব্যবহৃতা পশ্চাদুজ্ঝিতা ত্যক্তেতি তাম্। ভূতানাং মাংসভোজিপ্রাণিনাং সঙ্ঘেন অনুচরিতং রণাবসানাৎ পরং তদানীমপি বিচরিতম্ ॥৩—৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর কৃষ্ণ, রাজা যুধিষ্ঠির, ভীমসেনপ্রভৃতি অপর চারি পাণ্ডব এবং কৃপপ্রভৃতি সকলে নগরের তুল্য বৃহৎ এবং পতাকা ও ধ্বজশোভিত রথে আরোহণ করিয়া, দ্রুতগামী অশ্বগণের গুণে সত্বরই যাইয়া কুরুক্ষেত্রে উপস্থিত হইলেন ॥১—২॥

মহাত্মা ক্ষত্রিয়েরা যে স্থানে দেহ রাখিয়াছিলেন, যে স্থানটী—কেশ, মজ্জা ও অস্থিতে পরিপূর্ণ ছিল, পর্ব্বতের ন্যায় হস্তী ও অশ্বের অস্থিসমূহে যেন নির্ম্মিত হইয়াছিল, শঙ্খের ন্যায় মানুষের মাথার খুলি ও সহস্র সহস্র চিতায় সকল দিকে

(৪)···হংসৈরিব চ···নি। (৫) চিতাসহস্রপ্রচিতং···পি বঙ্গ বর্দ্ধ।

গচ্ছন্নেব মহাবাহুঃ সর্ব্বযাদবনন্দনঃ ।
যুধিষ্ঠিরায় প্রোবাচ জামদগ্ন্যস্য বিক্রমম্ ॥৭॥
অমী রামহ্রদাঃ পঞ্চ দৃশ্যন্তে পার্থ ! দূরতঃ ।
তেষু সন্তর্পয়ামাস পিতৄন্ ক্ষত্রিয়শোণিতৈঃ ॥৮॥
ত্রিঃসপ্তকৃত্বো বসুধাং কৃত্বা নিঃক্ষত্রিয়াং পুরা ।
ইহেদানীং ততো রামঃ কর্ম্মণো বিররাম হ ॥৯॥

যুধিষ্ঠির উবাচ ।

ত্রিঃসপ্তকৃত্বঃ পৃথিবী কৃতা নিঃক্ষত্রিয়া পুরা ।
রামেণেতি যদাত্থ ত্বমত্র মে সংশয়ো মহান্ ॥১০॥
ক্ষত্রবীজং যথা দগ্ধং রামেণ যদুপুঙ্গব ! ।
কথং ভূয়ঃ সমুৎপত্তিঃ ক্ষত্রস্যামিতবিক্রম ! ॥১১॥

ভারতকৌমুদী

গচ্ছন্নিতি। সর্ব্বান্ যাদবান্ নন্দয়তি আমোদয়তীতি স কৃষ্ণঃ ॥৭॥
অমী ইতি। তেষু এষু, সন্তর্পয়ামাস জামদগ্ন্যো রাম ইতি শেষঃ ॥৮॥
ত্রিরিতি। ত্রিঃসপ্তকৃত্ব একবিংশতিবারান্। কর্ম্মণস্তৎক্ষত্রিয়সংহারব্যাপারাৎ ॥৯॥
ত্রিরিতি। আত্থ ব্রবীষি। সংশয়ো বর্ত্তত ইতি শেষঃ ॥১০॥

---

ব্যাপ্ত ছিল এবং বর্ম্মে ও অস্ত্রে পরিপূর্ণ ছিল ; সুতরাং যাহা প্রথমে ব্যবহৃত ও পরে পরিত্যক্ত যমের সুরাপানভূমির ন্যায় দৃষ্টিগোচর হইতেছিল, আর যে স্থানে রাক্ষসগণ ও মাংসভোজী জন্তুগণ তখনও বিচরণ করিতেছিল ; সেই কুরুক্ষেত্র দর্শন করিতে করিতে সেই মহারথেরা যাইতে লাগিলেন ॥৩—৬॥

সমস্ত যদুবংশের আনন্দজনক মহাবাহু কৃষ্ণ গমন করিতে করিতে যুধিষ্ঠিরের নিকটে পরশুরামের বিক্রমের বিষয় বলিলেন—॥৭॥

'পৃথানন্দন। এই দূর হইতে ঐ পাঁচটী রামহ্রদ দেখা যাইতেছে। পরশুরাম ক্ষত্রিয়রক্তদ্বারা এই হ্রদগুলিতেই পিতৃলোকের তর্পণ করিয়াছিলেন ॥৮॥

পরশুরাম পূর্ব্বকালে একুশবার পৃথিবীকে নিক্ষত্রিয় করিয়া, পরে এই স্থানেই সেই ক্ষত্রিয়সংহারব্যাপার হইতে বিরত হইয়াছিলেন' ॥৯॥

যুধিষ্ঠির বলিলেন—'কৃষ্ণ ! পরশুরাম পূর্ব্বকালে একুশবার পৃথিবীকে নিক্ষত্রিয় করিয়াছিলেন, এই কথা যে তুমি বলিতেছ ; এ বিষয়ে আমার গুরুতর সন্দেহ হইতেছে ॥১০॥

(১০)···যথাত্থ···বঙ্গ বৰ্দ্ধ নি।

মহাত্মনা ভগবতা রামেণ যদুপুঙ্গব ! ।
কথমুৎসাদিতং ক্ষত্রং কথং বৃদ্ধিমুপাগতম্ ॥১২॥
মহতা রথযুদ্ধেন কোটিশঃ ক্ষত্রিয়া হতাঃ ।
তথাভূচ্চ মহী কীর্ণা ক্ষত্রিয়ৈর্ব্বদতাং বর ! ॥১৩॥
কিমর্থং ভার্গবেণেদং ক্ষত্রমুৎসাদিতং পুরা ।
রামেণ যদুশার্দ্দূল ! কুরুক্ষেত্রে মহাত্মনা ॥১৪॥
এতন্মে ছিন্ধি বার্ষ্ণেয় ! সংশয়ং তার্ক্ষ্যকেতন ! ।
আগমো হি পরঃ কৃষ্ণ ! ত্বত্তো নো বাসবানুজ ! ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ ।

ততো ব্রজন্নেব গদাগ্রজঃ প্রভুঃ শশংস তস্মৈ নিখিলেন তত্ত্বতঃ ।
যুধিষ্ঠিরায়াপ্রতিমৌজসে তদা যথাভবৎ ক্ষত্রিয়সঙ্কুলা মহী ॥১৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
রাজধর্ম্মে রামোপাখ্যানে সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

ক্ষত্রেতি। যথা যতঃ, দগ্ধং ক্ষত্রিয়নাশেনৈব নাশিতম্। ভূয়ঃ পুনঃ ॥১১॥
মহেতি। উৎসাদিতং নিঃশেষেণ নাশিতম্। উপাগতং তৎ ক্ষত্রম্ ॥১২॥
সামান্যতঃ শ্রুতমেবাহ মহতেতি। হতা রামেণ। কীর্ণা ব্যাপ্তা ॥১৩॥
কিমিতি ! ভার্গবেণ ভৃগুবংশ্যেন, ক্ষত্রস্ত্রায়ত ইতি ক্ষত্রং ক্ষত্রিয়ঃ ॥১৪॥
এতদিতি। হে তার্ক্ষ্যকেতন ! গরুড়ধ্বজ ! । হে বাসবানুজ ! উপেন্দ্র ! ত্বত্তস্তব সকাশাদেব, নঃ অস্মাকম্, পরঃ শ্রেষ্ঠঃ, আগমো জ্ঞেয়জ্ঞানং জায়তে ॥১৫॥

---

অমিতবিক্রম যাদবশ্রেষ্ঠ ! রাম যখন ক্ষত্রিয়ের বীজ একেবারে নষ্ট করিয়াছিলেন ; তখন পুনরায় সেই ক্ষত্রিয়ের উৎপত্তি হইল কি প্রকারে ? ॥১১॥

যদুবংশশ্রেষ্ঠ ! মহাত্মা, ভগবান্ পরশুরাম কি কারণে ক্ষত্রিয়জাতিকে উৎসন্ন করিয়াছিলেন ? কি প্রকারেই বা সেই ক্ষত্রিয়জাতি আবার বৃদ্ধি পাইয়াছিল ? ॥১২॥

বাগ্মিশ্রেষ্ঠ ! পরশুরাম রথযুদ্ধে কোটি কোটি ক্ষত্রিয়কে নিহত করিয়াছিলেন ; তাহাতেই ক্ষত্রিয়ের দেহে রণভূমি ব্যাপ্ত হইয়াছিল ॥১৩॥

যদুবংশশ্রেষ্ঠ ! ভৃগুবংশীয় মহাত্মা পরশুরাম কি জন্য পূর্ব্বকালে এই কুরুক্ষেত্রে এই ক্ষত্রিয়জাতিকে উৎসন্ন করিয়াছিলেন ? ॥১৪॥

বৃষ্ণিনন্দন গরুড়ধ্বজ ! তুমি আমার এই সংশয় ছেদন কর। কারণ, উপেন্দ্র ! তোমা হইতেই আমাদের সমস্ত জ্ঞাতব্য বিষয়ের জ্ঞান হইয়া আসিতেছে' ॥১৫॥

---

(১৬) ততো যথাবৎ...পি বঙ্গ বৰ্দ্ধ। * '...অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ।

# অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ।

—————:*:—————

বাসুদেব উবাচ।

শৃণু কৌন্তেয়! রামস্য প্রভাবো যো ময়া শ্রুতঃ।
মহর্ষীণাং কথয়তাং বিক্রমং তস্য জন্ম চ ॥১॥
যথা চ জামদগ্ন্যেন কোটিশঃ ক্ষত্রিয়া হতাঃ।
উদ্ভূতা রাজবংশেষু যে ভূয়ো ভারতে হতাঃ ॥২॥

ভারতকৌমুদী

তত ইতি। গদস্য তদাখ্যস্য যাদববিশেষস্য অগ্রজো জ্যেষ্ঠভ্রাতা কৃষ্ণঃ। শশংস উবাচ, হতৈঃ ক্ষত্রিয়ৈঃ সঙ্কুলা ব্যাপ্তা ॥১৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

শৃণ্বিতি। মহর্ষীণাং মুখাদিতি শেষঃ। তস্য রামস্য ॥১॥

যথেতি। যে ক্ষত্রিয়া উদ্ভূতাঃ, ভারতে যুষ্মাকমতীতে যুদ্ধে, ভূয়ঃ পুনরপি যে হতাঃ তদুপাখ্যানং বক্ষ্যামীতি শেষঃ ॥২॥

ভারতভাবদীপঃ

ততঃ স চেতি ॥১—৭॥ সন্তর্পয়ামাস রাম ইত্যর্থাৎ এতেন শক্রকুলবধজা গ্লানিস্তে মাভূদিতি দর্শিতম্ ॥৮—১৪॥ আগমো বেদঃ, ত্বত্তস্তদ্বচনান্নো পরঃ নাধিকঃ ॥১৫—১৬॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপ সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৭॥

—:*:—————

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর প্রভাবশালী কৃষ্ণ যাইতে যাইতে অতুলনীয় বিক্রমশালী যুধিষ্ঠিরের নিকট—যে ভাবে নিহত ক্ষত্রিয়গণের দেহে কুরুক্ষেত্রভূমি ব্যাপ্ত হইয়াছিল, সেই উপাখ্যানটী পূর্ণভাবে যথাযথরূপে বলিতে লাগিলেন ॥১৬॥

—————:০:—————

কৃষ্ণ বলিলেন—'কুন্তীনন্দন! পূর্ব্বে একদা মহর্ষিরা বলিতেছিলেন, আমি তখন তাঁহাদের মুখ হইতে পরশুরামের যে প্রভাবের বিষয় শুনিয়াছিলাম তাহা এবং তাঁহার বিক্রম ও জন্মবৃত্তান্ত আপনি শ্রবণ করুন ॥১॥

পরশুরাম যে কারণে কোটি কোটি ক্ষত্রিয়কে নিহত করিয়াছিলেন; তা'র পরে

(১)···কারণং তস্য···নি।

জহ্নোরজস্তু তনয়ো বলাকাশ্বস্তু তৎসুতঃ।
কুশিকো নাম ধর্ম্মজ্ঞস্তস্য পুত্রো মহীপতে! ॥৩॥
অগ্র্যং তপঃ সমাতিষ্ঠৎ সহস্রাক্ষসমো ভুবি।
পুত্রং লভেয়মজিতং ত্রিলোকেশ্বরমিত্যুত ॥৪॥
তমুগ্রতপসং দৃষ্ট্বা সহস্রাক্ষঃ পুরন্দরঃ।
সমর্থং পুত্রজননে স্বয়মেবাম্বপদ্যত ॥৫॥
পুত্রত্বমগমদ্রাজন্! তস্য লোকেশ্বরেশ্বরঃ।
গাধির্নামাভবৎ পুত্রঃ কৌশিকঃ পাকশাসনঃ ॥৬॥
তস্য কন্যাভবদ্রাজন্! নাম্না সত্যবতী প্রভো!।
তাং গাধির্ভৃগুপুত্রায় ঋচীকায় দদৌ প্রভুঃ ॥৭॥

ভারতকৌমুদী

জহ্নোরিতি। জহ্নুর্নাম প্রসিদ্ধ এব তপস্বী। সর্ব্বত্র অভবদিতি শেষঃ ॥৩॥
অগ্র্যমিতি। অগ্র্যং শ্রেষ্ঠম্, সমাতিষ্ঠৎ অন্বতিষ্ঠৎ, সহস্রাক্ষসম ইন্দ্রতুল্যঃ কুশিকঃ ॥৪॥
তমিতি। সমর্থং তপঃপ্রভাবেণৈব শক্তম্, অন্বপদ্যত উপাগচ্ছৎ ॥৫॥
পুত্রত্বমিতি। লোকেশ্বরেশ্বর ইন্দ্রঃ। কুশিকস্যাপত্যমিতি কৌশিকঃ ॥৬॥
তস্যেতি। তস্য গাধেঃ। ঋচীকায় তদাখ্যায় ॥৭॥

আবার যাঁহারা রাজবংশে জন্মিয়াছিলেন, পরে আবার কুরুক্ষেত্রযুদ্ধে নিহত হইয়াছেন; আমি তাঁহাদের সে সমস্ত বৃত্তান্তই বলিব ॥২॥

রাজা! জহ্নুর পুত্র অজ, অজের পুত্র বলাকাশ্ব এবং বলাকাশ্বের পুত্র কুশিক। এই কুশিক যথা সময়ে বিশেষ ধর্ম্মজ্ঞ হইয়াছিলেন ॥৩॥

কালক্রমে কুশিক পৃথিবীতে ইন্দ্রের তুল্য প্রভাবশালী হইয়া, 'আমি সকলের অপরাজেয় এবং ত্রিভুবনের মধ্যে প্রধান ঐশ্বর্য্যশালী একটী পুত্র লাভ করিব' এই কামনা করিয়া, গুরুতর তপস্যা করিয়াছিলেন ॥৪॥

'কুশিকরাজা ভীষণ তপস্যা করিতেছেন; সুতরাং ইনি এই তপস্যার প্রভাবে আশানুরূপ পুত্র উৎপাদনে সমর্থ হইয়াছেন' ইহা দেখিয়া সহস্রাক্ষ ইন্দ্র উপস্থিত হইলেন ॥৫॥

রাজা! ক্রমে দিক্‌পালগণের অধীশ্বর ইন্দ্র সেই কুশিকের পুত্রত্ব প্রাপ্ত হইলেন; সুতরাং ইন্দ্রই 'গাধি'নামে কুশিকের পুত্র হইয়াছিলেন ॥৬॥

প্রভাবশালী রাজা! তাহার পর সেই গাধিরাজার সত্যবতী নামে একটী কন্যা

(৭)···সর্চ্চীকায়···বঙ্গ, সোর্চ্চীকায়·· বর্দ্ধ।

তস্যাঃ প্রীতঃ স শৌচেন ভার্গবঃ কুরুনন্দন ! ।
পুত্রার্থং শ্রপয়ামাস চরুং গাধেস্তথৈব চ ॥৮॥
আহূয়োবাচ তাং ভার্য্যামৃচীকো ভার্গবস্তদা ।
উপযোজ্যশ্চরুরয়ং ত্বয়া মাত্রাপ্যয়ং তব ॥৯॥
তস্যা জনিষ্যতে পুত্রো দীপ্তিমান্ ক্ষত্রিয়র্ষভঃ ।
অজয্যঃ ক্ষত্রিয়ৈর্লোকে ক্ষত্রিয়র্ষভসূদনঃ ॥১০॥
তবাপি পুত্রং কল্যাণি ! ধৃতিমন্তং শমাত্মকম্ ।
তপোঽন্বিতং দ্বিজশ্রেষ্ঠং চরুরেষ বিধাস্যতি ॥১১॥
ইত্যেবমুক্ত্বা তাং ভার্য্যামৃচীকো ভৃগুনন্দনঃ ।
তপস্যভিরতঃ শ্রীমান্ জগামারণ্যমেব হি ॥১২॥

ভারতকৌমুদী

তস্যা ইতি। শৌচেন পবিত্রতয়া, ভার্গব ঋচীকঃ। শ্রপয়ামাস পাচয়ামাস, চরুং চরুদ্বয়ম্ ॥৮॥
আহূয়েতি। উপযোজ্যো ভোক্তব্যঃ, অয়মঙ্গুল্যা নির্দ্দিষ্টঃ, দ্বিতীয়োঽপ্যেবম্ ॥৯॥
তস্যা ইতি। তস্যাস্তব মাতুঃ, দীপ্তিমান্ তেজস্বী। অজয্যো জেতুমশক্যঃ ॥১০॥
তবেতি। ধৃতিমন্তং তপসি ধৈর্য্যশালিনম্, শমঃ অন্তরিন্দ্রিয়নিগ্রহ আত্মনি যস্য তম্ ॥১১॥
ইতীতি। শ্রীমান্ ব্রাহ্মণোচিতকান্তিমান্ ॥১২॥

---

উৎপন্ন হয়। গাধিরাজা সেই কন্যাটীকে ভৃগুর পুত্র ঋচীকের হস্তে সমর্পণ করিয়াছিলেন ॥৭॥

কৌরবনন্দন! ঋচীক সত্যবতীর পবিত্রতার গুণে সন্তুষ্ট হইয়া, তাঁহার পুত্রের জন্য এবং গাধিরও পুত্রের নিমিত্ত দুইটী চরু পাক করাইলেন ॥৮॥

তখন ভৃগুনন্দন ঋচীক ভার্য্যা সেই সত্যবতীকে ডাকিয়া আনিয়া বলিলেন—'তুমি এই চরু ভক্ষণ করিবে, আর তোমার মাতা এই চরু ভক্ষণ করিবেন ॥৯॥

কল্যাণি! তোমার মাতা এই চরু ভক্ষণ করিলে, তাঁহার একটী তেজস্বী পুত্র জন্মিবে। সে নিজে ক্ষত্রিয়শ্রেষ্ঠ হইবে, জগতে কোন ক্ষত্রিয়ই তাহাকে জয় করিতে সমর্থ হইবে না; অথ চ সে-ই সমস্ত ক্ষত্রিয়শ্রেষ্ঠকে জয় করিবে ॥১০॥

কল্যাণি! আর তুমি এই চরু ভক্ষণ করিলে, ইহা তোমারও এমন একটী পুত্র উৎপাদন করিবে যে, সে ধৈর্য্যশীল, জিতেন্দ্রিয়, তপস্বী ও ব্রাহ্মণশ্রেষ্ঠ হইবে' ॥১১॥

ব্রাহ্মণোচিতকান্তিসম্পন্ন ভৃগুনন্দন ঋচীক ভার্য্যা সত্যবতীকে এইরূপ বলিয়া, তপস্যা করিবার উদ্দেশে বনে চলিয়া গেলেন ॥১২॥

এতস্মিন্নেব কালে তু তীর্থযাত্রাপরো নৃপঃ।
গাধিঃ সদারঃ সংপ্রাপ্ত ঋচীকস্যাশ্রমং প্রতি ॥১৩॥
চরুদ্বয়ং গৃহীত্বা চ রাজন্! সত্যবতী তদা।
ভর্তুর্বাক্যং তদা ব্যগ্রা মাত্রে হৃষ্টা ন্যবেদয়ৎ ॥১৪॥
মাতা তু তস্যাঃ কৌন্তেয়! দুহিত্রে স্বং চরুং দদৌ।
তস্যাশ্চরুমথাজ্ঞানাদাত্মসংস্থং চকার হ ॥১৫॥
অথ সত্যবতী গর্ভং ক্ষত্রিয়ান্তকরং তদা।
ধারয়ামাস দীপ্তেন বপুষা ঘোরদর্শনম্ ॥১৬॥
তমৃচীকস্তদা দৃষ্ট্বা তস্যা গর্ভগতং দ্বিজম্।
সোঽব্রবীদ্‌ভৃগুশার্দ্দূলঃ স্বাং ভার্য্যাং দেবরূপিণীম্ ॥১৭॥

## ভারতকৌমুদী

এতস্মিন্নিতি। দারৈর্ভার্য্যয়া সহেতি সদারঃ, সংপ্রাপ্ত আগতঃ ॥১৩॥
চর্বিতি। চরুদ্বয়ং চরুপাত্রদ্বয়ম্। ব্যগ্রা ভক্ষণায়াগ্রহবতী ॥১৪॥
মাতেতি। স্বং স্বভোক্তব্যম্। অজ্ঞানাদ্‌ভ্রমাৎ, আত্মসংস্থং নিজোদরস্থম্ ॥১৫॥
অথেতি। দীপ্তেন তেজস্বিনা, ঘোরদর্শনং ভীষণাকৃতিম্ ॥১৬॥
তমিতি। দৃষ্ট্বা যোগপ্রভাবেণাবলোক্য, দ্বিজং ব্রাহ্মণমেব ॥১৭॥

## ভারতভাবদীপঃ

শৃণ্বিতি ॥১॥ ভারতে ভারতসংগ্রামে ॥২—৬॥ গাধেঃ পুত্রার্থং তস্যাশ্চ পুত্রার্থং চরুং চরুদ্বয়ম ॥৮॥ উপযোজ্যা ভোজ্যা ভোক্তব্যাঃ ॥৯—১৩॥ ব্যগ্রা হর্ষেণৈব ॥১৪—১৭॥ ব্যংসিতা

এই সময়েই তীর্থপর্য্যটননিরত গাধিরাজা ভার্য্যার সহিত সেই ঋচীকের আশ্রমে আগমন করিলেন ॥১৩॥

রাজা! তখন সত্যবতী সেই চরু ভক্ষণে আগ্রহান্বিত হইয়া, চরুপাত্র দুইটী হাতে লইয়া, হৃষ্টচিত্তে মাতাকে ভর্ত্তার বাক্য জানাইলেন ॥১৪॥

কিন্তু কুন্তীনন্দন! সত্যবতীর মাতা ভ্রমবশতঃ সত্যবতীকে নিজের চরু অর্পণ করিলেন এবং সত্যবতীর চরু নিজে ভক্ষণ করিলেন ॥১৫॥

তাহার পর সত্যবতী উজ্জ্বলদেহে ভীষণাকৃতি ও ক্ষত্রিয়ান্তকারী গর্ভ ধারণ করিলেন ॥১৬॥

তাহার পর ভৃগুবংশশ্রেষ্ঠ ঋচীক আশ্রমে আসিয়া, ব্রাহ্মণই সত্যবতীর গর্ভে প্রবেশ করিয়াছেন ইহা জানিয়া, দেবরূপিণী ভার্য্যা সত্যবতীকে বলিলেন—॥১৭॥

(১৭) তামৃচীকঃ···অব্রবীৎ···বঙ্গ বর্দ্ধ নি।

মাত্রাসি ব্যংসিতা ভদ্রে! চরুব্যত্যাসহেতুনা।
ভবিষ্যতি হি তে পুত্রঃ ক্রূরকর্ম্মাত্যমর্ষণঃ ॥১৮॥
বিশ্বং হি ব্রহ্ম সুমহচ্চরৌ তব সমাহিতম্।
ক্ষত্রবীর্য্যঞ্চ সকলং তব মাত্রে সমর্পিতম্ ॥১৯॥
বিপর্য্যয়েণ তে ভদ্রে! নৈতদেবং ভবিষ্যতি।
মাতুস্তে ব্রাহ্মণো ভূয়াত্তব চ ক্ষত্রিয়ঃ সুতঃ ॥২০॥
সৈবমুক্তা মহাভাগা ভর্ত্রা সত্যবতী তদা।
পপাত শিরসা তস্মৈ বেপন্তী চাব্রবীদিদম্ ॥২১॥
নার্হোঽসি ভগবন্নদ্য বক্তুমেবংবিধং বচঃ।
ব্রাহ্মণাপসদং পুত্রং প্রাপ্স্যসীতি হি মাং প্রভো! ॥২২॥

ভারতকৌমুদী

মাত্রেতি। ব্যংসিতা বঞ্চিতা, চরোর্ব্যত্যাসো ব্যতিক্রম এব হেতুস্তেন। অত্যমর্ষণঃ অতিকোপনঃ ॥১৮॥

বিশ্বমিতি। বিশ্বং সর্ব্বম্, ব্রহ্ম ব্রহ্মতেজঃ, সমাহিতং সমারোপিতম্ ॥১৯॥

বীতি। বিপর্য্যয়েণ চরুপরিবর্ত্তনেন, এবং পূর্ব্বোক্তপ্রকারম্। তর্হি কিং ভবেদিত্যাহ মাতুরিতি ॥২০॥

সেতি। পপাত ভর্ত্তুশ্চরণোপরি, তস্মৈ ভর্ত্রে, বেপন্তী কম্পমানা ॥২১॥

নেতি। অর্হো যোগ্যো নাসি স্বপুত্রত্বাদেব। ব্রাহ্মণাপসদং নিকৃষ্টব্রাহ্মণম্ ॥২২॥

---

'ভদ্রে! চরু পরিবর্ত্তন করিয়া, তোমার মাতাই তোমাকে বঞ্চনা করিয়াছেন। অতএব অতিশয় কোপনস্বভাব এবং অত্যন্ত নিষ্ঠুরকার্য্যকারী তোমার একটী পুত্র হইবে ॥১৮॥

কল্যাণি! আমি তোমার চরুতে সমগ্র মহাব্রহ্মতেজ নিহিত করিয়াছিলাম এবং তোমার মাতার চরুতে সমস্ত ক্ষত্রিয়তেজ সমর্পণ করিয়াছিলাম ॥১৯॥

ভদ্রে! চরু পরিবর্ত্তন করায় ইহা এরূপ হইবে না। তোমার মাতার হইবে ব্রাহ্মণ পুত্র, আর তোমার হইবে ক্ষত্রিয় পুত্র' ॥২০॥

ভর্ত্তা ঋচীক এইরূপ বলিলে, মহাভাগা সত্যবতী তখন মস্তক অবনত করিয়া, ভর্ত্তার চরণযুগলের উপরে পতিত হইলেন এবং কাঁপিতে থাকিয়া বলিলেন—॥২১॥

'ভগবন্! প্রভাবসম্পন্ন! 'তুমি একটী পুত্র লাভ করিবে, সে'টী নিকৃষ্ট ব্রাহ্মণ হইবে' এরূপ বাক্য আজ আপনি আমাকে বলিতে পারেন না' ॥২২॥

---

(১৯) উৎপৎস্যতে চ তে ভ্রাতা ব্রহ্মভূতস্তপোরতঃ। বিশ্বং হি ব্রহ্ম সুমহচ্চরৌ তব সমাহিতম্ ॥ বঙ্গ।

ঋচীক উবাচ।

নৈষ সংকল্পিতঃ কামো ময়া ভদ্রে ! তথা ত্বয়ি।
উগ্রকর্ম্মা ভবেৎ পুত্রশ্চরুব্যত্যাসহেতুনা ॥২৩॥

সত্যবত্যুবাচ।

ইচ্ছন্ লোকানপি মুনে ! সৃজেথাঃ কিং পুনঃ সুতম্।
শমাত্মকমৃজুং পুত্রং দাতুমর্হসি মে প্রভো ! ॥২৪॥

ঋচীক উবাচ।

নোক্তপূর্ব্বং ময়া ভদ্রে ! স্বৈরেষ্বপ্যনৃতং বচঃ।
কিমুতাগ্নিং সমাধায় মন্ত্রবচ্চরুসাধনে ॥২৫॥
দৃষ্টমেতৎ পুরা ভদ্রে ! জ্ঞাতঞ্চ তপসা ময়া।
ব্রহ্মভূতং হি সকলং পিতুস্তব কুলং ভবেৎ ॥২৬॥

ভারতকৌমুদী

নেতি। কামঃ কাম্যঃ পুত্রঃ, এষ ঈদৃশো ব্রাহ্মণাপসদ ইত্যর্থঃ ॥২৩॥

ইচ্ছন্নিতি। লোকানপি ভুবনান্যপি, সৃজেথা যোগপ্রভাবেণ স্রষ্টুং শক্নুয়াঃ। শমাত্মকং শান্তস্বভাবম্, ঋজুং সরলঞ্চ ॥২৪॥

নেতি। স্বৈরেষ্বপি ইচ্ছাপূর্ব্বকোপহাসাদিষ্বপি, অনৃতং মিথ্যা ॥২৫॥

দৃষ্টমিতি। দৃষ্টং পর্য্যালোচিতম্, ব্রহ্মভূতং ব্রাহ্মণরূপম্ ॥২৬॥

ঋচীক বলিলেন—'ভদ্রে ! তোমার এইরূপ পুত্রই হইবে এরূপ সঙ্কল্প আমি করিয়াছিলাম না বটে ; কিন্তু চরু পরিবর্ত্তন করার জন্যই তোমার উগ্রকর্ম্মা পুত্র হইবে' ॥২৩॥

সত্যবতী বলিলেন—'মুনি ! আপনি যদি ইচ্ছা করেন, তবে যোগের প্রভাবে ত্রিভুবনও সৃষ্টি করিতে পারেন ; তাহাতে পুত্রের কথা আর কি বলিব। অতএব প্রভু ! আপনি আমাকে একটী শান্ত ও সরল পুত্র দান করুন' ॥২৪॥

ঋচীক বলিলেন—'ভদ্রে ! আমি পূর্ব্বে ইচ্ছাপূর্ব্বক উপহাসপ্রভৃতির সময়েও মিথ্যা কথা বলি নাই। তাহাতে চরু সম্পাদন করিবার উদ্দেশে মন্ত্রপাঠপূর্ব্বক অগ্নি স্থাপন করিয়া কি প্রকারে মিথ্যা কথা বলিব ॥২৫॥

ভদ্রে ! আমি তপস্যার প্রভাবে পূর্ব্বেই ইহা পর্য্যালোচনা করিয়া দেখিয়াছি এবং জানিতে পারিয়াছি যে, তোমার পিতার সমস্ত বংশটাই ব্রাহ্মণ হইয়া যাইবে' ॥২৬॥

(২৫)··· নোক্তপূর্ব্বানৃতং···স্বৈরেষ্বপি কদাচন···পি বঙ্গ বর্দ্ধ

সত্যবত্যুবাচ।
কামমেবং ভবেৎ পৌত্রো মমেহ তব চ প্রভো!।
শমাত্মকমহং পুত্রং লভেয়ং জয়তাং বর! ॥২৭॥
ঋচীক উবাচ।
পুত্রে নাস্তি বিশেষো মে পৌত্রে চ বরবর্ণিনি!।
যথা ত্বয়োক্তং বচনং তথা ভদ্রে! ভবিষ্যতি ॥২৮॥
বাসুদেব উবাচ।
ততঃ সত্যবতী পুত্রং জনয়ামাস ভার্গবম্।
তপস্যভিরতং শান্তং জমদগ্নিং যতব্রতম্ ॥২৯॥
বিশ্বামিত্রঞ্চ দায়াদং গাধিঃ কুশিকনন্দনঃ।
প্রাপ ব্রহ্মর্ষিসমিতং বিশ্বেন ব্রহ্মণা যুতম্ ॥৩০॥

ভারতকৌমুদী

কামমিতি। কামং যথেষ্টম্, এবং তদুক্তরূপঃ ॥২৭॥

পুত্র ইতি। বিশেষো ভেদো নাস্তি সমানপার্ব্বণাধিকারাৎ ॥২৮॥

তত ইতি। তপসীত্যাদৌ তু ভাবিনি ভূতবদুপচারো জ্ঞেয়ঃ। জমন্ নিয়তমেব হবির্ভক্ষয়ন্ অগ্নির্যস্যেতি জমদগ্নিঃ "চমু-ছমু-জমু-ঝমু অদনে" ইতি জমধাতোঃ শতৃ ঙি রূপম্। শান্তং শম-গুণান্বিতম্ ॥২৯॥

বিশ্বেতি। বিশ্বস্য সর্ব্বস্য মিত্রমিতি বিশ্বামিত্রস্তম্। "হ্রস্বস্য দীর্ঘতা" ইতি দীর্ঘঃ। দায়ং সংক্রান্তধনম্ উত্তরাধিকারিতয়া আদত্ত ইতি দায়দঃ পুত্রস্তম্, ব্রহ্মর্ষিণা সমিতং তুল্যম্, বিশ্বেন সর্ব্বেণ, ব্রহ্মণা ব্রহ্মতেজসা যুতম্ ॥৩০॥

---

সত্যবতী বলিলেন—'প্রভাবশালী বিজয়িশ্রেষ্ঠ! আপনার এবং আমার বরং এইরূপ একটী পৌত্রই হউক; কিন্তু আমি যেন শান্তস্বভাব পুত্র লাভ করিতে পারি' ॥২৭॥

ঋচীক বলিলেন—'বরবর্ণিনি! আমার মতে পুত্রে ও পৌত্রে কোন ভেদ নাই। সে যাহা হউক, ভদ্রে! তুমি যাহা বলিলে সেইরূপই হইবে (তোমার পৌত্রই উগ্রকর্ম্মা হইবে) ॥২৮॥

কৃষ্ণ বলিলেন—'তাহার পর সত্যবতী একটী পুত্র প্রসব করিলেন। ক্রমে তাহার নাম হইল—'জমদগ্নি'। সেই জমদগ্নি যথাকালে সর্ব্বদা তপস্যায় নিরত, শান্তস্বভাব ও নিয়মিতভাবে সংযমী হইয়াছিলেন ॥২৯॥

(৩০)…যঃ প্রাপ্য ব্রহ্ম সমিতং বিশ্বৈর্ব্রহ্মগুণৈর্যুতম্—পি বঙ্গ,…যং প্রাপ্য…বর্দ্ধ

ঋচীকো জনয়ামাস জমদগ্নিং তপোনিধিম্ ।
সোঽপি পুত্রং হ্যজনয়ৎ জমদগ্নিঃ সুদারুণম্ ॥৩১॥
সর্ব্ববিদ্যান্তগং শ্রেষ্ঠং ধনুর্ব্বেদস্য পারগম্ ।
রামং ক্ষত্রিয়হন্তারং প্রদীপ্তমিব পাবকম্ ॥৩২॥ (যুগ্মকম্)
তোষয়িত্বা মহাদেবং পর্ব্বতে গন্ধমাদনে ।
অস্ত্রাণি বরয়ামাস পরশুঞ্চাতিতেজসম্ ॥৩৩॥
স তেনাকুণ্ঠধারেণ জ্বলিতানলবর্চসা ।
কুঠারেণাপ্রমেয়েণ লোকেষপ্রতিমোঽভবৎ ॥৩৪॥
এতস্মিন্নেব কালে তু কৃতবীর্য্যাত্মজো বলী ।
অর্জ্জুনো নাম তেজস্বী ক্ষত্রিয়ো হৈহয়াধিপঃ ॥৩৫॥
দত্তাত্রেয়প্রসাদেন রাজা বাহুসহস্রবান্ ।
চক্রবর্ত্তী মহাতেজা বিপ্রাণামাশ্বমেধিকে ॥৩৬॥

ভারতকৌমুদী

ঋচীক ইতি। সুদারুণং ক্ষত্রিয়হন্তৃত্বাদেব। প্রদীপ্তং প্রজ্বলিতম্ ॥৩১—৩২॥

তোষেতি। তোষয়িত্বা তপসা। বরয়ামাস বরত্বেন লেভে রামঃ ॥৩৩॥

স ইতি। অকুণ্ঠা অনিবৃত্তা ধারা যস্য তেন। অপ্রমেয়েণ সংহারে অনির্দ্দেশ্যেন ॥৩৪॥

কুশিকনন্দন গাধিও একটী পুত্র লাভ করিলেন। তাহার নাম হইল—'বিশ্বামিত্র'। সেই বিশ্বামিত্র যথাকালে সমস্ত ব্রহ্মতেজে তেজীয়ান্ হইয়া, ব্রহ্মর্ষির তুল্যই হইয়াছিলেন ॥৩০॥

এইভাবে ঋচীক তপোনিধি জমদগ্নিকে উৎপাদন করিয়াছিলেন এবং সেই জমদগ্নিও কালক্রমে একটী পুত্র উৎপাদন করিয়াছিলেন। তাহার নাম হইয়াছিল—'রাম'। সেই রাম যথাকালে সমস্ত বিদ্যার পারগামী বিশেষতঃ ধনুর্ব্বেদে পারদর্শী, শ্রেষ্ঠ বীর, প্রজ্বলিত অগ্নির ন্যায় তেজস্বী, অতিদারুণস্বভাব ও ক্ষত্রিয়হন্তা হইয়াছিলেন ॥৩১—৩২॥

ক্রমে রাম গন্ধমাদনপর্ব্বতে যাইয়া, তীব্র তপস্যার গুণে মহাদেবকে সন্তুষ্ট করিয়া, তাঁহার নিকট হইতে নানাবিধ অস্ত্র ও একখানি মহাতেজা পরশু বররূপে লাভ করিয়াছিলেন ॥৩৩॥

তিনি সেই পরশুর গুণে তৎকালে জগতে অতুলনীয় বীর হইয়াছিলেন। কারণ, সেই পরশুর ধার কখনও কুণ্ঠিত হইত না এবং সর্ব্বদাই প্রজ্বলিত অগ্নির ন্যায় তাহার তেজ নির্গত হইত; সুতরাং সে পরশুরও স্বরূপ নির্দ্দেশ করা যাইত না ॥৩৪॥

দদৌ স পৃথিবীং সর্ব্বাং সপ্তদ্বীপাং সপর্ব্বতাম্ ।
স্ববাহ্বস্ত্রবলেনাজৌ জিত্বা পরমধর্ম্মবিৎ ॥৩৭॥ (বিশেষকম্)
তৃষিতেন চ কৌন্তেয় ! ভিক্ষিতশ্চিত্রভানুনা ।
সহস্রবাহুর্বিক্রান্তঃ প্রাদাদ্ভিক্ষামথাগ্নয়ে ॥৩৮॥
গ্রামান্ পুরাণি রাষ্ট্রাণি ঘোষাংশ্চৈব তু বীর্য্যবান্ ।
জজ্বাল তস্য বাণাগ্রাচ্চিত্রভানুর্দিধক্ষয়া ॥৩৯॥ (যুগ্মকম্)
স তস্য পুরুষেন্দ্রস্য প্রভাবেণ মহৌজসঃ ।
দদাহ কার্ত্তবীর্য্যস্য শৈলানথ বনস্পতীন্ ॥৪০॥
স শূন্যমাশ্রমং রম্যমাপবস্য মহাত্মনঃ ।
দদাহ পবনেনেদ্ধশ্চিত্রভানুঃ সহৈহয়ঃ ॥৪১॥
আপবস্ত ততো রোষাচ্ছশাপার্জ্জুনমচ্যুত ! ।
দগ্ধে শ্রমে মহাবাহো ! কার্ত্তবীর্য্যেণ বীর্য্যবান্ ॥৪২॥

ভারতকৌমুদী

এতস্মিন্নিতি। হৈহয়াধিপো হৈহয়বংশশ্রেষ্ঠঃ। চক্রবর্ত্তী সার্ব্বভৌমঃ। বাহূনামস্ত্রাণাঞ্চ বলেন ॥৩৫—৩৭॥

তৃষিতেনেতি। চিত্রভানুনা অগ্নিনা। সহস্রং বাহবো যস্য সঃ অর্জ্জুনঃ। ঘোষান্ অভীরপল্লীঃ। দিধক্ষয়া দগ্ধুমিচ্ছয়া ॥৩৮—৩৯॥

স ইতি। শৈলান্ পর্ব্বতান্, বনস্পতীন্ বৃক্ষাংশ্চ ॥৪০॥

স ইতি। আপবস্য বশিষ্ঠস্য। ইদ্ধো জ্বলিতঃ, হৈহয়েন কার্ত্তবীর্য্যেণ সহেতি সঃ ॥৪১॥

এই সময়েই হৈহয়াধিপতি, কৃতবীর্য্যরাজার পুত্র, ক্ষত্রিয়, মহাবীর ও পরমধর্ম্মজ্ঞ কার্ত্তবীর্য্যার্জ্জুনরাজা বাহুবলে ও অস্ত্রবলে বন, পর্ব্বত ও সমুদ্রের সহিত সপ্তদ্বীপা পৃথিবী জয় করিয়া, তাহা অশ্বমেধযজ্ঞে ব্রাহ্মণদিগকে দান করিয়াছিলেন। তিনি দত্তাত্রেয়মুনির অনুগ্রহে সহস্রবাহু ও সার্ব্বভৌম হইয়াছিলেন ॥৩৫—৩৭॥

কুন্তীনন্দন ! তৎপরে কোন সময়ে ক্ষুধার্ত্ত অগ্নিদেব আসিয়া প্রার্থনা করিলে, বিক্রমশালী কার্ত্তবীর্য্যার্জ্জুন তাঁহাকে (কোন বিপক্ষের) পুর, গ্রাম, রাজ্য ও গোপপল্লী সকল ভিক্ষাস্বরূপ দান করিলেন। তখন অগ্নি সেই সকল দগ্ধ করিবার ইচ্ছায় কার্ত্তবীর্য্যার্জ্জুনের বাণাগ্র হইতে জ্বলিয়া উঠিলেন ॥৩৮—৩৯॥

পুরুষশ্রেষ্ঠ ও মহাতেজা কার্ত্তবীর্য্যার্জ্জুনের প্রভাবে অগ্নি ক্রমে ক্রমে বৃক্ষ এবং পর্ব্বতগুলিকেও দগ্ধ করিয়া ফেলিলেন ॥৪০॥

অগ্নি কার্ত্তবীর্য্যার্জ্জুনের প্রভাবে প্রজ্বলিত হইয়া, নিকটবর্ত্তী মহাত্মা বশিষ্ঠের রক্ষকশূন্য সুন্দর আশ্রমটীকেও দগ্ধ করিলেন ॥৪১॥

ত্বয়া ন বর্জিতং যস্মান্মমেদং হি মহদ্বনম্ ।
দগ্ধং তস্মাদ্রণে রামো বাহূংস্তে ছেৎস্যতেঽর্জ্জুন ! ॥৪৩॥
অর্জ্জুনস্তু মহাতেজা বলী নিত্যং শমাত্মকঃ ।
ব্রহ্মণ্যশ্চ শরণ্যশ্চ দাতা শূরশ্চ ভারত ! ।
নাচিন্তয়ত্তদা শাপং তেন দত্তং মহাত্মনা ॥৪৪॥
তস্য পুত্রাঃ সুবলিনঃ শাপেনাসন্ পিতুর্ব্বধে ।
নিমিত্তমবলিপ্তা বৈ নৃশংসাশ্চৈব সর্ব্বদা ॥৪৫॥
জমদগ্নেস্তু ধেন্বাস্তে বৎসমানিন্যুরচ্যুত ! ।
অজ্ঞাতং কার্ত্তবীর্য্যস্য হৈহয়েন্দ্রস্য ধীমতঃ ॥৪৬॥
তন্নিমিত্তমভূদ্‌যুদ্ধং জমদগ্নের্মহাত্মনঃ ।
ততোঽর্জ্জুনস্য বাহূন্ স চিচ্ছেদ রুষিতোঽনঘ ! ॥৪৭॥

ভারতকৌমুদী

আপব ইতি। হে অচ্যুত ! ধর্ম্মাদভ্রষ্ট ! । দগ্ধে শ্রমে ইত্যাকারলোপ আর্ষঃ ॥৪২॥
ত্বয়েতি। মহৎ প্রশস্তম্, বনং তপোবনম্ ॥৪৩॥
অর্জ্জুন ইতি। শমাত্মকঃ শান্তস্বভাবঃ। ব্রহ্মণ্যো ব্রাহ্মণানুকূলঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৪॥
তস্যেতি। তস্যার্জ্জুনস্য। নিমিত্তমাসন্নিতি সম্বন্ধঃ। অবলিপ্তা গর্বিতাঃ ॥৪৫॥
জমদগ্নেরিতি। ধেন্বা হোমধেনোঃ, তে কার্ত্তবীর্য্যপুত্রাঃ, হে অচ্যুত ! ধর্ম্মাদভ্রষ্ট ! ॥৪৬॥

মহাবাহু ধর্ম্মরাজ ! কার্ত্তবীর্য্যার্জ্জুন আশ্রমটীকে দগ্ধ করিলে, তপঃপ্রভাবশালী বশিষ্ঠ ( উপস্থিত হইয়া, আশ্রমটীকে দগ্ধ দেখিয়া ) ক্রোধবশতঃ কার্ত্তবীর্য্যার্জ্জুনকে অভিসম্পাত করিলেন—॥৪২॥

'অর্জ্জুন ! তুমি যখন আমার এই উৎকৃষ্ট তপোবনটীকেও ত্যাগ কর নাই, দগ্ধই করিয়াছ ; তখন পরশুরাম যুদ্ধে তোমার বাহুগুলি ছেদন করিবেন' ॥৪৩॥

ভরতনন্দন ! কার্ত্তবীর্য্যার্জুন যেমন মহাতেজা, বীর ও বলবান্ ছিলেন ; তেমন শান্তস্বভাব, ব্রাহ্মণের হিতৈষী, শরণাগত রক্ষক ও দাতা ছিলেন। সেই জন্যই তিনি তখন সেই বশিষ্ঠের শাপের কোন চিন্তা করেন নাই ॥৪৪॥

কিন্তু কার্ত্তবীর্য্যার্জুনের পুত্রেরাই বশিষ্ঠের শাপানুসারে পিতার বধের কারণ হইয়াছিল। কেন না, তাহারা যেমন অত্যন্ত বলবান্ ছিল ; তেমন সর্ব্বদাই গর্বিত ও নৃশংস ছিল ॥৪৫॥

সুতরাং ধর্ম্মরাজ ! তাহারা বুদ্ধিমান্ কার্ত্তবীর্য্যার্জুনের অজ্ঞাতভাবে জমদগ্নির হোমধেনুর বৎসটীকে হরণ করিয়া লইয়া গিয়াছিল ॥৪৬॥

(৪৭)···তাংশ্ছিত্ত্বা রামো রুষান্বিতঃ—পি বঙ্গ বর্দ্ধ।

তং ভ্রমন্তং ততো বৎসং জামদগ্ন্যঃ স্বমাশ্রমম্।
প্রত্যানয়ত রাজেন্দ্র! তেষামন্তঃপুরাৎ প্রভুঃ ॥৪৮॥
অর্জ্জুনস্য সুতাস্তে তু সম্ভূয়াবুদ্ধয়স্তদা।
গত্বাশ্রমমসংবুদ্ধা জমদগ্নের্মহাত্মনঃ।
অপাতয়ন্ত ভল্লাগ্রৈঃ শিরঃ কায়ান্নরাধিপ! ॥৪৯॥
সমিৎকুশার্থং রামস্য নির্যাতস্য যশস্বিনঃ।
প্রত্যক্ষং রামমাতুশ্চ তথৈবাশ্রমবাসিনাম্ ॥৫০॥ (যুগ্মকম্)
শ্রুত্বা রামস্তমর্থঞ্চ ক্রুদ্ধঃ কালানলোপমঃ।
ধনুর্ব্বেদেঽদ্বিতীয়ো হি দিব্যাস্ত্রৈঃ সমলঙ্কৃতঃ ॥৫১॥

## ভারতকৌমুদী

তদিতি। স শাপলক্ষিতো রামঃ। ঃদস্ত সামান্যতো বিবরণমভিহিতম্ ॥৪৭॥

তমিতি। তেষাং কার্ত্তবীর্য্যপুত্রাণাম্, প্রভুস্তপোবলপ্রভাবশালী ॥৪৮॥

অর্জ্জুনস্যেতি। সম্ভূয় মিলিত্বা, অবুদ্ধয়ো নির্ব্বোধাঃ স্বসর্ব্বনাশাবোধাৎ। অসংবুদ্ধা ব্রহ্মহত্যা-পাপং রামবিক্রমঞ্চাজ্ঞাত্বা। ষট্পাদঃ শ্লোকঃ। সমিৎকুশার্থং সমিৎকুশাহরণার্থম্ ॥৪৯—৫০॥

## ভারতভাবদীপঃ

বঞ্চিতা ॥১৮—৩৭॥ চিত্রভানুনা অগ্নিনা ॥৩৮॥ বাণাগ্রাং উদ্ভৃত ইতি শেষঃ ॥৩৯—৪০॥ আপবস্য বশিষ্ঠস্য ॥৪১॥ দগ্নে শ্রমে আশ্রমে ॥৪২—৪৪॥ পিতুর্বধে বধনিমিত্তমাসন্।

---

নিষ্পাপ রাজা! সেই জন্যই কার্ত্তবীর্য্যার্জুনের সহিত মহাত্মা জমদগ্নির যুদ্ধ হইয়াছিল এবং সেই যুদ্ধে পরশুরাম ক্রুদ্ধ হইয়া, কার্ত্তবীর্য্যার্জুনের বাহুগুলি ছেদন করিয়াছিলেন ॥৪৭॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর তপোবলপ্রভাবশালী পরশুরাম সেই কার্ত্তবীর্য্যার্জুন-পুত্রগণের অন্তঃপুরে বিচরণকারী বৎসটীকে আপন আশ্রমে প্রত্যানয়ন করিয়াছিলেন ॥৪৮॥

রাজা! যশস্বী পরশুরাম সমিধ ও কুশ আনয়ন করিবার জন্য আশ্রম হইতে নির্গত হইয়া গেলে, কার্ত্তবীর্য্যার্জ্জুনের সেই নির্ব্বোধ পুত্রেরা মিলিত হইয়া মহাত্মা জমদগ্নির আশ্রমে গমন করিয়া, ব্রহ্মহত্যার পাপ ও পরশুরামের প্রভাব না জানিয়া, ভল্লাস্ত্রদ্বারা পরশুরামের মাতার সমক্ষেই জমদগ্নির দেহ হইতে মস্তকটী নিপাতিত করিল এবং আশ্রমবাসী অন্যান্য লোকেরও মস্তক ছেদন করিল ॥৪৯—৫০॥

(৫০) ইতঃপ্রভৃতি পুস্তক ভেদ এব পাঠভেদঃ

চন্দ্রবিম্বার্দ্ধসঙ্কাশং পরশুং গৃহ্য ভার্গবঃ।
ততঃ পিতৃবধামর্ষাদ্রামঃ পরমমন্যুমান্।
নিঃক্ষত্রিয়াং প্রতিশ্রুত্য মহীং শস্ত্রমগৃহ্নত ॥৫২॥ (যুগ্মকম্)
ততঃ স ভৃগুশার্দ্দূলঃ কার্ত্তবীর্য্যস্য বীর্য্যবান্।
বিক্রম্য নিজঘানাশু পুত্রান্ পৌত্রাংশ্চ সর্ব্বশঃ ॥৫৩॥
স হৈহয়সহস্রাণি হত্বা পরমমন্যুমান্।
মহীং সাগরপর্য্যন্তাং চকার রুধিরোক্ষিতাম্ ॥৫৪॥
স তথা সুমহাতেজাঃ কৃত্বা নিঃক্ষত্রিয়াং মহীম্।
কৃপয়া পরয়াবিষ্টো বনমেব জগাম হ ॥৫৫॥
ততো বর্ষসহস্রেষু সমতীতেষু কেষুচিৎ।
কোপং সংপ্রাপ্তবাংস্তত্র প্রকৃত্যা কোপনঃ প্রভুঃ ॥৫৬॥

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। অর্থং বিষয়ম্, কালানলোপমঃ প্রলয়াগ্নিতুল্যঃ সন্। গৃহ্য গৃহীত্বা। পিতৃবধেন যোঽমর্ষঃ ক্রোধস্তস্মাৎ, পরমমন্যুমান্ অতীবদৈন্যাকুলঃ। প্রতিশ্রুত্য প্রতিজ্ঞায়। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১—৫২॥

তত ইতি। ভৃগুশার্দ্দূলো ভৃগুবংশশ্রেষ্ঠো রামঃ ॥৫৩॥

স ইতি। হৈহয়ানাং তদ্বংশীয়ানাং সহস্রাণি, পরমমন্যুমান্ অতীবক্রুদ্ধঃ ॥৫৪॥

স ইতি। কৃপয়া তদানীং জীবৎসু বালবৃদ্ধক্ষত্রিয়েষ্বিত্যাশয়ঃ ॥৫৫॥

তাহার পর ধনুর্ব্বেদে অদ্বিতীয় ও দিব্যাস্ত্রসমূহে সমলঙ্কৃত ভৃগুনন্দন রাম সেই পিতৃহত্যার বিষয় শুনিয়া ক্রোধে প্রলয়াগ্নির তুল্য হইয়া, অর্দ্ধচন্দ্রের তুল্য পরশু ধারণপূর্ব্বক সমগ্র পৃথিবীকে নিক্ষত্রিয় করিবার প্রতিজ্ঞা করিয়া, অন্যান্য অস্ত্রও ধারণ করিলেন। তৎকালে তিনি পিতৃবধের জন্য অত্যন্ত শোকাকুল ও দারুণ ক্রুদ্ধ ছিলেন ॥৫১—৫২॥

তদনন্তর বলবান্ পরশুরাম বিক্রম প্রকাশ করিয়া, যুদ্ধে কার্ত্তবীর্য্যার্জ্জুনের সমস্ত পুত্র ও পৌত্রকে বিনাশ করিলেন ॥৫৩॥

ক্রমে অত্যন্ত ক্রুদ্ধ পরশুরাম সহস্র সহস্র হৈহয়বংশীয় বীরকে নিহত করিয়া, সমুদ্রপর্য্যন্ত সমগ্র পৃথিবীকে রক্তপ্লাবিত করিলেন ॥৫৪॥

পরে অতিমহাতেজা পরশুরাম সেইভাবে পৃথিবীকে ক্ষত্রিয়শূন্য করিয়া, অত্যন্ত কৃপাবিষ্ট হইয়া, তপস্যা করিবার জন্য বনেই চলিয়া গেলেন ॥৫৫॥

তাহার পর বহু বৎসর অতীত হইলে, কোপনস্বভাব পরশুরাম পুনরায় কুপিত হইলেন ॥৫৬॥

বিশ্বামিত্রস্য পৌত্রস্তু রৈভ্যপুত্ত্রো মহাতপাঃ।
পরাবসুর্মহারাজ ! ক্ষিপ্ত্বাহ জনসংসদি ॥৫৭॥
যে তে যযাতিপতনে যজ্ঞে সন্তঃ সমাগতাঃ।
প্রতর্দ্দনপ্রভৃতয়ো রাম ! কিং ক্ষত্রিয়া ন তে ॥৫৮॥
মিথ্যাপ্রতিজ্ঞো রাম ! ত্বং কত্থসে জনসংসদি।
ভয়াৎ ক্ষত্রিয়বীরাণাং পর্ব্বতং সমুপাশ্রিতঃ ॥৫৯॥
সা পুনঃ ক্ষত্রিয়শতৈঃ পৃথিবী সর্ব্বতঃ স্তৃতা।
পরাবসোর্বচঃ শ্রুত্বা শস্ত্রং জগ্রাহ ভার্গবঃ ॥৬০॥
ততো যে ক্ষত্রিয়া রাজন্ ! শতশস্তেন বর্জিতাঃ।
তে বিবৃদ্ধা মহাবীর্য্যাঃ পৃথিবীপতয়োঽভবন্ ॥৬১॥

### ভারতকৌমুদী

তত ইতি। প্রকৃত্যা স্বভাবেনৈব, প্রভুঃ তপোবলসম্পন্নঃ ॥৫৬॥
কথং কোপং প্রাপ্তবানিত্যাহ বিশ্বেতি। ক্ষিপ্ত্বা নিন্দিত্বা, আহ ব্রবীতি স্ম ॥৫৭॥
য ইতি। যযাতেঃ পতনে পুণ্যক্ষয়েণ স্বর্গাৎ পতনকালে, সন্তো যাজ্ঞিকতয়া সাধবঃ ॥৫৮॥
মিথ্যেতি। কত্থসে বীরত্বেনাত্মানং শ্লাঘসে ॥৫৯॥
সেতি। স্তৃতা আচ্ছাদিতা। ভার্গবঃ পরশুরামঃ ॥৬০॥
তত ইতি। তেন রামেণ। বিবৃদ্ধা বয়সা সম্পদা চ বৃদ্ধিং প্রাপ্তাঃ সন্তঃ ॥৬১॥

### ভারতভাবদীপঃ

নিমিত্তাচ্ছাপাদেব হেতোঃ ॥৪৫—৫৫॥ ক্ষেপং নিন্দামশক্তো রাম ইতি ॥৫৬—৫৮॥ মিথ্যাপ্রতিজ্ঞঃ সর্ব্বেষাং ক্ষত্রিয়াণাং বধাকরণাৎ ॥৫৯॥ স্তৃতা ব্যাপ্তা, শস্ত্রং জগ্রাহ, তৎকার্য্যং ক্ষত্রিয়াণামন্তং

মহারাজ ! তাহার কারণ এই যে, বিশ্বামিত্রের পৌত্র এবং রৈভ্যের পুত্র পরাবসু একদা লোকসভা মধ্যে পরশুরামকে নিন্দা করিয়া বলিয়াছিলেন—॥৫৭॥

'রাম ! স্বর্গ হইতে যযাতির পতনের সময়ে যে যজ্ঞ হইয়াছিল, তাহাতে সেই যে প্রতর্দ্দনপ্রভৃতি সাধুগণ আগমন করিয়াছিলেন, তাঁহারা কি ক্ষত্রিয় ছিলেন না ? ॥৫৮॥

রাম ! তুমি মিথ্যাপ্রতিজ্ঞ হইয়াও লোকসমাজে আত্মশ্লাঘা করিয়া থাক ; অথ চ ক্ষত্রিয়বীরগণের ভয়ে পর্ব্বত আশ্রয় করিয়া রহিয়াছ ॥৫৯॥

এদিকে সেই পৃথিবী আবার শত শত ক্ষত্রিয়ে আবৃত হইয়া গিয়াছে'। পরাবসুর এই সকল কথা শুনিয়া, পরশুরাম পুনরায় অস্ত্র ধারণ করিলেন ॥৬০॥

রাজা ! পূর্ব্বে পরশুরাম যে শত শত ক্ষত্রিয়কে বর্জন করিয়াছিলেন ; তাঁহারা বৃদ্ধিপ্রাপ্ত হইয়া, তৎকালে পুনরায় পৃথিবীর অধীশ্বর হইয়াছিলেন ॥৬১॥

স পুনস্তান্ জঘানাশু বালানপি নরাধিপ ! ।
গর্ভস্থৈস্তু মহী ব্যাপ্তা পুনরেবাভবত্তদা ॥৬২॥
জাতং জাতং স গর্ভস্তু পুনরেব জঘান হ ।
অরক্ষংশ্চ সুতান্ কাংশ্চিত্তদা ক্ষত্রিয়যোষিতঃ ॥৬৩॥
ত্রিঃসপ্তকৃত্বঃ পৃথিবীং কৃত্বা নিক্ষত্রিয়াং প্রভুঃ ।
দক্ষিণামশ্বমেধান্তে কশ্যপায়াদদত্ততঃ ॥৬৪॥
স ক্ষত্রিয়াণাং শেষার্থং করেণোদ্দিশ্য কশ্যপঃ ।
স্রুকৃপ্রগ্রহবতা রাজংস্ততো বাক্যমথাব্রবীৎ ॥৬৫॥
গচ্ছ পারং সমুদ্রস্য দক্ষিণস্য মহামুনে ! ।
ন তে মদ্বিষয়ে রাম ! বস্তব্যমিহ কর্হিচিৎ ॥৬৬॥
পৃথিবী দক্ষিণা দত্তা বাজিমেধে মম ত্বয়া ।
পুনরস্যাঃ পৃথিব্যা হি দত্ত্বাদাতুমনীশ্বরঃ ॥৬৭॥

ভারতকৌমুদী

স ইতি। স রামঃ। গর্ভস্থৈর্মাতৃকুক্ষিস্থিতৈঃ ক্ষত্রিয়ৈঃ ॥৬২॥

জাতমিতি। স পরশুরামঃ, পুনরেব পুনঃ পুনরেব ॥৬৩॥

ত্রিরিতি। ত্রিঃসপ্তকৃত্ব একবিংশতিবারান্। অশ্বমেধান্তে স্বকীয়স্যৈবাশ্বমেধস্যাবসানে ॥৬৪॥

স ইতি। শেষার্থং হতাবশিষ্টরক্ষার্থম্। স্রুক্ হোমপাত্রবিশেষস্তস্য প্রগ্রহবতা গ্রহণশালিনা, করেণ হস্তেন, উদ্দিশ্য "ইমে ক্ষত্রিয়াস্ত্বয়া রক্ষণীয়াঃ" ইতি নির্দ্দিশ্য ॥৬৫॥

গচ্ছেতি। মদ্বিষয়ে মদীয়ে দেশে, ত্বয়া দত্তে ময়া চ গৃহীতে পৃথিব্যংশ ইত্যর্থঃ ॥৬৬॥

পৃথিবীতি। আদাতুং গ্রহীতুম্, অনীশ্বরঃ অশক্তঃ ॥৬৭॥

নরনাথ ! পরশুরাম পুনরায় সত্বরই বালক ক্ষত্রিয়গণকেও সংহার করিলেন। তাহার পর গর্ভস্থ ক্ষত্রিয়গণে পুনরায় পৃথিবী ব্যাপ্ত হইয়া গেল ॥৬২॥

তখন পরশুরাম ক্ষত্রিয়স্ত্রীদিগের কোন পুত্রই না রাখিয়া, যে যে জন্মিতে লাগিল, বার বারই তাহাদিগকে বধ করিতে লাগিলেন ॥৬৩॥

তাহার পর প্রভাবশালী পরশুরাম পৃথিবীকে একুশ বার নিক্ষত্রিয় করিয়া, নিজের অশ্বমেধযজ্ঞের পরে সেই পৃথিবী কশ্যপকে দান করিলেন ॥৬৪॥

রাজা ! তদনন্তর কশ্যপ হতাবশিষ্ট ক্ষত্রিয়গণকে রক্ষা করিবার জন্য হোমপাত্র-যুক্ত হস্তদ্বারা তাহাদিগকে নির্দ্দেশ করিয়া রামকে বলিলেন—॥৬৫॥

'মহামুনি রাম ! আপনি দক্ষিণসমুদ্রের পারে গমন করুন ; কোন সময়েই আপনি আমার দেশে আর বাস করিবেন না ॥৬৬॥

(৬৭) অয়ং শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

ততঃ শূর্পারকং দেশং সাগরস্তস্য নির্ম্মমে।
সহসা জামদগ্ন্যস্য সোঽপরান্তমহীতলম্ ॥৬৮॥
কশ্যপস্তাং মহারাজ! প্রতিগৃহ্য বসুন্ধরাম্।
কৃত্বা ব্রাহ্মণসংস্থাং বৈ প্রবিষ্টঃ সুমহদ্বনম্ ॥৬৯॥
ততঃ শূদ্রাশ্চ বৈশ্যাশ্চ যথাস্বৈরপ্রচারিণঃ।
অবর্ত্তন্ত দ্বিজাগ্র্যাণাং দারেষু ভরতর্ষভ! ॥৭০॥
অরাজকে জীবলোকে দুর্ব্বলা বলবত্তরৈঃ।
পীড্যন্তে নহি বিত্তেষু প্রভুত্বং কস্যচিত্তদা ॥৭১॥
ব্রাহ্মণা মদ্যপাঃ কেচিন্মূর্খাঃ পণ্ডিতমানিনঃ।
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ শূদ্রাশ্চোৎপথগামিনঃ।
পরস্পরং সমাশ্রিত্য ঘাতয়ন্ত্যপথস্থিতাঃ ॥৭২॥

ভারতকৌমুদী

তত ইতি। ততঃ স সাগরঃ, সহসা সত্বরমেব, তস্য জামদগ্ন্যস্যার্থে, অপরঞ্চ তৎ অন্তমহীতলং স্বগর্ভস্থভূতলভূতঞ্চেতি তৎ তাদৃশম্, শূর্পস্য আরক ইব আরক আকারো যস্য তম্, তন্নামকম্, দেশং নির্ম্মমে দ্বীপত্বেনোৎপাদয়ামাস ॥৬৮॥

কশ্যপ ইতি। ব্রাহ্মণসংস্থাং স্থাসেন ব্রাহ্মণসংস্থিতাম্ ॥৬৯॥

তত ইতি। যথাস্বৈরং যথেচ্ছং প্রচরন্তীতি তে। দ্বিজাগ্র্যাণাং ব্রাহ্মণানাম্ ॥৭০॥

অরাজক ইতি। বিত্তেষু স্বধনেষ্বপি, প্রভুত্বং নহ্যাসীৎ বলবত্তরভয়াৎ ॥৭১॥

আপনি অশ্বমেধযজ্ঞের দক্ষিণারূপে আমাকে পৃথিবী দান করিয়াছেন। অতএব একবার দান করিয়া, আবার আপনি এই পৃথিবী গ্রহণ করিতে পারেন না' ॥৬৭॥

তদনন্তর সত্বরই পরশুরামের বাসের জন্য দক্ষিণসমুদ্র আপন জলমধ্যে দ্বীপরূপে শূর্পারকনামে একটী দেশ উৎপাদন করিল ॥৬৮॥

মহারাজ! এদিকে কশ্যপ সেই পৃথিবী গ্রহণ করিয়া, পুনরায় তাহা ব্রাহ্মণগণের উপরে রাখিয়া তপস্যা করিবার জন্য গহন বনমধ্যে প্রবেশ করিলেন ॥৬৯॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর বৈশ্য ও শূদ্রেরা ইচ্ছা অনুসারে ব্রাহ্মণপত্নী গমন করিতে লাগিল ॥৭০॥

সেই সময়ে মর্ত্ত্যলোক অরাজক হইয়া পড়িলে, প্রবল লোকেরা দুর্ব্বল লোকদিগকে পীড়ন করিতে থাকিল এবং আপন ধনেও কোন ব্যক্তিরই প্রভুত্ব রহিল না ॥৭১॥

(৬৮)···শূর্পাকরং···সন্ত্রাসাৎ···নি। (৬৯)···প্রবিষ্টং সুমহদ্বনম্···বঙ্গ।
(৭১)···বধ্যন্তে···নি।

স্বধর্ম্মং ব্রাহ্মণাস্ত্যক্ত্বা পাষণ্ডত্বং সমাশ্রিতাঃ।
চৌরিকানৃতমায়াশ্চ সর্ব্বে চৈব প্রকুর্ব্বতে ॥৭৩॥
স্বধর্ম্মস্থান্ দ্বিজান্ হত্বা তথাশ্রমনিবাসিনঃ।
বৈশ্যাঃ সৎপথসংস্থাশ্চ শূদ্রা যে চৈব ধার্ম্মিকাঃ ॥৭৪॥
তান্ সর্ব্বান্ ঘাতয়ন্তি স্ম দুরাচারাঃ সুনির্ভয়াঃ।
যজ্ঞাধ্যয়নশীলাংশ্চ আশ্রমস্থাংস্তপস্বিনঃ ॥৭৫॥ (যুগ্মকম্)
গোপালবৃদ্ধনারীণাং নাশং কুর্ব্বন্তি চাপরে।
আন্বীক্ষিকী ত্রয়ী বার্ত্তা ন চ নীতিঃ প্রবর্ত্ততে ॥৭৬॥
ব্রাত্যতাং সমনুপ্রাপ্তা বহবো হি দ্বিজাতয়ঃ।
অধরোত্তরাপচারেণ ম্লেচ্ছভূতাশ্চ সর্ব্বশঃ ॥৭৭॥

## ভারতকৌমুদী

ব্রাহ্মণা ইতি। পণ্ডিতমাত্মানং মন্যন্ত ইতি তে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭২॥

স্বেতি। পাষণ্ডত্বং গৈরিকবসনধারণাদিভিঃ প্রতারকত্বম্। চৌরিকং চৌর্য্যম্ অনৃতং মিথ্যাব্যবহারঃ, মায়া কূটকৌশলঞ্চ তাঃ, প্রকুর্ব্বতে স্ম ॥৭৩॥

স্বেতি। দ্বিজান্ ব্রাহ্মণক্ষত্রিয়ান্। দুরাচারা দস্যুপ্রভৃতয়ঃ ॥৭৪—৭৫॥

গোপালেতি। আন্বীক্ষিকী তর্কবিদ্যা অর্থশাস্ত্রঞ্চ, ত্রয়ী বেদঃ, বার্ত্তা নীতিশাস্ত্রঞ্চ ॥৭৬॥

ব্রাত্যতামিতি। ব্রাত্যতাং যথাকাল উপনয়নসংস্কারহীনত্বম্। অধরোত্তরাপচারেণ নীচোচ্চ-ব্যতিক্রমেণ ॥৭৭॥

কতকগুলি ব্রাহ্মণ মদ্যপায়ী হইল, মূর্খেরা আপনাদিগকে পণ্ডিত বলিয়া মনে করিতে লাগিল ; ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রেরা উৎপথগামী হইয়া, অসদুপায়ে পরস্পরকে বিনাশ করিতে লাগিল ॥৭২॥

ব্রাহ্মণেরা স্বধর্ম্ম পরিত্যাগ করিয়া, পাষণ্ডবৃত্তি অবলম্বন করিলেন এবং সকলেই চুরি, মিথ্যা ব্যবহার ও প্রবঞ্চনা করিতে থাকিল ॥৭৩॥

দুরাচার লোকেরা একেবারে নির্ভয়চিত্ত হইয়া, স্বধর্ম্মস্থ ও আশ্রমবাসী ব্রাহ্মণ ও ক্ষত্রিয়গণকে সংহার করিয়া, সৎপথবর্ত্তী বৈশ্যগণ, ধার্ম্মিক শূদ্রগণ এবং যজ্ঞ ও অধ্যয়নসম্পন্ন আশ্রমস্থ তপস্বীদিগকে বিনাশ করিতে লাগিল ॥৭৪—৭৫॥

অন্য কতকগুলি লোক গোপাল, বৃদ্ধ ও স্ত্রীদিগকে বধ করিতে থাকিল ; কিন্তু তর্ক অর্থ, বেদ ও নীতিশাস্ত্র কোথাও আর অনুসৃত হইতে থাকিল না ॥৭৬॥

দ্বিজাতিরা যথা সময়ে উপনয়নসংস্কারে সংস্কৃত হইতে থাকিলেন না এবং উচ্চ ও নীচের ব্যতিক্রম হইতে থাকায় সকলেই ম্লেচ্ছ হইয়া উঠিল ॥৭৭॥

ততঃ কালেন পৃথিবী পীড্যমানা দুরাত্মভিঃ।
বিপর্য্যয়েণ তেনাশু প্রবিবেশ রসাতলম্ ॥৭৮॥
অরক্ষ্যমাণা বিধিবৎ ক্ষত্রিয়ৈর্ধর্ম্মরক্ষিভিঃ।
তাং দৃষ্ট্বা দ্রবতীং তত্র সন্ত্রাসাৎ স মহামনাঃ ॥৭৯॥
উরুণা ধারয়ামাস কশ্যপঃ পৃথিবীং ততঃ।
ধৃতা তেনোরুণা যেন তেনোর্ব্বীতি মহী স্মৃতা ॥৮০॥ (বিশেষকম্)
রক্ষণার্থং সমুদ্দিশ্য যযাচে পৃথিবী তদা।
প্রসাদ্য কশ্যপং দেবী বরয়ামাস ভূমিপম্ ॥৮১॥

পৃথিব্যুবাচ।

সন্তি ব্রহ্মন্! ময়া গুপ্তাঃ স্ত্রীষু ক্ষত্রিয়পুঙ্গবাঃ।
হৈহয়ানাং কুলে জাতাস্তে সংরক্ষন্তু মাং মুনে! ॥৮২॥
অস্তি পৌরবদায়াদো বিদূরথসুতঃ প্রভো!।
ঋক্ষৈঃ সংবর্দ্ধিতো বিপ্র! ঋক্ষবত্যথ পর্ব্বতে ॥৮৩॥

ভারতকৌমুদী

তত ইতি। বিপর্য্যয়েণ ধর্ম্মব্যতিক্রমেণ। দ্রবতীং পলায়মানাম্। উর্ব্বীতি পৃষোদরাদিত্বাদূকারস্য হ্রস্বত্বম্ ॥৭৮—৮০॥

রক্ষণেতি। প্রসাদ্য অনুনয়েন প্রসন্নাং কৃত্বা। ভূমিপং রাজানম্ ॥৮১॥

সন্তীতি। গুপ্তা রক্ষিতাঃ, স্ত্রীষু তদ্গর্ভেষু ॥৮২॥

ভারতভাবদীপঃ

কৃতবান্ ॥৬০॥ বর্জ্জিতাঃ অহতাঃ ॥৬১—৬৪॥ স্রুকপ্রগ্রহবতা করেণেতি কশ্যপোঽধ্বর্য্যুঃ সন্ কর্ম্মান্তর এব মাধ্যন্দিনসবনে দক্ষিণাকালে ইদমব্রবীদিতি সূচ্যতে ॥৬৫—৮৪॥ দ্বিজঃ ক্ষত্রিয়োঽপি

তাহার পর কালক্রমে ধর্ম্মরক্ষক ক্ষত্রিয়েরা যথাবিধানে রক্ষা করিতে না থাকায় এবং দুরাত্মারা পীড়ন করিতে থাকায়, আর সেইরূপ ধর্ম্মের বিপর্যায় প্রচলিত হওয়ায়, পৃথিবী রসাতলে প্রবেশ করিতে লাগিলেন। তখন পৃথিবী ভয়ে পলায়ন করিতেছেন দেখিয়া, মহামনা কশ্যপ তাঁহাকে উরুতে ধারণ করিলেন। কশ্যপ উরুতে ধারণ করিয়াছিলেন বলিয়াই তদবধি পৃথিবীকে 'উর্ব্বী' বলে ॥৭৮—৮০॥

তখন পৃথিবীদেবী আত্মরক্ষার উদ্দেশে অনুনয়পূর্ব্বক মহর্ষি কশ্যপকে প্রসন্ন করিয়া, তাঁহার নিকট রাজার প্রার্থনা করিলেন ॥৮১॥

পৃথিবী বলিলেন—'ব্রহ্মর্ষি! আমি হৈহয়বংশীয় কতকগুলি ক্ষত্রিয়শ্রেষ্ঠকে তাঁহাদের জননীর গর্ভে রক্ষা করিয়াছি; তাঁহারা আমাকে পালন করুন ॥৮২॥

তথানুকম্পমানেন যজ্বনাথামিতৌজসা।
পরাশরেণ দায়াদঃ সৌদাসস্যাভিরক্ষিতঃ ॥৮৪॥
সর্ব্বকর্ম্মাণি কুরুতে শূদ্রবত্তস্য স দ্বিজঃ।
সর্ব্বকর্ম্মেত্যভিখ্যাতঃ স মাং রক্ষতু পার্থিবঃ ॥৮৫॥
শিবিপুত্রো মহাতেজা গোপতির্নাম নামতঃ।
বনে সংবর্দ্ধিতো গোভিঃ সোঽভিরক্ষতু মাং মুনে! ॥৮৬॥
প্রতর্দ্দনস্য পুত্রস্তু বৎসো নাম মহাবলঃ।
বৎসৈঃ সংবর্দ্ধিতো গোষ্ঠে স মাং রক্ষতু পার্থিবঃ ॥৮৭॥
দধিবাহনপৌত্রস্তু পুত্রো দিবিরথস্য চ।
গুপ্তঃ স গৌতমেনাসীদ্‌গঙ্গাকূলেঽভিরক্ষিতঃ ॥৮৮॥

## ভারতকৌমুদী

অস্তীতি। পৌরবদায়াদঃ পুরুবংশীয়োত্তরাধিকারী। ঋক্ষৈর্ভল্লুকৈঃ ॥৮৩॥

তথেতি। অনুকম্পমানেন দয়মানেন, যজ্বনা কৃতযজ্ঞেন। দায়াদঃ পুত্রঃ ॥৮৪॥

সর্ব্বেতি। সর্ব্বকর্ম্মাণি পরিচর্য্যাদীনি, তস্য পরাশরস্য, স সৌদাসস্য দায়াদঃ, দ্বিজঃ ক্ষত্রিয়ঃ সন্নপি ॥৮৫॥

শিবীতি। নাম প্রসিদ্ধঃ, নামতো নাম্না ॥৮৬॥

প্রেতি। গোষ্ঠে গবাবস্থানদেশে "গোষ্ঠং গোস্থানকম্" ইত্যমরঃ ॥৮৭॥

দধীতি। গুপ্তো রহসি স্থাপিতঃ, গঙ্গায়াঃ কূলে তীরে ॥৮৮॥

---

প্রভাবশালী ব্রাহ্মণ! পুরুবংশীয় বিদূরথের একটী পুত্রও আছে; ঋক্ষবান্‌-পর্ব্বতে ভল্লুকেরা তাঁহাকে সংবর্দ্ধিত করিয়াছে ॥৮৩॥

অমিততেজা ও যজ্ঞকারী মহর্ষি পরাশর দয়া করিয়া, সৌদাসের একটী পুত্রকেও রক্ষা করিয়াছেন ॥৮৪॥

সেই সৌদাসের পুত্র ক্ষত্রিয় হইয়াও শূদ্রের ন্যায় পরাশরের পরিচর্য্যাপ্রভৃতি সমস্ত কার্য্য করিতেছে; সেই জন্যই তাহার নাম হইয়াছে—'সর্ব্বকর্ম্মা'। তিনিও রাজা হইয়া আমাকে পালন করুন ॥৮৫॥

মুনি! গোগণ বনমধ্যে শিবির পুত্র মহাতেজা গোপতিকে রক্ষা করিয়াছে; সেই গোপতি রাজা হইয়া আমাকে রক্ষা করুন ॥৮৬॥

গোবৎসগণ গোষ্ঠে প্রতর্দ্দনের পুত্র মহাবল বৎসকে রক্ষা করিয়াছে; তিনি রাজা হইয়া আমাকে পালন করুন ॥৮৭॥

---

(৮৮) দধিবাহনপুত্রস্তু পৌত্রো…নি।

বৃহদ্রথো মহাতেজা ভূরিভূতিপরিষ্কৃতঃ।
গোলাঙ্গুলৈর্মহাভাগো গৃধ্রকূটেঽভিরক্ষিতঃ ॥৮৯॥
মরুত্তস্যান্ববায়ে চ রক্ষিতাঃ ক্ষত্রিয়াত্মজাঃ।
মরুৎপতিসমা বীর্য্যে সমুদ্রেণাভিরক্ষিতাঃ ॥৯০॥
এতে ক্ষত্রিয়দায়াদাস্তত্র তত্র পরিশ্রুতাঃ।
দ্যোকারহেমকারাদিজাতিং নিত্যং সমাশ্রিতাঃ ॥৯১॥
যদি মামভিরক্ষন্তি ততঃ স্থাস্যামি নিশ্চলা।
এতেষাং পিতরশ্চৈব তথৈব চ পিতামহাঃ ॥৯২॥
মদর্থং নিহতা যুদ্ধে রামেণাক্লিষ্টকর্ম্মণা।
তেষামপচিতিশ্চৈব ময়া কার্য্যা মহামুনে! ॥৯৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

বৃহদিতি। ভূরিভূতিনা তদাখ্যেন মুনিনা পরিষ্কৃত উপনয়নাদিনা সংস্কৃতঃ। গোলাঙ্গুলৈর্বানরবিশেষৈঃ, গৃধ্রকূটে তদাখ্যে পর্ব্বতে ॥৮৯॥

মরুত্তস্যেতি। মরুত্তস্য রাজ্ঞঃ, অন্ববায়ে বংশে, রক্ষিতাঃ কেনাপি স্থাপিতাঃ ॥৯০॥

এত ইতি। দ্যোকারাঃ স্বর্গতুল্যপ্রাসাদনির্ম্মাতারঃ হেমকারাঃ স্বর্ণালঙ্কারকারাশ্চ, সমাশ্রিতা রামভয়েনাত্মগোপনায়েতি ভাবঃ। ততস্তদা। অপচিতির্নিষ্কৃতিঃ ॥৯১—৯৩॥

গৌতম, দধিবাহনের পৌত্র ও দিবিরথের পুত্রকে গঙ্গাতীরে গোপনে রক্ষা করিয়াছিলেন; (তিনি রাজা হইয়া আমাকে রক্ষা করিতে থাকুন) ॥৮৮॥

মহর্ষি ভূরিভূতি মহাতেজা বৃহদ্রথের উপনয়নাদি সংস্কার করিয়াছেন এবং কৃষ্ণবর্ণ বানরগণ গৃধ্রকূটপর্ব্বতে সেই মহাভাগ বৃহদ্রথকে রক্ষা করিয়াছে ॥৮৯॥

কোন লোক মরুত্তবংশে উৎপন্ন ক্ষত্রিয়পুত্রগণকে সমুদ্রতীরে নিয়া রাখিয়াছিল এবং সমুদ্রও তাহাদিগকে রক্ষা করিয়াছে। তাঁহারা এখন পরাক্রমে ইন্দ্রের তুল্য হইয়াছেন ॥৯০॥

আমি শুনিয়াছি—এই সকল ক্ষত্রিয়সন্তান সেই সেই স্থানে রহিয়াছেন এবং তাঁহারা পরশুরামের ভয়ে আত্মগোপন করিবার জন্য সর্ব্বদাই সৌধকার ও স্বর্ণকারাদি জাতি অবলম্বনের ছল করিয়া কাল যাপন করিতেছেন। তাঁহারা যদি আমাকে রক্ষা করেন, তাহা হইলে আমি অচল হইয়া থাকিব। মহর্ষি! ইঁহাদের পিতৃগণ ও পিতামহগণ আমার জন্যই যুদ্ধে অক্লিষ্টকারী পরশুরামের হস্তে নিহত হইয়াছেন। অতএব আমি অবশ্যই তাঁহাদের উপকারের প্রত্যুপকার করিব ॥৯১—৯৩॥

(৯০)···সর্ব্বতস্ত্বয়ঃ···মরুত্ততা···পি। (৯১)···ব্যোকারহেমকারাদি···পি নি।

নহ্যহং কাময়ে নিত্যমতিক্রান্তেন রক্ষণম্ ।
বর্ত্তমানেন বর্ত্তেয়ং তৎ ক্ষিপ্রং সংবিধীয়তাম্ ॥৯৪॥

বাসুদেব উবাচ ।

ততঃ পৃথিব্যা নির্দ্দিষ্টাংস্তান্ সমানীয় কশ্যপঃ ।
অভ্যষিঞ্চন্মহীপালান্ ক্ষত্রিয়ান্ বীর্য্যসম্মতান্ ॥৯৫॥
তেষাং পুত্রাশ্চ পৌত্রাশ্চ যেষাং বংশাঃ প্রতিষ্ঠিতাঃ ।
এবমেতৎ পুরাবৃত্তং যন্মাং পৃচ্ছসি পাণ্ডব ! ॥৯৬॥

বৈশম্পায়ন উবাচ ।

এবং ক্রুবংস্তঞ্চ যদুপ্রবীরো যুধিষ্ঠিরং ধর্ম্মভৃতাং বরিষ্ঠম্ ।
রথেন তেনাশু যযৌ মহাত্মা দিশঃ প্রকাশন্ ভগবানিবার্কঃ ॥৯৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে রামোপাখ্যানে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:-

ভারতকৌমুদী

নহীতি। অতিক্রান্তেন রাজগণেন। যেন, তেষাং পুনর্জীবনে প্রয়াসো ভবতঃ কর্ত্তব্যঃ স্যাদিতি ভাবঃ। বর্ত্তমানেন রাজগণেন, বর্ত্তেয়ং রক্ষিতা তিষ্ঠেয়ম্ ॥৯৪॥

তত ইতি। তান্ রাজপুত্রান্। বীর্য্যেণ সম্মতান্ সর্ব্বৈরেব রাজত্বেনাভিমতান্ ॥৯৫॥

তেষামিতি। যেষাং হৈহয়াদীনাং বংশাঃ অদ্যাপি প্রতিষ্ঠিতাঃ, তেষাং পুত্রাশ্চ পৌত্রাশ্চ তদানীং রাজান আসন্নিত্যর্থঃ ॥৯৬॥

---

মহর্ষি! অতীত রাজারাই আবার আসিয়া আমাকে রক্ষা করুন, ইহা আমি ইচ্ছা করি না; কিন্তু বর্ত্তমান রাজপুত্রেরাই রাজা হইয়া, আমাকে রক্ষা করিতে থাকুন এবং আমিও সেই ভাবেই থাকি, ইহাই আমি ইচ্ছা করি। আপনি সত্বর তাহাই করুন' ॥৯৪॥

কৃষ্ণ বলিলেন—তাহার পর মহর্ষি কশ্যপ পৃথিবীকর্ত্তৃক নির্দ্দিষ্ট বলপরাক্রমের গুণে সকলেরই অভিমত সেই রাজপুত্রগণকে আনয়ন করিয়া, তাঁহাদিগকে ভিন্ন ভিন্ন রাজ্যে অভিষিক্ত করিলেন ॥৯৫॥

সুতরাং অদ্যাপি যাঁহাদের বংশ রহিয়াছে, তাঁহাদেরই পুত্রগণ ও পৌত্রগণ তৎকালে রাজা হইয়াছিলেন। পাণ্ডুনন্দন! আপনি আমার নিকট যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন; আমি এই সেই প্রাচীন বৃত্তান্ত আপনার নিকট বলিলাম' ॥৯৬॥

---

(৯৭)···যথার্কো বিশন্ প্রভাভির্ভগবাংস্ত্রিলোকীম্—নি। * '···ঊনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ।

# উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

ততো রামস্য তৎ কর্ম্ম শ্রুত্বা রাজা যুধিষ্ঠিরঃ।
বিস্ময়ং পরমং গত্বা প্রত্যুবাচ জনার্দ্দনম্ ॥১॥
অহো! রামস্য বার্ষ্ণেয়! শক্রস্যেব মহাত্মনঃ।
বিক্রমো বসুধা যেন ক্রোধান্নিঃক্ষত্রিয়া কৃতা ॥২॥
গোভিঃ সমুদ্রেণ তথা গোলাঙ্গূলর্ক্ষবানরৈঃ।
গুপ্তা রামভয়োদ্বিগ্নাঃ ক্ষত্রিয়াণাং কুলোদ্বহাঃ ॥৩॥

ভারতকৌমুদী

এবমিতি। যদুপ্রবীরঃ কৃষ্ণঃ। প্রকাশন্ প্রকাশয়ন্। ইনো লোপ আর্ষঃ ॥৯৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

তত ইতি। তৎ পৃথিব্যা নিঃক্ষত্রিয়ীকরণম্। গত্বা প্রাপ্য ॥১॥

অহো ইতি। হে বার্ষ্ণেয়! বৃষ্ণিবংশীয়! কৃষ্ণ!, শক্রস্য ইন্দ্রস্য ॥২॥

ভারতভাবদীপঃ

॥৮৫—৯০॥ স্তোতুল্যান্ বিচিত্রপ্রাসাদাদীন্ কুর্ব্বন্তি তে স্তোকারাঃ শিল্পিনঃ। জ্যাকারেতি পাঠান্তরে স্পষ্টোঽর্থঃ ॥৯১—৯২॥ অপচিতিঃ আনৃণ্যার্থং পূজা ॥৯৩॥ নিত্যমতিক্রান্তেন ধর্ম্মাতিক্রমিণা ॥৯৪—৯৬॥ প্রকাশন্ প্রকাশয়ন্ ॥৯৭॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৮॥

———:*:———

বৈশম্পায়ন বলিলেন—ভগবান্ সূর্য্য যেমন দিক্ সকল প্রকাশ করিতে করিতে রথারোহণে গমন করেন; সেইরূপ মহাত্মা কৃষ্ণ ধার্ম্মিকশ্রেষ্ঠ যুধিষ্ঠিরকে এইরূপ বলিতে বলিতে রথারোহণে গমন করিতে লাগিলেন ॥৯৭॥

———:০:———

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর রাজা যুধিষ্ঠির পরশুরামের সেই কার্য্য শুনিয়া, অত্যন্ত বিস্ময়াপন্ন হইয়া, পুনরায় কৃষ্ণকে বলিলেন—॥১॥

'কৃষ্ণ! দেবরাজ ইন্দ্রের তুল্যই মহাত্মা পরশুরামের বিক্রম বটে; যিনি ক্রোধবশতঃ সমগ্র পৃথিবীকে নিক্ষত্রিয় করিয়াছিলেন ॥২॥

অহো ! ধন্যো নৃলোকোঽয়ং সভাগ্যাশ্চ নরা ভুবি ।
যত্র কর্ম্মেদৃশং ধর্ম্ম্যং দ্বিজেন কৃতমিত্যুত ॥৪॥
কথয়ন্তৌ কথাং তাত ! তাবচ্যুতযুধিষ্ঠিরৌ ।
জগ্মতুর্যত্র গাঙ্গেয়ঃ শরতল্পগতঃ প্রভুঃ ॥৫॥
ততস্তে দদৃশুর্ভীষ্মং শরপ্রস্তরশায়িনম্ ।
স্বরশ্মিজালসংবীতসায়ংসূর্য্যসমপ্রভম্ ॥৬॥
উপাস্যমানং মুনিভির্দেবৈরিব শতক্রতুম্ ।
দেশে পরমধর্ম্মিষ্ঠে নদীমোঘবতীমনু ॥৭॥ (যুগ্মকম্)
দূরাদেব সমালোক্য কৃষ্ণো রাজা চ ধর্ম্মজঃ ।
চত্বারঃ পাণ্ডবাশ্চৈব তে চ শারদ্বতাদয়ঃ ॥৮॥

## ভারতকৌমুদী

গোভিরিতি। গোলাঙ্গূলা বানরবিশেষা ঋক্ষা ভল্লূকা বানরাশ্চ সাধারণাস্তৈঃ। গুপ্তা রক্ষিতাঃ ॥৩॥

অহো ইতি। ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্, পিতৃবৈরশোধনস্য ন্যায্যত্বাদিতি ভাবঃ ॥৪॥

কথয়ন্তাবিতি। কথাং নানোপাখ্যানম্, হে তাত ! বৎস ! জনমেজয় ! ॥৫॥

তত ইতি। শরপ্রস্তরে বাণাস্তরণে শেত ইতি তম্। স্বরশ্মিজালেন সংবীতো ব্যাপ্তো যঃ সায়ংসূর্য্যস্তৎসমপ্রভম্। অনু লক্ষ্যীকৃত্য স্থিতে তত্তীররূপ ইত্যর্থঃ ॥৬—৭॥

গো, সমুদ্র, কৃষ্ণবানর, ভল্লূক ও সাধারণ বানরগণ পরশুরামের ভয়ে অস্থির ক্ষত্রিয়বংশধরগণকে রক্ষা করিয়াছিল ॥৩॥

এই মনুষ্যলোক ধন্য এবং মনুষ্যেরাও ভাগ্যবান্ বটে। কারণ, যেখানে থাকিয়া এবং যাহাদের মধ্যে থাকিয়া, একজন ব্রাহ্মণ এইরূপ ন্যায়সঙ্গত কার্য্য করিয়াছিলেন' ॥৪॥

বৎস জনমেজয় ! কৃষ্ণ ও যুধিষ্ঠির এইরূপ নানা বিষয়ের আলোচনা করিতে করিতে সেই স্থানে যাইয়া উপস্থিত হইলেন ; যে স্থানে প্রভাবশালী ভীষ্ম শরশয্যায় শয়িত রহিয়াছিলেন ॥৫॥

তদনন্তর তাঁহারা দেখিলেন—ওঘবতী নদীর তীরে পরম পবিত্রস্থানে শরশয্যার উপরে ভীষ্ম শয়ন করিয়া রহিয়াছেন ; তৎকালে আপন রশ্মিসমূহে পরিব্যাপ্ত সায়ংকালীন সূর্য্যের ন্যায় তিনি দৃষ্টিগোচর হইতে লাগিলেন ; আর দেবতারা যেমন ইন্দ্রের উপাসনা করেন, সেইরূপ মুনিরা ভীষ্মের উপাসনা করিতেছিলেন ॥৬—৭॥

(৫) তথাবৃত্তৌ···পি বঙ্গ বর্দ্ধ।

অবস্কন্দ্যাথ বাহেভ্যঃ সংযম্য প্রচলং মনঃ।
একীকৃত্যেন্দ্রিয়গ্রামমুপতস্থুর্মহামুনীন্ ॥৯॥ (যুগ্মকম্)
অভিবাদ্য তু গোবিন্দঃ সাত্যকিস্তে চ পার্থিবাঃ।
ব্যাসাদীনৃষিমুখ্যাংশ্চ গাঙ্গেয়মুপতস্থিরে ॥১০॥
ততো বৃদ্ধং তথা দৃষ্ট্বা গাঙ্গেয়ং যদুকৌরবাঃ।
পরিবার্য্য ততঃ সর্ব্বে নিষেদুঃ পুরুষর্ষভাঃ ॥১১॥
ততো নিশাম্য গাঙ্গেয়ং শাম্যমানমিবানলম্।
কিঞ্চিদ্দীনমনা ভীষ্মমিতি হোবাচ কেশবঃ ॥১২॥
কচ্চিজ্জ্ঞানানি সর্ব্বাণি প্রসন্নানি যথা পুরা।
কচ্চিন্ন ব্যাকুলা চৈব বুদ্ধিস্তে বদতাং বর! ॥১৩॥

ভারতকৌমুদী

দূরাদিতি। শারদ্বতাদয়ঃ কৃপপ্রভৃতয়ঃ। অবস্কন্দ্য অবতীর্য্য, বাহেভ্যো রথেভ্যঃ ॥৮—৯॥
অভীতি। গাঙ্গেয়ং ভীষ্মম্, উপতস্থিরে উপজগ্মুঃ ॥১০॥
তত ইতি। পরিবার্য্য পরিবেষ্ট্য, নিষেদুঃ উপবিবিশুঃ ॥১১॥
তত ইতি। নিশাম্য অবলোক্য, শাম্যমানং নির্ব্বাণং গচ্ছন্তম্ ॥১২॥
কচ্চিদিতি। কচ্চিদ্বেদিতুমিচ্ছামীত্যর্থঃ, প্রসন্নানি নির্ম্মলানি ॥১৩॥

---

কৃষ্ণ, যুধিষ্ঠির, অন্য পাণ্ডবেরা চারিজন এবং কৃপপ্রভৃতি সকলে দূর হইতেই দেখিয়া, আপন আপন রথ হইতে অবতীর্ণ হইয়া এবং মনকে সংযত ও অন্যান্য ইন্দ্রিয়গুলিকে বিষয়ান্তর হইতে নিবৃত্ত করিয়া, মহর্ষিগণের নিকটে উপস্থিত হইলেন ॥৮—৯॥

ক্রমে কৃষ্ণ, সাত্যকি ও যুধিষ্ঠিরপ্রভৃতি সকলেই ব্যাসাদি মহর্ষিগণকে অভিবাদন করিয়া, ভীষ্মের নিকটে গমন করিলেন ॥১০॥

তাহার পর সেই পুরুষশ্রেষ্ঠ যাদব ও কৌরবগণ বৃদ্ধ ভীষ্মকে সেইরূপ দর্শন করিয়া, তাঁহাকে পরিবেষ্টনপূর্ব্বক উপবেশন করিলেন ॥১১॥

তদনন্তর নির্ব্বাণোন্মুখ অগ্নির ন্যায় ভীষ্মকে দর্শন করিয়া, অল্প পরিমাণে কাতরচিত্ত হইয়া, কৃষ্ণ এই সকল কথা বলিতে লাগিলেন—॥১২॥

'বাগ্মিশ্রেষ্ঠ! আপনার সমস্ত জ্ঞানই পূর্ব্বের ন্যায় নির্ম্মল রহিয়াছে ত? এবং আপনার বুদ্ধি আকুল হইয়া পড়ে নাই ত? ॥১৩॥

(১১) ততো বৃদ্ধং তথা দৃষ্ট্বা গাঙ্গেয়ং যদুপুঙ্গবঃ…নি। (১২) ইতঃ পরং বাসুদেব উবাচ। পি বর্দ্ধ। (১৩)…যথাপুরম্…নি।

শরাভিঘাতদুঃখার্ত্তং কচ্চিদ্‌গাত্রং ন দূয়তে।
মানসাদপি দুঃখাদ্ধি শারীরং বলবত্তরম্ ॥১৪॥
বরদানাৎ পিতুঃ কামং ছন্দমৃত্যুরসি প্রভো! ।
শান্তনোর্ধর্ম্মনিত্যস্য ন ত্বেতদিহ কারণম্ ॥১৫॥
সুসূক্ষ্মোঽপি তু দেহে বৈ শল্যো জনয়তে রুজম্।
কিং পুনঃ শরসংঘাতৈশ্চিতস্য তব পার্থিব! ॥১৬॥
কামং নৈতত্তবাখ্যেয়ং প্রাণিনাং প্রভবাপ্যয়ৌ।
উপদেষ্টুং ভবান্ শক্তো দেবানামপি ভারত! ॥১৭॥

ভারতকৌমুদী

শরেতি। ন দূয়তে ন তপ্যতে। শারীরং দুঃখম্ ॥১৪॥

বরেতি। ছন্দেন স্বেচ্ছয়েব মৃত্যুর্যস্যেতি সঃ। অতএব, এতৎ শরাঘাতেন পতনম্, কারণং তব মৃত্যুহেতুর্ন ভবিতুমর্হতী ত্যর্থঃ ॥১৫॥

সুসূক্ষ্ম ইতি। শল্যঃ শঙ্কুঃ, রুজমুপতাপম্। চিতস্য ব্যাপ্তস্য ॥১৬॥

কামমিতি। হে ভারত! এতৎ শারীরং মানসঞ্চ দুঃখং মমাস্তীতি তব ন আখ্যেয়ং বক্তব্যং ন ভবিতুমর্হতি; যেন হি, ভবান্, দেবানামপি সমীপে, প্রাণিনাম্, প্রভবাপ্যয়ৌ উৎপত্তিবিনাশৌ,

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৪॥ তথাবৃত্তৌ তাদৃগ্‌গোষ্ঠীপরৌ ॥৫—৮॥ অবস্কন্দ্যাবরুহ্য বাহেভ্যঃ ॥৯—১১॥ নিশাম্য আলোচ্য ॥১২—১৪॥ ছন্দমৃত্যুঃ ইচ্ছামরণঃ এতচ্ছন্দমৃত্যুতায়াঃ কারণং পিতৃতোষণং মমাপি কিমুতান্যেষামিত্যর্থঃ ॥১৫—১৬॥ কামং এতন্ন যুক্তমিতি শেষঃ। সর্ব্বজ্ঞস্যাপি

বাণাঘাতে ক্ষতবিক্ষত দেহটীতে জ্বালা অনুভব করিতেছেন না ত? কারণ, মানসিক দুঃখ হইতে শারীরিক দুঃখ গুরুতর হইয়া থাকে ॥১৪॥

হে প্রভাবশালী পুরুষ! আপনি আপনার পিতা ধর্ম্মপরায়ণ শান্তনুর বরদানের গুণে সম্পূর্ণ ইচ্ছামৃত্যু হইয়াছেন। অতএব এই শরশয্যায় পতনই আপনার মৃত্যুর কারণ হইতে পারে না ॥১৫॥

তবে, ক্ষত্রিয়শ্রেষ্ঠ! অতিসূক্ষ্ম একটী শঙ্কুও (সূচীও) দেহের ভিতরে প্রবেশ করিয়া, যাতনা উৎপাদন করে; তাহাতে শরসমূহে ব্যাপ্তদেহের কথা আর কি বলিব ॥১৬॥

ভরতনন্দন! তথাপি আপনি আপনার এই যাতনার কথা বলিতে পারেন না। কারণ, আপনি দেবগণের নিকটেও প্রাণিগণের উৎপত্তি ও বিনাশের উপদেশ দিতে সমর্থ হন ॥১৭॥

(১৪) শরাভিঘাতদুঃখার্ত্তে কদ্‌চ্চিগাত্রস্ত দূয়তে···বঙ্গ বর্দ্ধ

যচ্চ ভূতং ভবিষ্যচ্চ ভবচ্চ পুরুষর্ষভ ! ।
সর্ব্বং তজ্জ্ঞানবৃদ্ধস্য তব ভীষ্ম ! প্রতিষ্ঠিতম্ ॥১৮॥
সংহারশ্চৈব ভূতানাং ধর্ম্মস্য চ ফলোদয়ঃ ।
বিদিতস্তে মহাপ্রাজ্ঞ ! ত্বং হি ধর্ম্মময়ো নিধিঃ ॥১৯॥
ত্বাং হি রাজ্যে স্থিতং স্ফীতে সমগ্রাঙ্গমরোগিণম্ ।
স্ত্রীসহস্রৈঃ পরিবৃতং পশ্যামীবোর্দ্ধরেতসম্ ॥২০॥
ঋতে শান্তনবাদ্ভীষ্মাত্রিষু লোকেষু পার্থিবম্ ।
সত্যধর্ম্মান্মহাবীর্য্যাচ্ছূরাদ্ধর্ম্মৈকতৎপরাৎ ॥২১॥
মৃত্যুমাবার্য্য তপসা শরসংস্তরশায়িনঃ ।
নিসর্গপ্রভবং কঞ্চিন্ন চ তাতানুশুশ্রুম ॥২২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উপদেষ্টুং শক্তঃ। তথা চ যঃ কিলোপদেশেন দেবানামপি দুঃখমপনেতুং শক্নোতি, তস্যাত্মদুঃখাপনয়নে ন পরাপেক্ষা স্যাদিতি ভাবঃ ॥১৭॥

যদিতি। ভবদ্বর্ত্তমানম্। প্রতিষ্ঠিতং তব জ্ঞান এবেতি শেষঃ ॥১৮॥

সংহার ইতি। ভূতানাং প্রাণিনাম্। নিধিঃ সাগরঃ ॥১৯॥

ত্বামিতি। স্ফীতে সমৃদ্ধে, সমগ্রাণি অঙ্গানি মেহনাদীনি যস্য তম্। স্ত্রীসহস্রপরিবৃতমপি ঊর্দ্ধরেতসং তং স্ত্রীসহস্রবৈমুখ্যাদ্ব্রহ্মচারিণমিব পশ্যামি স্ম ॥২০॥

ঋত ইতি। ঋতে বিনা। আবার্য্য প্রতিরুধ্য। নিসর্গাৎ স্ত্রীপুরুষসংসর্গস্বভাবাৎ প্রভবতি উৎপদ্যত ইতি তম্, বিরিঞ্চিসঙ্কল্পজাতং সনৎকুমারাদিকন্তু অনুশুশ্রুমৈবেতি ভাবঃ ॥২১—২২॥

---

পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম ! আপনি জ্ঞানবৃদ্ধ ; সুতরাং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান সমস্ত বিষয়ই আপনার জ্ঞানে প্রতিষ্ঠিত রহিয়াছে ॥১৮॥

হে মহাপ্রাজ্ঞ ! প্রাণিগণের বিনাশ ও ধর্ম্মের ফলোদয় ইত্যাদি সমস্তই আপনার বিদিত আছে ; অতএব আপনি ত জ্ঞানের সাগর ॥১৯॥

পুরুষশ্রেষ্ঠ ! আপনার সমস্ত অঙ্গ সতেজ ছিল, অথ চ কোন রোগ ছিল না ; সেই অবস্থাতেও আপনি সহস্র স্ত্রীলোকে পরিবেষ্টিত হইয়া, সমৃদ্ধ রাজ্যে থাকিতেন। তখনও আমি আপনাকে ঊর্দ্ধরেতার ন্যায়ই দেখিতাম ॥২০॥

মাননীয় পুরুষশ্রেষ্ঠ ! সত্যপরায়ণ, মহাবল, বীর ও ধর্ম্মতৎপর শান্তনুনন্দন এক ভীষ্ম ব্যতীত ত্রিভুবনেই অন্য কোন ক্ষত্রিয়ই যে তপস্যার প্রভাবে মৃত্যুকে নিবারণ করিয়া, শরশয্যার উপরে শয়ন করিয়া থাকিতে পারে, এরূপ আমরা শুনি নাই ॥২১—২২॥

---

(২১)···লোকেষু পার্থিব !···পি বঙ্গ বর্দ্ধ। (২২)···নিসর্গপ্রভবং কিঞ্চিৎ···পি বঙ্গ।

সত্যে তপসি দানে চ যজ্ঞাধিকরণে তথা।
ধনুর্ব্বেদে চ বেদে চ নিত্যঞ্চৈবান্ববেক্ষণে ॥২৩॥
অনৃশংসং শুচিং দান্তং সর্ব্বভূতহিতে রতম্।
মহারথং ত্বৎসদৃশং ন কঞ্চিদনুশুশ্রুম ॥২৪॥ (যুগ্মকম্)
ত্বং হি দেবান্ সগন্ধর্ব্বানসুরান্ যক্ষরাক্ষসান্।
শক্তস্ত্বেকরথেনৈব বিজেতুং নাত্র সংশয়ঃ ॥২৫॥
স ত্বং ভীষ্ম! মহাবাহো! বসূনাং বাসবোপমঃ।
নিত্যং বিপ্রৈঃ সমাখ্যাতো নবমোঽনবমো গুণৈঃ ॥২৬॥
অহঞ্চ ত্বাভিজানামি যত্ত্বং পুরুষসত্তমঃ।
ত্রিদশেষ্বপি বিখ্যাতস্ত্বং শক্ত্যা পুরুষোত্তমঃ ॥২৭॥

---

ভারতকৌমুদী

সত্য ইতি। যজ্ঞস্যাধিকরণে বিষয়ে। অন্ববেক্ষণে রাজকার্য্যপরিদর্শনে। দান্তমিন্দ্রিয়দমনশীলম্ ॥২৩—২৪॥

ত্বমিতি। শক্ত আসীঃ চিরং তথৈব বিক্রমপ্রকাশাদিতি ভাবঃ ॥২৫॥

স ইতি। বাসবোপম ইন্দ্রতুল্যঃ। অষ্টানাং বসূনাং নবমঃ তদন্যতমাংশেন জাতত্বাৎ, তে তু স্বর্গে অষ্টৌ স্থিতাঃ ত্বন্তু ভূতল ইতি নবম এবেতি ভাবঃ। কিন্তু গুণৈঃ শৌর্য্যবীর্য্যাদিভিঃ, অনবমঃ অপি তু তেষামাদিম এব ভবিতুমর্হসীত্যাশয়ঃ ॥২৬॥

অহমিতি। ত্বা ত্বাম্। ত্রিদশেষু দেবেষু। পুরুষোত্তমো বিষ্ণুরিব ॥২৭॥

ভারতভাবদীপঃ

তবোপদেশো ন যুক্ত ইত্যর্থঃ ॥১৭॥ প্রতিষ্ঠিত, বুদ্ধাবিতি শেষঃ ॥১৮—১৯॥ পশ্যামীবেতীবশব্দাৎ প্রতিজ্ঞাতঃ পূর্ব্বমূর্দ্ধরেতস্ত্বং নাসীদিতি ভাবঃ ॥২০॥ ভীষ্মাদৃতে মৃত্যুমাবার্য্য স্থিতং কিমপি

মহাবীর! সত্য, তপস্যা, দান, যজ্ঞ, ধনুর্ব্বেদ, অন্য বেদ এবং রাজকার্য্য পর্য্যবেক্ষণ এই সমস্ত বিষয়ে আপনার তুল্য, অনৃশংস, পবিত্র, জিতেন্দ্রিয়, সর্ব্বভূতহিতে নিরত ও মহারথ অন্য কোন লোক আছেন, এরূপও আমরা শুনি নাই ॥২৩—২৪॥

আপনি এক রথেই দেবতা, গন্ধর্ব্ব, অসুর, যক্ষ ও রাক্ষসগণকে জয় করিতে পারিতেন এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥২৫॥

কৌরবশ্রেষ্ঠ ভীষ্ম! ব্রাহ্মণেরা বলিয়াছেন—আপনি ইন্দ্রের তুল্য, অষ্টবসুর নবম এবং গুণের প্রভাবে তাঁহাদের অনবম (আদিম) ॥২৬॥

আপনি যে পুরুষশ্রেষ্ঠ তাহা আমি জানি। আপনি দেবলোকেও বিখ্যাত এবং শক্তিতে নারায়ণের তুল্য ॥২৭॥

মনুষ্যেষু মনুষ্যেন্দ্র ! ন দৃষ্টো ন চ মে শ্রুতঃ।
ভবতো বা গুণৈর্যুক্তঃ পৃথিব্যাং পুরুষঃ ক্বচিৎ।
ত্বং হি সর্ব্বগুণৈ রাজন্ দেবানপ্যতিরিচ্যসে ॥২৮॥
তপসা হি ভবান্ শক্তঃ স্রষ্টুং লোকাংশ্চরাচরান্।
কিং পুনশ্চাত্মনো লোকানুত্তমানুত্তমৈর্গুণৈঃ ॥২৯॥
তদস্য তপ্যমানস্য জ্ঞাতীনাং সংক্ষয়েণ বৈ।
জ্যেষ্ঠস্য পাণ্ডুপুত্রস্য শোকং ভীষ্ম ! ব্যপানুদ ॥৩০॥
যে হি ধর্ম্মাঃ সমাখ্যাতাশ্চাতুর্ব্বর্ণ্যস্য ভারত !।
চাতুরাশ্রম্যসংযুক্তাঃ সর্ব্বে তে বিদিতাস্তব ॥৩১॥
চাতুর্বিদ্যে চ যে প্রোক্তাশ্চাতুর্হোত্রে চ ভারত !।
যোগে সাংখ্যে চ নিয়তা যে চ ধর্ম্মাঃ সনাতনাঃ ॥৩২॥
চাতুর্ব্বর্ণ্যস্য যশ্চোক্তো ধর্ম্মো ন স্ম বিরুধ্যতে।
সেব্যমানঃ সবৈয়াখ্যো গাঙ্গেয় ! বিদিতস্তব ॥৩৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

মনুষ্যেম্বিতি। মে ময়া। বাশব্দ ইবার্থে। রাজন্ দীপ্যমানঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৮॥
তপসেতি। আত্মনঃ প্রাপ্যান্, লোকান্ স্বর্গান্ ॥২৯॥
তদিতি। ব্যপানুদ অপসারয় ॥৩০॥
য ইতি। চতুর্ষ্ব আশ্রমেষু কর্ত্তব্যা ইতি তৈর্ধর্ম্মৈঃ সংযুক্তাঃ ॥৩১॥
চাতুরিতি। চতসৃণাম্ আন্বীক্ষিকীত্রয়ীবার্ত্তাদণ্ডনীতিসম্বন্ধিনীনাং বিদ্যানাং সমূহ ইতি তস্মিন্, চতুর্ণাং হোত্রাণাং হোমাত্মকযজ্ঞসম্পাদকানাং হোতৃ-তন্ত্রধারক-ব্রহ্মসদস্যানাং সমূহ ইতি তস্মিন্,

মনুষ্যশ্রেষ্ঠ ! আপনার ন্যায় গুণবান্ মানুষ এই পৃথিবীতে মনুষ্যসমাজে আমি দেখি নাই বা শুনিও নাই। কারণ, আপনি সমস্ত গুণে ভূষিত হইয়া, দেবগণকেও অতিক্রম করিয়াছেন ॥২৮॥

আপনি তপস্যার প্রভাবে চরাচর সমস্ত লোকই সৃষ্টি করিতে পারেন ; তাহাতে নিজের জন্য উত্তম গুণে সর্ব্বোত্তম লোক যে সৃষ্টি করিতে সমর্থ হন, সে বিষয়ে আর বক্তব্য আছে কি ॥২৯॥

অতএব, দেবব্রত ভীষ্ম ! জ্ঞাতিক্ষয়নিবন্ধন শোকানলে সন্তপ্ত এই যুধিষ্ঠিরের শোক আপনি দূর করুন ॥৩০॥

ভরতনন্দন ! ব্রাহ্মণপ্রভৃতি চারিটী বর্ণের যে ধর্ম্ম শাস্ত্রে উক্ত হইয়াছে এবং ব্রহ্মচর্য্যপ্রভৃতি চারিটী আশ্রমের যে ধর্ম্ম শাস্ত্রে অভিহিত আছে ; সে সমস্তই আপনার বিদিত রহিয়াছে ॥৩১॥

প্রতিলোমপ্রসূতানাং ম্লেচ্ছানাঞ্চৈব যঃ স্মৃতঃ ।
দেশজাতিকুলানাঞ্চ জানীষে ধর্ম্মলক্ষণম্ ॥৩৪॥
বেদোক্তো যশ্চ শিষ্টোক্তঃ সদৈব বিদিতস্তব ।
প্রবৃত্তশ্চ নিবৃত্তশ্চ স চাপি বিদিতস্তব ॥৩৫॥
ইতিহাসপুরাণার্থাঃ কার্ৎস্ন্যেন বিদিতাস্তব ।
ধর্ম্মশাস্ত্রঞ্চ সকলং নিত্যং মনসি তে স্থিতম্ ॥৩৬॥
যে চ কেচন লোকেঽস্মিন্নর্থাঃ সংশয়কারকাঃ ।
তেষাং ছেত্তা নাস্তি লোকে ত্বদন্যঃ পুরুষর্ষভ ! ॥৩৭॥

ভারতকৌমুদী

যোগে যোগদর্শনে, সাঙ্খ্যে দর্শনে চ, নিয়তা নিরূপিতাঃ। চাতুর্ব্বর্ণ্যস্ত ব্রাহ্মণাদীনাং চতুর্ণাং বর্ণানাম্। ব্যাখ্যা বিবরণব্যাপার এবেতি বৈয়াখ্যঃ প্রজ্ঞাদিত্বাৎ স্বার্থে অণ্। তেন সহেতি সবৈয়াখ্যঃ ॥৩২—৩৩॥

প্রতীতি। প্রতিলোমপ্রসূতানাং চাণ্ডালাদীনাম্, যো ধর্ম্মঃ ॥৩৪॥

বেদোক্ত ইতি। শিষ্টৈঃ শাস্ত্রানুসারিভিরুক্তঃ। প্রবৃত্তো নূতনমুৎপন্নঃ নিবৃত্তঃ চিরন্তন আসীৎ ইদানীং লুপ্তঃ। যো ধর্ম্ম ইতি সর্ব্বত্র শেষঃ ॥৩৫॥

ইতীতি। ইতিহাসপুরাণয়োরর্থা বিষয়াঃ, কার্ৎস্ন্যেন সাকল্যেন ॥৩৬॥

য ইতি। অর্থা বিষয়াঃ। ছেত্তা সংশয়াপনোদনেন নির্ণায়কঃ ॥৩৭॥

গঙ্গানন্দন! তর্কশাস্ত্র, বেদশাস্ত্র, অর্থশাস্ত্র ও নীতিশাস্ত্রে যে সকল ধর্ম্ম উক্ত আছে; হোতা, তন্ত্রধার, ব্রহ্মা ও সদস্য এই চতুর্ব্বিধ যাজ্ঞিকের যে সমস্ত ধর্ম্ম অভিহিত হইয়াছে; যে সকল ধর্ম্ম যোগদর্শন ও সাংখ্যদর্শনে নিরূপিত রহিয়াছে; যে ধর্ম্ম সকল চিরকাল সমাজে চলিয়া আসিতেছে এবং ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারিবর্ণের যে সমস্ত ধর্ম্ম শাস্ত্রে উক্ত আছে; অথ চ যে ধর্ম্মগুলি পরস্পর বিরুদ্ধ হয় নাই; সেই সমস্ত ধর্ম্মেরই সেবা করিয়া আসিতেছেন বলিয়া, ব্যাখ্যার সহিত তাহা সমস্তই আপনি জানেন ॥৩২—৩৩॥

প্রতিলোমসঙ্কর, ম্লেচ্ছ, দেশ, জাতি ও কুলের যে সকল ধর্ম্ম আছে; তাহাও আপনি জানেন ॥৩৪॥

যে ধর্ম্ম বেদে উক্ত হইয়াছে; শিষ্টেরা যে সকল ধর্ম্ম বলিয়াছেন; যে ধর্ম্ম নূতন উৎপন্ন হইয়াছে এবং যে ধর্ম্ম পূর্ব্বে ছিল, এখন লুপ্ত হইয়া গিয়াছে; তাহাও আপনি অবগত আছেন ॥৩৫॥

সমস্ত ইতিহাস ও সকল পুরাণের বিষয়ই আপনি বিদিত আছেন এবং সমস্ত ধর্ম্মশাস্ত্রই আপনার মনে রহিয়াছে ॥৩৬॥

স পাণ্ডবেয়স্য মনঃ সমুত্থিতং নরেন্দ্র! শোকং ব্যপকর্ষ মেধয়া।
ভবদ্বিধা হ্যুত্তমবুদ্ধিবিস্তরা বিমুহ্যমানস্য নরস্য শান্তয়ে ॥৩৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
রাজধর্ম্মে কৃষ্ণবাক্যে উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

## পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।
শ্রুত্বা তু বচনং ভীষ্মো বাসুদেবস্য ধীমতঃ।
কিঞ্চিদুত্থাপ্য বদনং প্রাঞ্জলির্বাক্যমব্রবীৎ ॥১॥

ভারতকৌমুদী

স ইতি। ব্যপকর্ষ অপনুদ, মেধয়া বুদ্ধ্যা ॥৩৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

শ্রুত্বেতি। উত্থাপ্য উত্তোল্য, প্রকৃষ্টঃ অঞ্জলিঃ করদ্বয়সংযোগো যস্য সঃ ॥১॥

ভারতভাবদীপঃ

নিসর্গপ্রভবং জনিমং সত্বং ন শুশ্রুমেতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥২১—২৫॥ বস্বনামষ্টানামংশৈর্ঘটিতো নবমো গুণৈরনবমশ্চ ॥২৬—৩৮॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৪৯॥

পুরুষশ্রেষ্ঠ! এই জগতে যে কিছু সংশয়ের বিষয় আছে, তাহার নির্ণয় করিবার লোক আপনি ভিন্ন আর কেহই নাই ॥৩৭॥

নরশ্রেষ্ঠ! সেই আপনি আপন বুদ্ধির গুণে যুধিষ্ঠিরের মনের শোক দূর করুন। কারণ, আপনার ন্যায় বুদ্ধিমান্ লোকেরাই মুগ্ধ মানুষদিগের শান্তির কারণ হইয়া থাকেন' ॥৩৮॥

বৈশম্পায়ন বলিলেন—ভীষ্ম বুদ্ধিমান্ কৃষ্ণের বাক্য শুনিয়া, মুখমণ্ডল কিছু উত্তোলন করিয়া, কৃতাঞ্জলি হইয়া, এই সকল কথা কহিলেন ॥১॥

* '…পঞ্চাশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ। (১)…কিঞ্চিদুত্থায়…পি,…উন্নাম্য…বঙ্গ বৰ্দ্ধি নি।

ভীষ্ম উবাচ।

নমস্তে ভগবন্! কৃষ্ণ! লোকানাং প্রভবাপ্যয়!।
ত্বং হি কর্ত্তা হৃষীকেশ! সংহর্ত্তা চাপ্যপরাজিতঃ ॥২॥
বিশ্বকর্ম্মন্! নমস্তেঽস্তু বিশ্বাত্মন্! বিশ্বসম্ভব!।
অপবর্গস্থ! ভূতানাং পঞ্চানাং পরতঃ স্থিতঃ ॥৩॥
নমস্তে ত্রিষু লোকেষু নমস্তে পরতস্ত্রিষু।
যোগীশ্বর! নমস্তেঽস্তু ত্বং হি সর্ব্বপরায়ণঃ ॥৪॥
মৎসংশ্রিতং যদাত্থ ত্বং বচঃ পুরুষসত্তম!।
তেন পশ্যামি তে ভাবান্ দিব্যান্ হি ত্রিষু বর্ত্মসু ॥৫॥
তচ্চ পশ্যামি গোবিন্দ! যত্তে রূপং সনাতনম্।
সপ্তমার্গা নিরুদ্ধাস্তে বায়োরমিততেজসঃ ॥৬॥

ভারতকৌমুদী

নম ইতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ অপ্যেতি লীয়তে অস্মিন্নিতি অপায়ঃ তৎসম্বোধনম্। কুতস্তদ্ভয়মিত্যাহ ত্বমিতি। কর্ত্তা লোকানাং স্রষ্টা, সংহর্ত্তা চ, সন্দংশপাতন্যায়াৎ পালয়িতা চ ॥২॥

বিশ্বেতি। বিশ্বানি সর্ব্বাণি কর্ম্মাণি যস্য সঃ, বিশ্বেষাং সম্ভবত্যস্মাদিতি সম্ভবঃ কারণম্। হে অপবর্গস্থ! নিত্যমুক্ত! ভূতানাং ক্ষিত্যাদীনাম্, পরতো ভেদেন চিজ্জড়রূপত্বাৎ ॥৩॥

নম ইতি। ত্রিষু লোকেষু বিদ্যমানায়, পরতঃ পরস্মৈ, ত্রিষু সত্ত্বাদিগুণত্রয়ে ত্রিগুণাতীতায়েত্যর্থঃ। সর্ব্বেষাং পরায়ণঃ পরমাশ্রয়ঃ ॥৪॥

মদিতি। আত্থ ব্রবীষি। পশ্যামি জানামি, ভাবান্ সত্তাঃ, বর্ত্মসু লোকেষু ॥৫॥

তদিতি। মার্গাঃ প্রবহাদয়ঃ পন্থানঃ, তে ত্বয়া ॥৬॥

ভীষ্ম বলিলেন—'ভগবন্! ত্রিভুবনের সৃষ্টি ও লয়ের কারণ! কৃষ্ণ! আপনাকে নমস্কার করি। হৃষীকেশ! আপনি জগতের সৃষ্টি, স্থিতি ও সংহারের কর্ত্তা এবং সর্ব্বত্র অপরাজিত ॥২॥

বিশ্বকর্ম্মা! বিশ্বাত্মা! বিশ্বজনক! ও নিত্যমুক্ত কৃষ্ণ! আপনাকে নমস্কার করি। আপনি চিন্ময় বলিয়া পঞ্চভূত হইতে সম্পূর্ণ ভিন্ন ॥৩॥

যোগীশ্বর! আপনি ত্রিভুবনেই বিদ্যমান রহিয়াছেন এবং সত্ত্বপ্রভৃতি তিন গুণের অতীত; আমি আপনাকে নমস্কার করি। আপনি সকলেরই পরম আশ্রয় ॥৪॥

পুরুষশ্রেষ্ঠ! আপনি আমার বিষয়ে যে সকল কথা বলিয়াছেন, তদনুসারেই আমি জানিতেছি যে, ত্রিজগতেই আপনার সত্তা রহিয়াছে ॥৫॥

গোবিন্দ! আপনার যে বিরাট্ রূপ আছে, তাহাও আমি দেখিতেছি; আপনি সেইরূপে অমিততেজা বায়ুর সাতটী পথকেই নিরুদ্ধ করিয়া রহিয়াছেন ॥৬॥

দিবং তে শিরসা ব্যাপ্তং পদ্ভ্যাং দেবী বসুন্ধরা।
দিশো ভুজৌ রবিশ্চক্ষুর্বীর্য্যে শক্রঃ প্রতিষ্ঠিতঃ ॥৭॥
অতসীপুষ্পসঙ্কাশং পীতবাসসমচ্যুতম্।
বপুর্হ্যনুমিমীমস্তে মেঘস্যেব সবিদ্যুতঃ ॥৮॥
ত্বৎপ্রপন্নায় ভক্তায় গতিমিষ্টাং জিগীষবে।
যচ্ছ্রেয়ঃ পুণ্ডরীকাক্ষ! তদ্ধ্যায়স্ব সুরোত্তম! ॥৯॥
বাসুদেব উবাচ।
যতঃ খলু পরা ভক্তির্ময়ি তে পুরুষর্ষভ!।
ততো ময়া বপুর্দিব্যং ত্বয়ি রাজন্! প্রদর্শিতম্ ॥১০॥

ভারতকৌমুদী

দিবমিতি। দিবং গগনম্, "দিবং স্বর্গেঽন্তরীক্ষে চ" ইতি বিশ্বঃ। ভুজৌ দিশো ব্যাপ্তবন্তাবিতি শেষঃ, চক্ষুশ্চক্ষুঃস্বরূপঃ, বীর্য্যে শক্তৌ শক্ত্যেত্যর্থঃ, শক্র ইন্দ্রঃ, প্রতিষ্ঠিতঃ স্বর্গে। সর্ব্বত্র বিরাড়্রূপত্বাদিত্যাশয়ঃ ॥৭॥

অতসীতি। অতসীপুষ্পসঙ্কাশং শ্যামাতসীপুষ্পবর্ণম্, পীতবাসসমিত্যদন্তত্বমার্ষম্, অচ্যুতং শৌর্য্যাদভ্রষ্টম্। অনুমিমীমঃ অবলোকয়ামঃ। সবিদ্যুত ইত্যনেন পীতবাসসমিত্যস্য সাদৃশ্যং সূচিতম্ ॥৮॥

ত্বদিতি। ত্বৎপ্রপন্নায় শরণত্বেন ত্বাং প্রাপ্তায়। জিগীষবে জেতুমায়ত্তীকর্ত্তুমিচ্ছবে ॥৯॥

যত ইতি। পরা উত্তমা। হে রাজন্! ক্ষত্রিয়পুঙ্গব!। এবমন্যত্রাপি জ্ঞেয়ম্ ॥১০॥

---

দেব! আপনার মস্তক গগনমণ্ডলকে, চরণযুগল সমগ্র পৃথিবীকে ও বাহুযুগল সকল দিক্‌কে ব্যাপ্ত করিয়া রহিয়াছে; আর সূর্য্য আপনার চক্ষুঃস্বরূপ এবং ইন্দ্র আপনার শক্তির গুণেই স্বর্গে প্রতিষ্ঠিত রহিয়াছেন ॥৭॥

আপনার দেহটী (শ্যাম) অতসীপুষ্পের ন্যায় শ্যামবর্ণ, তাহাতে পীতবস্ত্র পরিধান করিয়াছেন; সুতরাং বিদ্যুৎসমন্বিত মেঘের ন্যায় আপনাকে আমি দেখিতেছি। আপনি কখনও বীরব্রত হইতে ভ্রষ্ট হন না ॥৮॥

ভগবন্! আমি আপনার ভক্ত ও শরণাপন্ন এবং বর্ত্তমান সময়ে আমি অভীষ্ট গতি লাভ করিবার ইচ্ছা করিতেছি। অতএব হে দেবশ্রেষ্ঠ পুণ্ডরীকাক্ষ! আমার যাহাতে মঙ্গল হয়, সেই বিষয় আপনি চিন্তা করুন' ॥৯॥

কৃষ্ণ বলিলেন—'পুরুষশ্রেষ্ঠ ক্ষত্রিয়প্রধান! যেহেতু আমার উপরে আপনার পরম ভক্তি রহিয়াছে; সেই হেতু আমি আপনাকে আমার অলৌকিক রূপ দেখাইয়াছি ॥১০॥

---

(৭)···দিশো ভুজা··· বীর্য্যে শুক্রঃ···বঙ্গ নি।

নহ্যভক্তায় রাজেন্দ্র ! ভক্তায়ানৃজবে ন চ ।
দর্শয়াম্যহমাত্মানং ন চাশান্তায় ভারত ! ॥১১॥
ভবাংস্তু মম ভক্তশ্চ নিত্যং চার্জবমাস্থিতঃ ।
দমে তপসি সত্যে চ দানে চ নিরতঃ শুচিঃ ॥১২॥
অর্হস্ত্বং ভীষ্ম ! মাং দ্রষ্টুং তপসা স্বেন পার্থিব ! ।
তব হ্যুপস্থিতা লোকা যেভ্যো নাবর্ত্ততে পুনঃ ॥১৩॥
পঞ্চাশতং ষট্ চ কুরুপ্রবীর ! শেষং দিনানাং তব জীবিতস্য ।
ততঃ শুভৈঃ কর্ম্মফলোদয়ৈস্ত্বং সমেষ্যসে ভীষ্ম ! বিমুচ্য দেহম্ ॥১৪॥

ভারতকৌমুদী

নহীতি। অনৃজবে অসরলচিত্তায়। অশান্তায় অজিতেন্দ্রিয়ায় ॥১১॥

ভবানিতি। আর্জবং সারল্যং প্রতারণাদিরাহিত্যমিত্যর্থঃ। দমে ইন্দ্রিয়দমনে ॥১২॥

অর্হ ইতি। অর্হো যোগ্যঃ। লোকাঃ স্বর্গাঃ ॥১৩॥

পঞ্চেতি। হে কুরুপ্রবীর! ভীষ্ম! আলোচ্যানাং দিনানাং মধ্যে, পঞ্চাশতং পঞ্চাশৎসঙ্খ্যকং দিনবৃন্দম্, অতীতমিতি শেষঃ; তব জীবিতস্য অস্য, ষড় দিনানি শেষং প্রাপ্তানি অবশিষ্টানি তিষ্ঠন্তি; ততঃ পরম্, ত্বং দেহং বিমুচ্য, শুভৈঃ কর্ম্মফলস্য উদয়ৈরাবির্ভাবৈঃ, সমেষ্যসে তবৈবাভীষ্ট-লোকং প্রাপ্স্যসি। অত্রেদং সঙ্কলনং জ্ঞেয়ম্—"হেমন্তে প্রথমে মাসি শুক্লপক্ষে ত্রয়োদশীম্। প্রবৃত্তং ভারতং যুদ্ধং নক্ষত্রে যমদৈবতে ॥" "অমাবস্যান্তু সায়াহ্নে রাজা দুর্য্যোধনো হতঃ।" ইত্যেতাভ্যাং ভারতসাবিত্রীবচনাভ্যাং মুখ্যচান্দ্রাগ্রহায়ণমাসস্য শুক্লপক্ষীয়ত্রয়োদশীতঃ প্রভৃতি তন্মাসস্যৈবামাবস্যাং যাবদষ্টাদশ দিনানি যুদ্ধেনাতীতানি। "তত্র তে সুমহাত্মানো ন্যবসন্ পাণ্ডুনন্দনাঃ। শৌচং নির্বর্ত্তয়িষ্যন্তো মাসমাত্রং বহিঃ পুরাৎ ॥" ইত্যেতচ্ছান্তিপর্ব্বণ এব প্রথমাধ্যায়দ্বিতীয়শ্লোকাৎ শুক্লপ্রতিপদাদ্যমাবস্যান্তং ত্রিংশদ্দিনাত্মকং পৌষমাসং যাবদ্গঙ্গাতীরে সর্ব্বেষামেবাবস্থানম্। তৎ পৌষমাসান্তিমদিনস্য চ অমাবস্যারূপতয়া তত্র মুখ্যকালীনানাং পতিতানাঞ্চ সর্ব্বেষামেব শ্রাদ্ধানাং করণং সর্ব্বথা সম্ভবপরম্। এবঞ্চোভয়সমুদায়েন অষ্টচত্বারিংশদ্দিনানি গতানি। তদষ্টচত্বারিংশ-ত্তমদিনশেষ এব পাণ্ডবাদীনাং হস্তিনাপ্রবেশশ্চার্ব্বাকনিগ্রহশ্চ। তৎপরদিনে যুধিষ্ঠিরস্য রাজ্যাভিষেকঃ,

ভরতনন্দন ক্ষত্রিয়শ্রেষ্ঠ! যিনি আমার ভক্ত নহেন কিংবা ভক্ত হইয়াও সরল চিত্ত হইতে পারেন নাই, অথবা যিনি ইন্দ্রিয় জয় করিতে অসমর্থ; তাঁহাকে আমি আমার এই রূপ দেখাই না ॥১১॥

আপনি আমার ভক্ত, সর্ব্বদা সরল চিত্ত এবং ইন্দ্রিয়দমন, তপস্যা, সত্যপালন ও দানে নিরত; বিশেষতঃ সর্ব্বদাই পবিত্র আছেন ॥১২॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ ভীষ্ম! আপনি নিজের তপস্যার গুণে আমাকে দেখিবার যোগ্যই বটেন। অতএব মানুষ যে সকল স্বর্গ হইতে ফিরিয়া আসে না, সেই সকল স্বর্গই আপনার উপস্থিত হইতেছে ॥১৩॥

এতে হি দেবা বসবো বিমানান্যাস্থায় সর্ব্বে জ্বলিতাগ্নিকল্পাঃ ।
অন্তর্হিতাস্ত্বাং প্রতিপালয়ন্তি কাষ্ঠাং প্রপদ্যন্তমুদক্‌পতঙ্গম্ ॥১৫॥
ব্যবর্ত্তমানে ভগবত্যুদীচীং সূর্য্যে জগৎকালবশং প্রপন্নে ।
গন্তাসি লোকান্ পুরুষপ্রবীর ! নাবর্ত্ততে যানুপলভ্য বিদ্বান্ ॥১৬॥

ভারতকৌমুদী

তৎপরদিনে চ গৃহপ্রবিভাগাদিকম্, "ততো মুহূর্ত্তাদ্‌ভগবান্ সহস্রাংশুর্দিবাকরঃ । দহন্ বনমিবৈকান্তে প্রতীচ্যাং প্রত্যদৃশ্যত ॥" ইতি বক্ষ্যমাণপরাধ্যায়বচনাৎ তদ্দিনস্যৈব চ শেষভাগে পাণ্ডবাদীনামেতৎ ভীষ্মান্তিক আগমনম্। এবঞ্চ যুদ্ধারম্ভদিনাৎ তদ্দিনপর্য্যন্তং পঞ্চাশৎসংখ্যকং দিনমেবাতীতমিতি সুষ্ঠু সংগচ্ছতে। তৎপরদিনাবধি ষষ্ঠং দিনঞ্চ মুখ্যচান্দ্রমাঘশুক্লাষ্টমী, তত্রৈব চ ভীষ্মস্য স্বর্গারোহণমিতি সর্ব্বং সুসমঞ্জসম্। ততশ্চ নীলকণ্ঠোক্তা বিপুলকষ্টকল্পনা হেয়া ॥১৪॥

এত ইতি। হে ভীষ্ম! এতে হি জ্বলিতাগ্নিকল্পাঃ, বসবো দেবাঃ, বিমানানি আস্থায় আরুহ্য, অন্তর্হিতাঃ সাধারণৈরদৃশ্যা এব তিষ্ঠন্তঃ, ত্বাং নেতুমিতি শেষঃ, পতঙ্গং সূর্য্যম্ উদক্ উদীচীম্, কাষ্ঠাং দিশম্, প্রপদ্যন্তং প্রপদ্যমানম্, প্রতিপালয়ন্তি প্রতীক্ষন্তে সূর্য্যস্যোত্তরায়ণং প্রতীক্ষন্ত ইত্যর্থঃ ; তত্রৈব ত্বন্মৃত্যোরভীষ্টত্বাদিত্যাশয়ঃ। "পতঙ্গৌ পক্ষিসূর্য্যৌ চ" ইত্যমরঃ ॥১৫॥

কথং প্রতিপালয়ন্তীত্যাহ ব্যবেতি। হে পুরুষপ্রবীর! জগতঃ কালবশং দিনমাসাদিকালবিশেষপ্রবর্ত্তননিয়মাধীনতাম্, প্রপন্নে বিধাতৃনিয়োগাৎ প্রাপ্তে, অতএব সূর্য্যস্যোত্তরায়ণমবশ্যম্ভাবীতি

ভারতভাবদীপঃ

শ্রুত্বেতি ॥১॥ নমস্ত ইত্যাদয়োঽষ্টৌ শ্লোকাঃ স্তবরাজে ব্যাখ্যাতাঃ ॥২—১৩॥ পঞ্চাশতং ষট্ চেতি তব জীবিতসংবন্ধিনাং দিনানাং শেষং পঞ্চ ষট্ চ পঞ্চবারমাবর্ত্তিতাঃ ষড়িতি রীত্যা-ত্রিংশদিতি জ্ঞেয়ম্, তাবদেব আশতং শতাবধি যদ্দিনানাং শতেন কর্ত্তুং শক্যং তত্রিংশতাপি কর্ত্তুং শক্যমিত্যর্থঃ। "অষ্টপঞ্চাশতং রাত্র্যঃ শয়ানস্যাদ্য মে গতা" ইতি ভীষ্মো বক্ষ্যতি। তত্র ত্রিংশদতঃ পরং শিষ্টা অষ্টাবিংশতিরিতঃ পূর্ব্বং ব্যতীতাঃ। তথাহি ভীষ্মস্য শরতল্পশয়নানন্তরমষ্টৌ দিনানি যুদ্ধং ততো দুর্য্যোধনাশৌচং যুযুৎসোঃ ষোড়শদিনানি তেন সহ পুরং প্রবিশতাং পাণ্ডবানামপি তাবন্তি দিনানি গতানি। পঞ্চবিংশে সর্ব্বেষাং শ্রাদ্ধদানং ষড়্বিংশে পুরপ্রবেশঃ। সপ্তবিংশে

কুরুপ্রবীর ভীষ্ম! যুদ্ধারম্ভদিন হইতে অদ্যপর্য্যন্ত পঞ্চাশ দিন অতীত হইয়াছে। এখন আপনার জীবনের ছয়টী মাত্র দিন অবশিষ্ট রহিয়াছে। তাহার পরেই আপনি দেহ ত্যাগ করিয়া, শুভকর্ম্মের ফলে আপনার অভীষ্টলোকে গমন করিবেন ॥১৪॥

প্রজ্বলিত অগ্নির ন্যায় তেজস্বী এই বসু-দেবতারা বিমানে আরোহণ করিয়া, আকাশে অদৃশ্য থাকিয়া, আপনাকে লইয়া যাইবার জন্য সূর্য্যের উত্তরায়ণের প্রতীক্ষা করিতেছেন ॥১৫॥

(১৫)···উদক্‌পতঙ্গাম্—নি।

অমুঞ্চ লোকং ত্বয়ি ভীষ্ম ! যাতে জ্ঞানানি নঙ্ক্ষ্যন্ত্যখিলেন বীর ! ।
অতস্ত্ব সর্ব্বে তব সন্নিকর্ষং সমাগতা ধর্ম্মবিবেচনায় ॥১৭॥
তজ্জ্ঞাতিশোকোপহতশ্রুতায় সত্যাভিসন্ধায় যুধিষ্ঠিরায় ।
প্রব্রূহি ধর্ম্মার্থসমাধিযুক্তং সত্যং বচোঽস্যাপনুদাশু শোকম্ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে কৃষ্ণবাক্যে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

ভাবঃ, ভগবতি সূর্য্যে উদীচীমুত্তরাং দিশম্, ব্যবর্ত্তমানে গন্তুমারভমানে সতি, বিদ্বান্ জ্ঞানী জনঃ, যানুপলভ্য প্রাপ্য, নাবর্ত্ততে ন প্রতিনিবর্ত্ততে, তান্ লোকান্ স্বর্গান্, গন্তাসি গমিষ্যসি। তস্যৈব ত্বয়াপি প্রতীক্ষণাদিত্যাশয়ঃ ॥১৬॥

অমুমিতি। হে বীর ! ভীষ্ম ! ত্বয়ি, অমুং পরং লোকম্, যাতে সতি, জ্ঞানানি সর্ব্ববিষয়-বোধাঃ, অখিলেন প্রকারেণ, নঙ্ক্ষ্যন্তি লোপং প্রাপ্স্যন্তি, তদাধারস্য তব লোপাদিতি ভাবঃ। অতঃ সর্ব্বে যুধিষ্ঠিরাদয়ঃ, ধর্ম্মস্য বিবেচনায় বিশেষবোধায়, তব সন্নিকর্ষং সমাপম্, সমাগতাঃ ॥১৭॥

নমু যুধিষ্ঠিরো লব্ধশাস্ত্রজ্ঞানোঽপি কথং মত্তস্তল্লিপ্স্যেত ইত্যাহ তদিতি। তৎ তস্মাৎ, জ্ঞাতি-শোকেন উপহতং নাশিতং শ্রুতং শাস্ত্রজ্ঞানং যস্য তস্মৈ, সত্যা অভিসন্ধা সর্ব্বপ্রতিজ্ঞা যস্য তস্মৈ চ, যুধিষ্ঠিরায়, ধর্ম্মেণ অর্থেন সমাধিনা যোগেন চ যুক্তং সত্যং বচঃ প্রব্রূহি, অস্য শোকম্, আশু শীঘ্রম্, অপনুদ অপসারয় চ ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

রাজ্যাভিষেকঃ। অষ্টাবিংশে প্রকৃতিসান্ত্বনমাভ্যুদয়িকং দানঞ্চ। ঊনত্রিংশে ভীষ্মং প্রত্যাগমনম্। তদ্দিনমারভ্য ত্রিংশদ্দিনানি শিষ্টানীতি জ্ঞেয়ম্ ॥১৪॥ প্রতিপালয়ন্তি প্রতীক্ষন্তে। পতঙ্গং সূর্য্যম্ ॥১৫॥ কালবশং জগৎপ্রপন্নে প্রাপ্তে ক্ষেপ্তু মিতি শেষঃ ॥১৬—১৮॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫০॥

---

পুরুষপ্রবীর ! বিধাতার বিধান অনুসারে জগতের দিন ও মাসপ্রভৃতি কাল-প্রবর্ত্তনকারী সূর্য্য উত্তরদিকে গমন করিতে আরম্ভ করিলে, জ্ঞানিলোক যে লোকে গমন করিয়া আর ফিরিয়া আসেন না, আপনি সেই লোকে গমন করিবেন ॥১৬॥

বীর ভীষ্ম ! আপনি পরলোকে গমন করিলে, সমস্ত জ্ঞানই সর্ব্বপ্রকারে নষ্ট হইবে। অতএব যুধিষ্ঠিরপ্রভৃতি সকলে বিশেষভাবে ধর্ম্ম জানিবার জন্য আপনার নিকট আগমন করিয়াছেন ॥১৭॥

---

(১৭)...ত্বয়ি সন্নিকর্ষং...পি বঙ্গ বর্দ্ধ। * '...একপঞ্চাশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ।

## একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

ততঃ কৃষ্ণস্য তদ্বাক্যং ধর্ম্মার্থসহিতং হিতম্।
শ্রুত্বা শান্তনবো ভীষ্মঃ প্রত্যুবাচ কৃতাঞ্জলিঃ ॥১॥

ভীষ্ম উবাচ।

লোকনাথ! মহাবাহো! শিব! নারায়ণাচ্যুত!।
তব বাক্যমুপশ্রুত্য হর্ষেণাস্মি পরিপ্লুতঃ ॥২॥
কিঞ্চাহমভিধাস্যামি বাক্‌পতে! তব সন্নিধৌ।
যদা বাচোগতং সর্ব্বং তব বাচি সমাহিতম্ ॥৩॥
যচ্চ কিঞ্চিৎ ক্বচিল্লোকে কর্ত্তব্যং ক্রিয়তে চ যৎ।
ত্বত্তস্তন্নিঃসৃতং দেব! লোকে বুদ্ধিমতো হিতে ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। ধর্ম্মার্থসহিতং সূচকতয়া ধর্ম্মার্থযুক্তম্, হিতং হিতকরম্ ॥১॥

লোকেতি। লোকনাথ! জগৎপালক!, শিব! সর্ব্বমঙ্গলকর!। পরিপ্লুতো ব্যাপ্তঃ ॥২॥

কিমিতি। অভিধাস্যামি বক্ষ্যামি। যদা যতঃ, বাচোগতং বাগ্‌বিষয়ীভূতম্, বাচি বেদরূপে বাক্যে, সমাহিতং স্তম্ "তদেতন্মহতো ভূতস্য নিশ্বসিতং যদৃগ্বেদ" ইত্যাদিশ্রুতেঃ ॥৩॥

যদিতি। হে দেব! লোকে জগতি, হিতে হিতসাধনবিষয়ে, ক্বচিৎ, যচ্চ কিঞ্চিৎ কার্য্যং

---

পুরুষশ্রেষ্ঠ! জ্ঞাতিশোকে যুধিষ্ঠিরের শাস্ত্রজ্ঞান সকল লুপ্তপ্রায় হইয়া পড়িয়াছে; অথ চ ইনি সত্যপ্রতিজ্ঞ। অতএব আপনি ইঁহার নিকটে ধর্ম্ম, অর্থ ও সমাধি বিষয়ের সত্য বাক্য সকল বলুন এবং সত্বরই উঁহার শোক দূর করুন' ॥১৮॥

———:*:———

বৈশম্পায়ন বলিলেন—তদনন্তর কৃষ্ণের সেই ধর্ম্মার্থযুক্ত ও হিতকর বাক্য সকল শুনিয়া, শান্তনুনন্দন ভীষ্ম কৃতাঞ্জলি হইয়া প্রত্যুত্তর করিলেন ॥১॥

ভীষ্ম বলিলেন—'জগন্নাথ! মহাবাহু! সর্ব্বমঙ্গলকর! নারায়ণ! অচ্যুত! আপনার বাক্য শুনিয়া, আমি আনন্দে আপ্লুত হইয়াছি ॥২॥

বাক্‌পতি! আমি আপনার নিকটে কি বলিব? যেহেতু বাক্যের সমস্ত বিষয়ই আপনার বাক্যস্বরূপ বেদমধ্যে নিহিত রহিয়াছে ॥৩॥

কথয়েদ্দেবলোকং যো দেবরাজসমীপতঃ।
ধর্ম্মকামার্থমোক্ষাণাং সোঽর্থং ব্রূয়াত্তবাগ্রতঃ ॥৫॥
শরাভিতাপাদ্ব্যথিতং মনো মে মধুসূদন !।
গাত্রাণি চাবসীদন্তি ন চ বুদ্ধিঃ প্রসীদতি ॥৬॥
ন চ মে প্রতিভা কাচিদস্তি কিঞ্চিৎ প্রভাষিতুম্।
পীড্যমানস্য গোবিন্দ ! বিষানলসমৈঃ শরৈঃ ॥৭॥
বলং মে প্রজহাতীব প্রাণাঃ সন্ত্বরয়ন্তি চ।
মর্ম্মাণি পরিতপ্যন্তে ভ্রান্তচিত্তস্তথা হ্যহম্ ॥৮॥

## ভারতকৌমুদী

কর্ত্তব্যম্, যচ্চ কার্য্যং ক্রিয়তে, তৎ সর্ব্বমেব, বুদ্ধিমতস্ত্বত্তঃ, লোকে নিঃসৃতম্, তব সর্ব্বকর্তৃত্বা-দিত্যাশয়ঃ ॥৪॥

কথয়েদিতি। দেবলোকং দেবলোকস্য সর্ব্বাবস্থাম্। অর্থং বিষয়ম্। তথা চ—দেবরাজো দেবলোকস্য সর্ব্বামেবাবস্থাং জানাতি, তথাপি যো নির্লজ্জতয়া তদন্তিক এব তাং বক্তুমর্হতি। স এব সর্ব্বজ্ঞস্য তবান্তিকে ধর্ম্মকামার্থমোক্ষাণাং বিষয়ং বক্তুমর্হতীতি ভাবঃ ॥৫॥

শরেতি। প্রসীদতি নির্ম্মলা ভবতি, অতএব তত্র ন কিঞ্চিৎ স্ফুরতীতি ভাবঃ ॥৬॥

নেতি। প্রতিভা শক্তিঃ। বিষানলসমৈঃ তদ্বদ্বেদনাজনকৈঃ ॥৭॥

বলমিতি। প্রজহাতি দেহস্ত্যজতি, সন্ত্বরয়ন্তি গন্তুং সম্যক্ ত্বরাং কুর্ব্বন্তি ॥৮॥

---

দেব ! জগতে আপন হিতের জন্য যে কোন সময়ে যাহা কিছু জীবের কর্ত্তব্য আছে এবং জীব যাহা কিছু করিতেছে ; আপনি সর্ব্বকর্ত্তা ও সর্ব্বজ্ঞ বলিয়া সে সমস্তই আপনা হইতে নির্গত হইয়াছে ॥৪॥

নারায়ণ ! যে লোক দেবরাজের নিকটে দেবলোকের অবস্থা বলিতে পারে ; সেই লোকই আপনার নিকটে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের বিষয় বলিতে পারে ॥৫॥

মধুসূদন ! বাণাঘাতের বেদনায় আমার মন আকুল হইয়া রহিয়াছে ; অঙ্গ সকল অবসন্ন হইয়া গিয়াছে এবং বুদ্ধি স্ফূর্ত্তিও হইতেছে না ॥৬॥

গোবিন্দ ! বিষ ও অগ্নির ন্যায় বেদনাকারী বাণের আঘাতে আমি দারুণ পীড়া অনুভব করিতেছি। অতএব কোন বিষয় বলিতেই আমার কোন শক্তি নাই ॥৭॥

দেব ! আমার শরীর যেন বল ত্যাগ করিতেছে ; প্রাণ যেন নির্গত হইবার জন্য ত্বরান্বিত হইয়াছে ; সমস্ত মর্ম্মই যেন পরিতপ্ত হইতেছে এবং চিত্তে ভ্রম যেন আসিয়া পড়িয়াছে ॥৮॥

---

(৮)···পরিতপ্যন্তি···বঙ্গ বর্দ্ধ নি।

দৌর্ব্বল্যাৎ সজ্জতে বাঙ্‌মে স কথং বক্তুমুৎসহে।
সাধু মে ত্বং প্রসীদস্ব দাশার্হকুলবর্দ্ধন ! ॥৯॥
তৎ ক্ষমস্ব মহাবাহো ! ন ব্রূয়াং কিঞ্চিদচ্যুত ! ।
ত্বৎসন্নিধৌ চ সীদেদ্ধি বাচস্পতিরপি ব্রুবন্ ॥১০॥
ন দিশঃ সম্প্রজানামি নাকাশং ন চ মেদিনীম্।
কেবলং তব বীর্য্যেণ তিষ্ঠামি মধুসূদন ! ॥১১॥
স্বয়মেব ভবাংস্তস্মাদ্ধর্ম্মরাজস্য যদ্ধিতম্।
তদ্‌ব্রবীত্বাশু সর্ব্বেষামাগমানাং ত্বমাগমঃ ॥১২॥
কথং ত্বয়ি স্থিতে কৃষ্ণে শাশ্বতে লোককর্ত্তরি।
প্রব্রূয়াম্মদ্বিধঃ কশ্চিদ্‌গুরৌ শিষ্য ইব স্থিতে ॥১৩॥

বাসুদেব উবাচ।

উপপন্নমিদং বাক্যং কৌরবাণাং ধুরন্ধরে।
মহাবীর্য্যে মহাসত্ত্বে স্থিরে সর্ব্বার্থদর্শিনি ॥১৪॥

ভারতকৌমুদী

দৌর্বল্যাদিতি। সজ্জতে বিলীয়ত ইব, উৎসহে শক্নোমি। সাধু সম্যক্ ॥৯॥
তদিতি। ব্রূয়াং বক্তুং শক্নুয়াম্। কিঞ্চ, সীদেৎ অক্ষমো ভবেৎ ॥১০॥
নেতি। ন সম্প্রজানামি অত্যবসাদাৎ। বীর্য্যেণ প্রভাবেণ, তিষ্ঠামি জীবামি ॥১১॥
স্বয়মিতি। আগমানাং শাস্ত্রাণাম্, আগচ্ছন্ত্যস্মাদিত্যাগম আকরঃ ॥১২॥
কথমিতি। শাশ্বতে নিত্যে। প্রব্রূয়াৎ প্রবক্তুং শক্নুয়াৎ ॥১৩॥

আর দুর্ব্বলতাবশতঃ আমার বাক্য যেন লয় পাইয়া যাইতেছে; সুতরাং আমি কি করিয়া বলিতে সমর্থ হইব ? হে দাশার্হকুলবর্দ্ধন ! তথাপি আপনি আমার উপরে সম্যক্ প্রসন্নই থাকুন ॥৯॥

অতএব মহাবাহু ! আপনি আমাকে ক্ষমা করুন; আমি কিছুই বলিতে সমর্থ হইব না। বিশেষতঃ স্বয়ং বৃহস্পতিও আপনার নিকটে বলিতে আরম্ভ করিয়া, অবসন্ন হইয়া পড়েন ॥১০॥

মধুসূদন ! আমি এখন আর দিক্, আকাশ ও পৃথিবী চিনিতেছি না। তথাপি কেবল আপনার প্রভাবেই রহিয়াছি ॥১১॥

অতএব আপনি নিজেই ধর্ম্মরাজের যাহা হিতকর তাহা বলুন। কেন না, আপনি ত সমস্ত শাস্ত্রেরই আকর ॥১২॥

তা'র পর, কৃষ্ণ ! চিরন্তন জগৎকর্ত্তা আপনি থাকিতে, গুরু থাকিতে শিষ্যের ন্যায়, আমার তুল্য লোক কি করিয়া বলিতে সমর্থ হইবে' ॥১৩॥

যচ্চ মামাত্থ গাঙ্গেয় ! বাণঘাতরুজং প্রতি ।
গৃহাণাত্র বরং ভীষ্ম ! মৎপ্রসাদকৃতং প্রভো ! ॥১৫॥
ন তে গ্লানির্ন তে মূর্চ্ছা ন দাহো ন চ তে রুজা ।
প্রভবিষ্যন্তি গাঙ্গেয় ! ক্ষুৎপিপাসে ন চাপ্যুত ॥১৬॥
জ্ঞানানি চ সমগ্রাণি প্রতিভাস্যন্তি তেঽনঘ ! ।
ন চ তে কাচিদাসক্তির্বুদ্ধেঃ প্রাদুর্ভবিষ্যতি ॥১৭॥
সত্ত্বস্থঞ্চ মনো নিত্যং তব ভীষ্ম ! ভবিষ্যতি ।
রজস্তমোভ্যাং নির্ম্মুক্তং ঘনৈর্মুক্ত ইবোড়ুরাট্ ॥১৮॥
যদ্‌যচ্চ ধর্ম্মসংযুক্তমর্থযুক্তমথাপি চ ।
চিন্তয়িষ্যসি তত্রাগ্র্যা বুদ্ধিস্তব ভবিষ্যতি ॥১৯॥

ভারতকৌমুদী

উপেতি। উপপন্নং যুক্তিযুক্তম্। মহাসত্ত্বে দৃঢ়াধ্যবসায়ে ॥১৪॥

যদিতি। আত্থ ব্রবীষি, বাণৈর্ঘাতস্য তাড়নস্য রুজং পীড়াম্ ॥১৫॥

নেতি। রুজা পীড়া। উতশব্দঃ পাদপূরণে ॥১৬॥

জ্ঞানানীতি। প্রতিভাস্যন্তি প্রকাশিষ্যন্তে। আসক্তিরন্যবিষয়সম্বন্ধঃ ॥১৭॥

সত্ত্বস্থমিতি। সত্ত্বস্থং সর্ব্বপ্রকাশকসত্ত্বগুণস্থিতম্ "সত্ত্বং লঘু প্রকাশকমিষ্টম্" ইতি সাংখ্যকারিকোক্তেঃ। ঘনৈর্মেঘৈঃ, উড়ুরাট্ নক্ষত্রেশশ্চন্দ্রঃ ॥১৮॥

যদিতি। ধর্ম্মসংযুক্তং ধর্ম্মসম্বদ্ধং বস্তু, অর্থযুক্তং রাজ্যাদিবিষয়সম্বদ্ধম্ ॥১৯॥

কৃষ্ণ বলিলেন—'ভীষ্ম ! কুরুবংশের ধুরন্ধর, মহাবল, মহাধ্যবসায়, ধীর ও সর্ব্ববিষয়দর্শী আপনাতে এইরূপ বাক্য যুক্তিযুক্তই বটে ॥১৪॥

প্রভাবশালী গঙ্গানন্দন ভীষ্ম ! বাণাঘাতের পীড়ার বিষয়ে আপনি আমার নিকট যাহা বলিতেছেন, সেই সম্বন্ধে আমার অনুগ্রহকৃত বর গ্রহণ করুন ॥১৫॥

গঙ্গানন্দন ! গ্লানি, মূর্চ্ছা, সন্তাপ, কিংবা অন্যবিধ পীড়া, অথবা ক্ষুধা বা পিপাসা ইহার কোনটাই আপনার হইবে না ॥১৬॥

নিষ্পাপ শান্তনুনন্দন ! সমস্ত জ্ঞানই আপনার প্রকাশ পাইবে ; অথ চ অন্য কোন বিষয়েই আপনার বুদ্ধি সংসক্ত হইবে না ॥১৭॥

ভীষ্ম ! আপনার মন মেঘমুক্ত চন্দ্রের ন্যায় রজোগুণ ও তমোগুণ মুক্ত হইয়া, কেবল সত্ত্বগুণস্থ হইবে ॥১৮॥

আপনি ধর্ম্ম সম্বন্ধে কিংবা অর্থ সম্বন্ধে যাহা চিন্তা করিবেন, সেই সেই বিষয়েই আপনার প্রখর বুদ্ধি আবির্ভূত হইবে ॥১৯॥

(১৬)···ন তাপো ন চ···নি। (১৭)···ন চ তে কচিদাসক্তির্বুদ্ধিঃ···পি।

ইমঞ্চ রাজশার্দ্দূল! ভূতগ্রামং চতুর্বিবধম্।
চক্ষুর্দ্দিব্যং সমাশ্রিত্য দ্রক্ষ্যস্যমিতবিক্রম! ॥২০॥
সংসরন্তং প্রজাজালং সংযুক্তো জ্ঞানচক্ষুষা।
ভীষ্ম! দ্রক্ষ্যসি তত্ত্বেন জলে মীন ইবানলে ॥২১॥

বৈশম্পায়ন উবাচ।

ততস্তে ব্যাসসহিতাঃ সর্ব্ব এব মহর্ষয়ঃ।
ঋগ্‌যজুঃসামসহিতৈর্বচোভিঃ কৃষ্ণমার্চ্চয়ন্ ॥২২॥
ততঃ সর্ব্বার্ত্তবং দিব্যং পুষ্পবর্ষং নভস্তলাৎ।
পপাত যত্র বার্ষ্ণেয়ঃ সগাঙ্গেয়ঃ সপাণ্ডবঃ ॥২৩॥
বাদিত্রাণি চ সর্ব্বাণি জগুশ্চাপ্সরসাং গণাঃ।
ন চাহিতমনিষ্টঞ্চ কিঞ্চিত্তত্র প্রদৃশ্যতে ॥২৪॥

ভারতকৌমুদী

ইমমিতি। হে রাজশার্দ্দূল! ক্ষত্রিয়শ্রেষ্ঠ!, ভূতগ্রামং প্রাণিসমূহম্, চতুর্ব্বিধং জরায়ুজাণ্ডজস্বেদজোদ্ভিজ্জরূপম্। দিব্যমলৌকিকম্ ॥২০॥

সমিতি। সংসরন্তম্ ইহামুত্র চ ব্রজন্তম্, প্রজাজালং জীবসমূহম্ ॥২১॥

তত ইতি। ঋগ্‌যজুঃসামভিঃ তত্তদন্তর্গতমন্ত্রৈঃ সহিতানি তৈঃ ॥২২॥

তত ইতি। সর্বেষু ঋতুষু ভবমিতি সর্ব্বার্ত্তবম্। বার্ষ্ণেয়ঃ কৃষ্ণঃ ॥২৩॥

বাদিত্রাণীতি। বাদিত্রাণি দধ্বনুরিতি শেষঃ। প্রদৃশ্যতে স্ম তত্রত্যৈঃ ॥২৪॥

---

অমিতবিক্রম ভীষ্ম! আপনি দিব্যচক্ষু লাভ করিয়া, এই চতুর্ব্বিধ প্রাণিসমূহ দেখিতে পাইবেন ॥২০॥

ভীষ্ম! আপনি জ্ঞাননয়নসম্পন্ন হইয়া, নির্ম্মল জলস্থ মৎস্যের ন্যায় ইহলোক ও পরলোকে গমনকারী এই জীবসমূহকে যথাযথভাবে দেখিতে পাইবেন' ॥২১॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর সেই মহর্ষিরা সকলেই বেদব্যাসের সহিত মিলিত হইয়া, ঋক্, যজু ও সামবেদের বিভিন্ন মন্ত্রযুক্ত বাক্যদ্বারা কৃষ্ণের স্তব করিলেন ॥২২॥

তদনন্তর ভীষ্ম ও পাণ্ডবগণের সহিত কৃষ্ণ যে স্থানে অবস্থান করিতেছিলেন, সেই স্থানে গগনমণ্ডল হইতে স্বর্গীয় সমস্ত ঋতুসমুৎপন্ন পুষ্পের বৃষ্টি হইতে লাগিল ॥২৩॥

এবং সর্ব্ববিধ বাদ্য বাজিতে থাকিল ও অপ্সরারা গান করিতে লাগিল; কিন্তু তখন কোন অনিষ্ট বা অহিতকর লক্ষণ দেখা গেল না ॥২৪॥

---

(২১)···চতুর্ব্বিধং প্রজাজালং···নি।

ববৌ শিবঃ সুখো বায়ুঃ সর্ব্বগন্ধবহঃ শুচিঃ ।
শান্তায়াং দিশি শান্তাশ্চ প্রাবদন্ মৃগপক্ষিণঃ ॥২৫॥
ততো মুহূর্ত্তাদ্ভগবান্ সহস্রাংশুর্দিবাকরঃ ।
দহন্ বনমিবৈকান্তে প্রতীচ্যাং প্রত্যদৃশ্যত ॥২৬॥
ততো মহর্ষয়ঃ সর্ব্বে সমুত্থায় জনার্দ্দনম্ ।
ভীষ্মমামন্ত্রয়াঞ্চক্রু রাজানঞ্চ যুধিষ্ঠিরম্ ॥২৭॥
ততঃ প্রণামমকরোৎ কেশবঃ সহপাণ্ডবঃ ।
সাত্যকিঃ সঞ্জয়শ্চৈব স চ শারদ্বতঃ কৃপঃ ॥২৮॥
ততস্তে ধর্ম্মনিরতাঃ সম্যক্ তৈরভিপূজিতাঃ ।
শ্বঃ সমেষ্যাম ইত্যুক্ত্বা যথেষ্টং ত্বরিতা যযুঃ ॥২৯॥
তথৈবামন্ত্র্য গাঙ্গেয়ং কেশবঃ পাণ্ডবাস্তথা ।
প্রদক্ষিণমুপাবৃত্য রথানারুরুহুঃ শুভান্ ॥৩০॥

ভারতকৌমুদী

ববাবিতি। শিবো মঙ্গলকরঃ, সুখঃ সুখজনকঃ। শান্তায়ামনুগ্রায়াম্ ॥২৫॥
তত ইতি। দহন্নিব সন্ধ্যাকালীনতয়া অগ্নিবর্ণত্বাদিতি ভাবঃ ॥২৬॥
তত ইতি। আমন্ত্রয়াঞ্চক্রুঃ সায়ং হোমাদ্যর্থং প্রস্থানায় সম্বোধয়ামাসুঃ ॥২৭॥
তত ইতি। প্রণামং মহর্ষিভ্যঃ। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ ॥২৮॥
তত ইতি। তৈঃ কৃষ্ণাদিভিঃ। শ্বঃ পরদিনে, ত্বরিতাঃ সায়ং হোমাদ্যর্থম্ ॥২৯॥
তথেতি। আমন্ত্র্য গমনানুমত্যর্থং সম্বোধ্য। উপাবৃত্য গত্বা ॥৩০॥

---

মঙ্গলময়, সুখজনক, সর্ব্বসৌরভবাহী ও পবিত্র বায়ু বহিতে লাগিল এবং পশুপক্ষীরা শান্তস্বরে নির্ম্মল দিক্ সকলে রব করিতে থাকিল ॥২৫॥

তাহার পর পশ্চিম দিকের একপ্রান্তে ভগবান্ সহস্রাংশু সূর্য্য যেন বন দগ্ধ করিতেছেন—এইরূপ দেখা যাইতে লাগিল ॥২৬॥

তৎপরে মহর্ষিরা সকলেই গাত্রোত্থান করিয়া, কৃষ্ণ, ভীষ্ম ও রাজা যুধিষ্ঠিরকে প্রস্থানকালীন সংবর্দ্ধনা করিলেন ॥২৭॥

তদনন্তর কৃষ্ণ, পাণ্ডবগণ, সাত্যকি, সঞ্জয় ও শরদ্বানের পুত্র কৃপ সেই মহর্ষিগণকে প্রণাম করিলেন ॥২৮॥

কৃষ্ণপ্রভৃতি যথানিয়মে প্রণাম করিলে, ধর্ম্মকার্য্যে ব্যাপৃত সেই মহর্ষিরা 'কা'ল আবার আসিব' এই কথা বলিয়া, সত্বর অভীষ্টস্থানে গমন করিলেন ॥২৯॥

সেইরূপই কৃষ্ণ ও পাণ্ডবগণ ভীষ্মের অনুমতি লইয়া এবং তাঁহাকে প্রদক্ষিণ করিয়া, সুন্দর সুন্দর রথে আরোহণ করিলেন ॥৩০॥

ততো রথৈঃ কাঞ্চনচিত্রকূবরৈর্মহীধরাভৈঃ সমদৈশ্চ দন্তিভিঃ।
হয়ৈঃ সুপর্ণৈরিব চাশুগামিভিঃ পদাতিভিশ্চাত্তশরাসনাদিভিঃ ॥৩১॥
যযৌ রথানাং পুরতো হি সা চমূস্তথৈব পশ্চাদতিমাত্রসারিণী।
পুরশ্চ পশ্চাচ্চ যথা মহানদী তমৃক্ষবন্তং গিরিমেত্য নর্ম্মদা ॥৩২॥ (যুগ্মকম্)
ততঃ পুরস্তাদ্ভগবান্ নিশাকরঃ সমুত্থিতস্তামভিহর্ষয়ংশ্চমূম্।
দিবাকরাপীতরসা মহৌষধীঃ পুনঃ স্বকেনৈব গুণেন যোজয়ন্ ॥৩৩॥
ততঃ পুরং সুরপুরসম্মিতদ্যুতি প্রবিশ্য তে যদুবৃষপাণ্ডবাস্তথা।
যথোচিতান্ ভবনবরান্ সমাবিশন্ শ্রমান্বিতা মৃগপতয়ো গুহা ইব ॥৩৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে যুধিষ্ঠিরাদীনাং পুরপ্রবেশে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:০:——

ভারতকৌমুদী

তত ইতি। কাঞ্চনেন স্বর্ণনিবেশেন চিত্রাণি কূবরাণি দারুবিশেষা যেষাং তৈঃ, মহীধরাভৈঃ পর্ব্বতপ্রমাণৈঃ, সমদৈঃ মদজলযুক্তৈঃ। সুপর্ণৈর্গরুড়ৈঃ। আত্তানি গৃহীতানি শরাসনাদীনি ধনুরাদী-ন্যস্ত্রাণি যৈস্তৈঃ। অতিমাত্রসারিণী অতিশয়দ্রুতগামিনী। এত্য প্রাপ্য ॥৩১—৩২॥

তত ইতি। পুরস্তাদগ্রস্থ্ণাং সম্মুখদিশি। দিবাকরেণ সূর্য্যেণ আপীতঃ সম্যক্ শোষিতো রসো দ্রবো যাসাং তাঃ, মহৌষধীর্লতাদীঃ, গুণেন রসেন যোজয়ন্, রসময়ত্বাৎ ॥৩৩॥

তত ইতি। পুরং হস্তিনাম্, সুরপুরস্য দেবনগরস্য সম্মিতা তুল্যা দ্যুতিঃ কান্তির্যস্য তৎ। যদুবৃষো যদুবংশশ্রেষ্ঠঃ কৃষ্ণঃ পাণ্ডবাশ্চ তে। ভবনবরান্ গৃহশ্রেষ্ঠান্। মৃগপতয়ঃ সিংহাঃ ॥৩৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

তদনন্তর তাঁহারা রথারোহণে গমন করিতে লাগিলেন। তখন অতিশয় দ্রুতগামিনী মহানদী নর্ম্মদা যেমন ঋক্ষবান্পর্ব্বতের সম্মুখে ও পশ্চাতে গমন করে; সেইরূপ সেই সেনা পাণ্ডবগণের সম্মুখে ও পশ্চাতে গমন করিতে লাগিল। সেই সৈন্যের মধ্যে স্বর্ণখচিত বিচিত্র কূবরগুলি (কাষ্ঠবিশেষগুলি) রথে রথে প্রকাশ পাইতে থাকিল, পর্ব্বতপ্রমাণ ও মদস্রাবী হস্তিসকল, গরুড়ের ন্যায় দ্রুতগামী অশ্বসমূহ ও ধনুর্ব্বাণপ্রভৃতি অস্ত্রধারী সৈন্যগণ সঙ্গে সঙ্গে বেগে চলিতে লাগিল ॥৩১—৩২॥

তখন তাঁহাদের সম্মুখের দিকে আকাশে চন্দ্র উদয় পাইলেন, তাহাতে সকলেই আনন্দিত হইলেন এবং সেই চন্দ্র সূর্য্যশোষিত তরুলতাপ্রভৃতিকে পুনরায় আপন আপন রসে সংযুক্ত করিতে থাকিলেন ॥৩৩॥

* '...দ্বিপঞ্চাশোঽধ্যায়ঃ'...বঙ্গ বর্দ্ধ নি।

# দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

———:*:———

বৈশম্পায়ন উবাচ।

ততঃ শয়নমাবিশ্য প্রসুপ্তো মধুসূদনঃ।
যামমাত্রার্দ্ধশেষায়াং যামিন্যাং প্রত্যবুধ্যত ॥১॥
স ধ্যানপথমাবিশ্য সর্ব্বজ্ঞানানি মাধবঃ।
অবলোক্য ততঃ পশ্চাদ্দধ্যৌ ব্রহ্ম সনাতনম্ ॥২॥
ততঃ স্তুতিপুরাণজ্ঞা রক্তকণ্ঠাঃ সুশিক্ষিতাঃ।
অস্তুবন্ বিশ্বকর্ম্মাণং বাসুদেবং প্রজাপতিম্ ॥৩॥

ভারতকৌমুদী

তত ইতি। শয়নং শয্যাম্। যামমাত্রার্দ্ধশেষায়াং প্রহরার্দ্ধমাত্রাবশিষ্টায়াম্ ॥১॥

স ইতি। সর্ব্বজ্ঞানানি যথা স্যুস্তথা আবিশ্য আশ্রিত্য। অবলোক্য নাসিকাগ্রমিতি শেষঃ। সনাতনং ব্রহ্ম দধ্যৌ চিন্তয়ামাস প্রাতঃকৃত্যং চকারেত্যর্থঃ ॥২॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—২॥ তে তবৈব বাক্যং তব সন্নিধৌ বাচোগতং বাচাং বিষয়ঃ সর্ব্বোঽপি তব বাচি বেদে ॥৩॥ যচ্চেতি হিতে প্রিয়ে লোকে দেবলোকে ইহ পরত্র চ তৎসর্ব্বং ত্রৈকালিকং ত্বত্তো নিঃসৃতমিতি উক্তেঽর্থে হেতুরুক্তঃ ॥৪—১৬॥ আসত্তিরবসন্নতা ॥১৭—২০॥ সংসরন্তং সংসরৎ ॥২১—৩৪॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫১॥

তাহার পর পরিশ্রান্ত কৃষ্ণ ও পাণ্ডবেরা দেবনগরের তুল্য হস্তিনানগরে প্রবেশ করিয়া, সিংহগণ যেমন গুহায় প্রবেশ করে, সেইরূপ আপন আপন ভবনে প্রবেশ করিলেন ॥৩৪॥

———:০:———

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর কৃষ্ণ শয্যার ভিতরে প্রবেশ করিয়া নিদ্রিত হইলেন এবং রাত্রি যামার্দ্ধমাত্র অবশিষ্ট থাকিতে তাঁহার নিদ্রা ভঙ্গ হইল ॥১॥

তদনন্তর যাহাতে সমস্ত জ্ঞান উৎপন্ন হয়, সেইভাবে ধ্যান অবলম্বন করিয়া, তিনি নাসিকার অগ্রদেশ দেখিতে থাকিয়া, সনাতন ব্রহ্মের চিন্তা করিলেন ॥২॥

(১) ততঃ প্রবিশ্য ভবনং প্রশিশ্যে···যামমাত্রাবশেষায়াং···নি।

(৩) সূতাঃ স্তুতিপুরাণজ্ঞাঃ···নি।

পঠন্তি পাণিস্বনিকাস্ত[illegible] গায়নাঃ।
শঙ্খানথ মৃদঙ্গাংশ্চ প্রবাদ্যন্তি সহস্রশঃ ॥৪॥
বীণাপণববেণূনাং স্বনশ্চাতিমনোরমঃ।
প্রহাস ইব বিস্তীর্ণঃ শুশ্রুবে তস্য বেশ্মনঃ ॥৫॥
ততো যুধিষ্ঠিরস্যাপি রাজ্ঞো মঙ্গলসংহিতাঃ।
উচ্চৈরুর্মধুরা বাচো গীতবাদিত্রনিঃস্বনাঃ ॥৬॥
তত উত্থায় দাশার্হঃ স্নাতঃ প্রাঞ্জলিরচ্যুতঃ।
জপ্‌ত্বা গুহ্যং মহাবাহুরগ্নীনাশ্রিত্য তস্থিবান্ ॥৭॥
ততঃ সহস্রং বিপ্রাণাং চতুর্ব্বেদবিদাং তথা।
গবাং সহস্রেণৈকৈকং বাচয়ামাস মাধবঃ ॥৮॥

ভারতকৌমুদী

তত ইতি। স্তুতিং কৃষ্ণস্যৈব স্তবং পুরাণং পূর্ব্ববৃত্তান্তঞ্চ জানন্তীতি তে, রক্তকণ্ঠা মধুরস্বরা বন্দিনঃ। বিশ্বকর্ম্মাণং জগৎকর্ত্তারম্ ॥৩॥

পঠন্তীতি। পাণিস্বনিকাঃ করবাদনান্বিতাঃ, পঠন্তি স্ম স্তুতিশ্লোকানিতি শেষঃ ॥৪॥

বীণেতি। স্বনো রবঃ। প্রহাসঃ অট্টহাস্যধ্বনিঃ ॥৫॥

তত ইতি। মঙ্গলসংহিতা মাঙ্গলিকস্তুতিযুক্তাঃ। উচ্চৈরুঃ উত্তস্থুঃ ॥৬॥

তত ইতি। দাশার্হঃ কৃষ্ণঃ। গুহ্যং মন্ত্রং গায়ত্রীমিত্যর্থঃ। তস্থিবান্ প্রাতর্হোমায় ॥৭॥

তত ইতি। বাচয়ামাস স্বস্তিপ্রভৃতিকমিতি শেষঃ ॥৮॥

তৎপরে কৃষ্ণের স্তব ও পূর্ব্ববৃত্তান্তে অভিজ্ঞ, মধুরকণ্ঠ ও সুশিক্ষিত স্তুতিপাঠকেরা জগৎকর্ত্তা ও প্রজাপতি কৃষ্ণের স্তব করিতে লাগিল ॥৩॥

অনেক লোক করতলধ্বনি করিয়া, কৃষ্ণের স্তুতিশ্লোক পাঠ করিতে থাকিল, বহু গায়ক গান করিতে লাগিল এবং সহস্র সহস্র লোক শঙ্খ ও মৃদঙ্গ বাজাইতে থাকিল ॥৪॥

তৎকালে কৃষ্ণের সেই বাড়ীখানির বিস্তৃত হাস্যরবের ন্যায় বীণা, পণব ও বংশীর অতিমনোহর রব শুনা যাইতে লাগিল ॥৫॥

তাহার পর রাজা যুধিষ্ঠিরের বাড়ীতেও মাঙ্গলিক বাক্য, গান ও বাদ্যের ধ্বনি উত্থিত হইল ॥৬॥

তদনন্তর মহাবাহু কৃষ্ণ শয্যা হইতে উঠিয়া, স্নান করিয়া, হস্তযুগল সংযোজন-পূর্ব্বক গায়ত্রী জপ ( প্রাতঃসন্ধ্যা ) করিয়া, হোমাগ্নির নিকটে যাইয়া, প্রাতঃকালীয় হোম করিবার জন্য অবস্থান করিলেন ॥৭॥

তাহার পর কৃষ্ণ এক সহস্র গরুর মধ্যে এক একটী গরু প্রত্যেক চতুর্ব্বেদবিদ্

মঙ্গলালম্ভনং কৃত্বা আত্মানমবলোক্য চ।
আদর্শে বিমলে কৃষ্ণস্ততঃ সাত্যকিমব্রবীৎ ॥৯॥
গচ্ছ শৈনেয়! জানীহি গত্বা রাজনিবেশনম্।
অপি সজ্জো মহাতেজা ভীষ্মং দ্রষ্টুং যুধিষ্ঠিরঃ ॥১০॥
ততঃ কৃষ্ণস্য বচনাৎ সাত্যকিস্ত্বরিতো যযৌ।
উপগম্য চ রাজানং যুধিষ্ঠিরমভাষত ॥১১॥
যুক্তো রথবরো রাজন্! বাসুদেবস্য ধীমতঃ।
সমীপমাপগেয়স্য প্রয়াস্যতি জনার্দ্দনঃ ॥১২॥
ভবৎপ্রতীক্ষঃ কৃষ্ণোঽসৌ ধর্ম্মরাজ! মহাদ্যুতে!।
যদত্রানন্তরং কৃত্যং তদ্ভবান্ কর্ত্তুমর্হতি ॥১৩॥
এবমুক্তঃ প্রত্যুবাচ ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
যুজ্যতাং মে রথবরঃ ফাল্গুনাপ্রতিমদ্যুতে! ॥১৪॥

ভারতকৌমুদী

মঙ্গলেতি। মঙ্গলানাং দধিদূর্ব্বাদিদ্রব্যাণামালম্ভনং স্পর্শম্। আদর্শে দর্পণে ॥৯॥

গচ্ছেতি। হে শৈনেয়! শিনেঃ পৌত্র! সাত্যকে!। অপীতি প্রশ্নে ॥১০॥

তত ইতি। ত্বরিতঃ প্রভোরাদেশস্য শীঘ্রমেব পালনীয়ত্বাদিত্যাশয়ঃ ॥১১॥

যুক্ত ইতি। যুক্তঃ অশ্বাদিভিঃ সংযুক্তঃ। আপগায়া নদ্যা গঙ্গায়া অপত্যমিত্যাপগেয়ো ভীষ্মস্তস্য ॥১২॥

ভবদিতি। ভবন্তং প্রতীক্ষত ইতি ভবৎপ্রতীক্ষঃ। কৃত্যং কর্ত্তব্যম্ ॥১৩॥

ব্রাহ্মণকে দান করিয়া, সেই এক সহস্র ব্রাহ্মণকে দিয়া স্বস্তি, ঋদ্ধি ও পুণ্যাহ পাঠ করাইলেন ॥৮॥

তৎপরে কৃষ্ণ দধি ও দূর্ব্বাপ্রভৃতি মাঙ্গলিক দ্রব্য স্পর্শ করিয়া এবং নির্ম্মল দর্পণে নিজের প্রতিবিম্ব দেখিয়া, পরে সাত্যকিকে বলিলেন—॥৯॥

'সাত্যকি! তুমি যুধিষ্ঠিরের গৃহে যাও; যাইয়া জান যে, যুধিষ্ঠির ভীষ্মের সহিত সাক্ষাৎ করিতে যাইবার জন্য প্রস্তুত হইয়াছেন কি না' ॥১০॥

তদনন্তর সাত্যকি কৃষ্ণের বাক্য অনুসারে সত্বর যুধিষ্ঠিরের গৃহে গমন করিলেন এবং রাজা যুধিষ্ঠিরের নিকট যাইয়া বলিলেন—॥১১॥

'রাজা! ধীমান্ কৃষ্ণের উত্তম রথ সজ্জিত হইয়াছে। তিনি ভীষ্মের নিকটে গমন করিবেন ॥১২॥

মহাতেজা ধর্ম্মরাজ! কৃষ্ণ এখন আপনার প্রতীক্ষা করিতেছেন। অতএব ইহার পরে আপনার যাহা কর্ত্তব্য, তাহা আপনি করিতে পারেন' ॥১৩॥

ন সৈনিকৈশ্চ যাতব্যং যাস্যামো বয়মেব হি।
ন চ পীড়য়িতব্যো মে ভীষ্মো ধর্ম্মভৃতাং বরঃ ॥১৫॥
অতঃ পুরঃসরাশ্চাপি নিবর্ত্তন্তু ধনঞ্জয় !।
অদ্যপ্রভৃতি গাঙ্গেয়ঃ পরং গুহ্যং প্রবক্ষ্যতি।
অতো নেচ্ছামি কৌন্তেয় ! পৃথগ্‌জনসমাগমম্ ॥১৬॥

বৈশম্পায়ন উবাচ।

স তদ্বাক্যমথাজ্ঞায় কুন্তীপুত্রো ধনঞ্জয়ঃ।
যুক্তং রথবরং তস্মা আচচক্ষে নরর্ষভঃ ॥১৭॥
ততো যুধিষ্ঠিরো রাজা যমৌ ভীমার্জ্জুনাবপি।
ভূতানীব সমস্তানি যযুঃ কৃষ্ণনিবেশনম্ ॥১৮॥
আগচ্ছৎস্বথ কৃষ্ণোঽপি পাণ্ডবেষু মহাত্মসু।
শৈনেয়সহিতো ধীমান্ রথমেবান্বপদ্যত ॥১৯॥

ভারতকৌমুদী

এবমিতি। যুজ্যতামশ্বাদিভিরিতি শেষঃ। হে ফাল্গুন ! অর্জ্জুন ! ॥১৪॥
নেতি। সৈনিকৈঃ কথং ন যাতব্যমিত্যাহ ন চেতি। পীড়য়িতব্য উদ্বেজয়িতব্যঃ ॥১৫॥
অত ইতি। পুরঃসরা অগ্রগামিনঃ সৈন্যাঃ। গুহ্যং গোপনীয়ং বিষয়ম্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৬॥
স ইতি। আজ্ঞায় আকর্ণ্য। তস্মৈ যুধিষ্ঠিরায় ॥১৭॥
তত ইতি। যমৌ যমজৌ নকুলসহদেবৌ। ভূতানি ক্ষিত্যাদীনি, সমস্তানি পঞ্চ ॥১৮॥
আগচ্ছৎস্বিতি। শৈনেয়েন সাত্যকিনা সহিতঃ। অন্বপদ্যত আরোহৎ ॥১৯॥

সাত্যকি এইরূপ বলিলে, যুধিষ্ঠির অর্জ্জুনকে কহিলেন—'অমিততেজা অর্জ্জুন ! আমার উত্তম রথখানিকে সজ্জিত কর ॥১৪॥

সৈন্যেরা আমাদের সঙ্গে যাইবে না ; কেবল আমরাই যাইব। কারণ, বহুলোক যাইয়া ধার্ম্মিকশ্রেষ্ঠ ভীষ্মকে অস্থির করা উচিত নহে ॥১৫॥

অতএব অর্জ্জুন ! আজ অগ্রগামী সৈন্যেরাও নিবৃত্ত থাকুক। কারণ, ভীষ্ম অদ্য হইতে আমাদের নিকটে পরম গোপনীয় বিষয় বলিবেন ; সুতরাং কুন্তীনন্দন ! সেখানে অন্য লোকের উপস্থিতি আমি ইচ্ছা করি না' ॥১৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর নরশ্রেষ্ঠ কুন্তীনন্দন অর্জ্জুন, যুধিষ্ঠিরের সেই কথা শুনিয়া, তাঁহার উত্তম রথ সজ্জিত করিয়া আসিয়া, তাহা তাঁহার নিকটে বলিলেন ॥১৭॥

তদনন্তর রাজা যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব এই পঞ্চ ভ্রাতা ক্ষিতি প্রভৃতি পঞ্চ মহাভূতের ন্যায় মিলিত হইয়া, কৃষ্ণের ভবনে গমন করিলেন ॥১৮॥

রথস্থাঃ সংবিদং কৃত্বা সুখাং পৃষ্ট্বা চ শর্ব্বরীম্ ।
মেঘঘোষৈ রথবরৈঃ প্রযযুস্তে নরর্ষভাঃ ॥২০॥
বলাহকং মেঘপুষ্পং শৈব্যং সুগ্রীবমেব চ ।
দারুকশ্চোদয়ামাস বাসুদেবস্য বাজিনঃ ॥২১॥
তে হয়া বাসুদেবস্য দারুকেণ প্রচোদিতাঃ ।
গাং খুরাগ্রৈস্তথা রাজন্ ! লিখন্তঃ প্রযযুস্তদা ॥২২॥
তে গ্রসন্ত ইবাকাশং বেগবন্তো মহাবলাঃ ।
ক্ষেত্রং ধর্ম্মস্য কৃৎস্নস্য কুরুক্ষেত্রমবাতরন্ ॥২৩॥
ততো যযুর্যত্র ভীষ্মঃ শরতল্পগতঃ প্রভুঃ ।
আস্তে মহর্ষিভিঃ সার্দ্ধং ব্রহ্মা দেবগণৈর্যথা ॥২৪॥

ভারতকৌমুদী

রথস্থা ইতি। সংবিদং যথাযোগ্যাভিবাদনাদিনিয়মম্, সুখাং সুখজনিকাম্ ॥২০॥
বলাহকমিতি। বলাহকাদীনি চত্বারি চতুর্ণাং কৃষ্ণস্যাশ্বানাং নামানি ॥২১॥
ত ইতি। প্রচোদিতাঃ প্রেরিতাঃ। গাং ভূমিম্, লিখন্তঃ ক্ষুণ্ণীকুর্ব্বন্তঃ ॥২২॥
ত ইতি। গ্রসন্তো ব্যাপ্তমুখত্বাৎ। ক্ষেত্রং স্থানম্ ॥২৩॥
তত ইতি। প্রভুঃ শৌর্য্যাদিপ্রভাবশালী। আস্তে তিষ্ঠতি স্ম ॥২৪॥

তাহার পর মহাত্মা পাণ্ডবেরা আসিতে লাগিলে, কৃষ্ণও সাত্যকির সহিত মিলিত হইয়া যাইয়া রথেই আরোহণ করিলেন ॥১৯॥

সেই নরশ্রেষ্ঠেরা রথে আরূঢ় হইয়া, পরস্পর অভিবাদনাদি করিয়া, 'রাত্রিটী সুখে গিয়াছে ত'?' এইরূপ জিজ্ঞাসা করিতে থাকিয়া, মেঘের ন্যায় গম্ভীর শব্দকারী উত্তম রথে গমন করিতে লাগিলেন ॥২০॥

তখন সারথি দারুক বলাহক, মেঘপুষ্প, শৈব্য ও সুগ্রীব নামক কৃষ্ণের চারিটী অশ্বকে চালাইতে লাগিল ॥২১॥

রাজা ! কৃষ্ণের সেই চারিটী অশ্বই দারুককর্ত্তৃক চালিত হইয়া, খুরাগ্রদ্বারা ভূমি ক্ষুণ্ণ করিতে করিতে চলিতে থাকিল ॥২২॥

সেই মহাবল ও বেগবান্ অশ্বগুলি আকাশকে যেন গ্রাস করিতে থাকিয়া, সমস্ত ধর্ম্মেরই ক্ষেত্র কুরুক্ষেত্রে যাইয়া উপস্থিত হইল ॥২৩॥

তাহার পর ব্রহ্মা যেমন দেবগণের সহিত অবস্থান করেন ; সেইরূপ শরশয্যাগত প্রভাবশালী ভীষ্ম মহর্ষিগণের সহিত যে স্থানে অবস্থান করিতেছিলেন ; সেই স্থানে যাইয়া তাঁহারা উপস্থিত হইলেন ॥২৪॥

ততোঽবতীর্য্য গোবিন্দো রথাৎ স চ যুধিষ্ঠিরঃ।
ভীমো গাণ্ডীবধন্বা চ যমৌ সাত্যকিরেব চ।
ঋষীনভ্যর্চ্চয়ামাসুঃ করানুদ্যম্য দক্ষিণান্ ॥২৫॥
স তৈঃ পরিবৃতো রাজা নক্ষত্রৈরিব চন্দ্রমাঃ।
অভ্যাজগাম গাঙ্গেয়ং ব্রহ্মাণমিব বাসবঃ ॥২৬॥
শরতল্পে শয়ানং তমাদিত্যং পতিতং যথা।
স দদর্শ মহাবাহুং ভয়াচ্চাগতসাধ্বসঃ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে শ্রীকৃষ্ণাদীনাং ভীষ্মসমীপগমনে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

— :০: —

ভারতকৌমুদী

তত ইতি। অভ্যর্চ্চয়ামাসুঃ অর্ঘ্যার্পণেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

স ইতি। রাজা যুধিষ্ঠিরঃ। বাসব ইন্দ্রঃ ॥২৬॥

শরেতি। স যুধিষ্ঠিরঃ, ভয়াৎ স্বয়মেব তদবস্থত্বকরণেন ভীষ্মস্যৈব রোষভীতেঃ, আগতসাধ্বস উপস্থিতনিজানিষ্টপাতভয়ঃ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

-:*:-

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৮॥ মঙ্গলানাং গবাদীনামালম্ভনং স্পর্শম্ ॥৯—২৭॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫২॥

—:*:—

তদনন্তর কৃষ্ণ, যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব ও সাত্যকি রথ হইতে অবতীর্ণ হইয়া, দক্ষিণ হস্ত উত্তোলনপূর্ব্বক অর্ঘ্য নিক্ষেপ করিয়া, মহর্ষিগণের অর্চ্চনা করিলেন ॥২৫॥

ক্রমে যুধিষ্ঠির নক্ষত্রপরিবেষ্টিত চন্দ্রের ন্যায় সেই স্বজনগণে পরিবেষ্টিত হইয়া, ইন্দ্র যেমন ব্রহ্মার নিকট উপস্থিত হন; সেইরূপ ভীষ্মের নিকটে উপস্থিত হইলেন ॥২৬॥

তখন যুধিষ্ঠির দেখিলেন—মহাবাহু ভীষ্ম আকাশ হইতে নিপতিত সূর্য্যের ন্যায় শরশয্যায় পতিত রহিয়াছেন। তখন ভীষ্মের রোষভয়ে যুধিষ্ঠিরের চিত্তে নিজের অনিষ্ট হইবার ভয় উপস্থিত হইল ॥২৭॥

* '…ত্রিপঞ্চাশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ।

# ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

জনমেজয় উবাচ।

ধর্ম্মাত্মনি মহাবীর্য্যে সত্যসন্ধে জিতাত্মনি।
দেবব্রতে মহাভাগে শরতল্পগতেঽচ্যুতে ॥১॥
শয়ানে বীরশয়নে ভীষ্মে শান্তনুনন্দনে।
গাঙ্গেয়ে পুরুষব্যাঘ্রে পাণ্ডবৈঃ পর্য্যুপাসিতে ॥২॥
কাঃ কথাঃ সমবর্ত্তন্ত তস্মিন্ বীরসমাগমে।
হতেষু সর্ব্বসৈন্যেষু তন্মে শংস মহামুনে! ॥৩॥ (বিশেষকম্)

বৈশম্পায়ন উবাচ।

শরতল্পগতে ভীষ্মে কৌরবাণাং পিতামহে।
আজগ্মুঋর্ষয়ঃ সিদ্ধা নারদপ্রমুখা নৃপ! ॥৪॥
হতশিষ্টাশ্চ রাজানো যুধিষ্ঠিরপুরোগমাঃ।
ধৃতরাষ্ট্রশ্চ কৃষ্ণশ্চ ভীমার্জ্জুনযমাস্তথা ॥৫॥ (যুগ্মকম্)
তেঽভিগম্য মহাত্মানো ভরতানাং পিতামহম্।
অন্বশোচন্ত গাঙ্গেয়মাদিত্যং পতিতং যথা ॥৬॥

ভারতকৌমুদী

ধর্ম্মেতি। সত্যসন্ধে সত্যপ্রতিজ্ঞে, জিতাত্মনি সংযতচিত্তে। দেবব্রতে দেবোপাসনানিয়তে, অচ্যুতে সৎসঙ্কল্পাদভ্রষ্টে। বীরশয়নে বীরোচিতশয্যায়াম্। শংস ব্রূহি ॥১—৩॥

শরেতি। কৌরবাণাং তদানীন্তনানাং যুধিষ্ঠিরাদীনাম্। ভীমশ্চ অর্জ্জুনশ্চ যমৌ যমজৌ নকুলসহদেবৌ চেতি তে ॥৪—৫॥

জনমেজয় বলিলেন—'মহর্ষি! ধর্ম্মাত্মা, মহাবীর, সত্যপ্রতিজ্ঞ, সংযতচিত্ত, দেবব্রত, মহাভাগ, সৎসঙ্কল্প হইতে অভ্রষ্ট, গঙ্গাগর্ভজাত, শান্তনুনন্দন ও পুরুষশ্রেষ্ঠ ভীষ্ম বীরোচিত শরশয্যায় শয়িত থাকিলে, সমস্ত সৈন্য নিহত হইয়া গেলে, পাণ্ডবেরা তাহার সেবা করিতে লাগিলে এবং অন্যান্য বীরেরা উপস্থিত হইলে, কিরূপ কথা হইতে লাগিল, তাহা আপনি আমার নিকট বলুন' ॥১—৩॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! কৌরবপিতামহ ভীষ্ম শরশয্যায় শয়িত থাকার সময়ে, নারদপ্রভৃতি সিদ্ধ মহর্ষিরা, যুধিষ্ঠিরপ্রভৃতি হতাবশিষ্ট রাজারা, ধৃতরাষ্ট্র, কৃষ্ণ, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব সেইস্থানে আগমন করিলেন ॥৪—৫॥

মুহূর্ত্তমিব চ ধ্যাত্বা নারদো দেবদর্শনঃ।
উবাচ পাণ্ডবান্ সর্ব্বান্ হতশিষ্টাংশ্চ পার্থিবান্ ॥৭॥
প্রাপ্তকালং সমাচক্ষে ভীষ্মোঽয়মনুযুজ্যতাম্।
অস্তমেতি হি গাঙ্গেয়ো ভানুমানিব ভারত! ॥৮॥
অয়ং প্রাণানুৎসিসৃক্ষুস্তং সর্ব্বেঽভ্যনুপৃচ্ছত।
কৃৎস্নান্ হি বিবিধান্ ধর্ম্মাংশ্চাতুর্ব্বর্ণ্যস্য বেত্ত্যয়ম্ ॥৯॥
এষ বৃদ্ধঃ পরান্ লোকান্ সংপ্রাপ্নোতি তনুং ত্যজন্।
তং শীঘ্রমনুযুঞ্জীধ্বং সংশয়ান্ মনসি স্থিতান্ ॥১০॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তে নারদেন ভীষ্মমীয়ুর্নরাধিপাঃ।
প্রষ্টুং চাশক্নুবন্তস্তে বীক্ষাঞ্চক্রুঃ পরস্পরম্ ॥১১॥

ভারতকৌমুদী

ত ইতি। অন্বশোচন্ত আসন্নমরণনিশ্চয়াদিত্যাশয়ঃ ॥৬॥

মুহূর্ত্তমিতি। দেব ইব দৃশ্যত ইতি দেবদর্শনঃ। হতেভ্যঃ শিষ্টান্ অবশিষ্টান্ ॥৭॥

প্রাপ্তেতি। প্রাপ্তকালম্ এতৎকালোচিতম্, সমাচক্ষে ব্রবীমি, অনুযুজ্যতাম্ অভীষ্টবিষয়ং পৃচ্ছ্যতাম্ ॥৮॥

অয়মিতি। উৎসিসৃক্ষুঃ উৎস্রষ্টুং ত্যক্তুমিচ্ছুঃ, সর্ব্বে যূয়ম্ ॥৯॥

এষ ইতি। অনুযুঞ্জীধ্বং পৃচ্ছত, "প্রশ্নোঽনুযোগঃ পৃচ্ছা চ" ইত্যমরঃ ॥১০॥

এবমিতি। ঈয়ুরুপজগ্মুঃ। অশক্নুবন্তঃ স্বপক্ষীয়প্রহারেণৈব ভীষ্মস্য তদবস্থতয়া লজ্জাগমাৎ ॥১১॥

সেই মহাত্মারা নিকটবর্ত্তী হইয়া, আকাশ হইতে নিপতিত সূর্য্যের ন্যায় ভরতপিতামহ ভীষ্মের বিষয়ে শোক করিতে লাগিলেন ॥৬॥

তখন দেবদর্শন নারদ কিয়ৎকাল চিন্তা করিয়া, সমস্ত পাণ্ডব ও হতাবশিষ্ট রাজগণকে বলিলেন—॥৭॥

'ভরতনন্দন যুধিষ্ঠির! আমি তোমাদের নিকট এই সময়ের উপযুক্ত কথা বলিতেছি; তোমরা এই ভীষ্মের নিকট এখনই অভীষ্ট বিষয় জিজ্ঞাসা কর। কারণ, ভীষ্ম সূর্য্যের ন্যায় অস্তে গমন করিতেছেন ॥৮॥

ভীষ্ম প্রাণ পরিত্যাগ করিবার ইচ্ছা করিতেছেন। অতএব তোমরা সকলে সত্বর উঁহার নিকট অভীষ্ট বিষয়ে প্রশ্ন কর। কেন না, ইনি ব্রাহ্মণপ্রভৃতি চারি বর্ণেরই নানাবিধ সমস্ত ধর্ম্ম জানেন ॥৯॥

এই বৃদ্ধ দেহ ত্যাগ করিয়া পরলোকে গমন করিতেছেন। অতএব তোমরা সত্বর উঁহার নিকট হৃদয়স্থিত সন্দিগ্ধ বিষয় সকল জিজ্ঞাসা কর' ॥১০॥

অথোবাচ হৃষীকেশং পাণ্ডুপুত্রো যুধিষ্ঠিরঃ।
নান্যস্তু দেবকীপুত্রচ্ছক্তঃ প্রষ্টুং পিতামহম্ ॥১২॥
প্রব্যাহর যদুশ্রেষ্ঠ! ত্বমগ্রে মধুসূদন!।
ত্বং হি নস্তাত! সর্ব্বেষাং সর্ব্বধর্ম্মবিদুত্তমঃ ॥১৩॥
এবমুক্তঃ পাণ্ডবেন ভগবান্ কেশবস্তদা।
অভিগম্য দুরাধর্ষং প্রব্যাহারয়দচ্যুতঃ ॥১৪॥
বাসুদেব উবাচ।
কচ্চিৎ সুখেন রজনী ব্যুষ্টা তে রাজসত্তম!।
বিস্পষ্টলক্ষণা বুদ্ধিঃ কচ্চিচ্চোপস্থিতা তব ॥১৫॥
কচ্চিজ্জ্ঞানানি সর্ব্বাণি প্রতিভান্তি চ তেঽনঘ!।
ন গ্লায়তে চ হৃদয়ং ন চ তে ব্যাকুলং মনঃ ॥১৬॥

ভারতকৌমুদী

অথেতি। অন্যো ন শক্তঃ ভীষ্মস্য বিরাগসম্ভবাৎ, কৃষ্ণং প্রতি তু ভক্ত্যতিরেকাদিতি ভাবঃ ॥১২॥

প্রেতি। প্রব্যাহর জিজ্ঞাস্যবিষয়ং প্রকর্ষেণ ব্রূহি। নঃ অস্মাকং মধ্যে ॥১৩॥

এবমিতি। পাণ্ডবেন যুধিষ্ঠিরেণ। দুরাধর্ষং ভীষ্মম্, প্রব্যাহারয়ৎ প্রব্যাহারমুক্তিমকরোৎ ॥১৪॥

কচ্চিদিতি। হে রাজসত্তম! ক্ষত্রিয়শ্রেষ্ঠ!, রজনী সুখেন ব্যুষ্টা প্রভাতা কচ্চিৎ ইতি বেদিতুমিচ্ছামীত্যর্থঃ। "কচ্চিৎ কামপ্রবেদনে" ইত্যমরঃ। বিস্পষ্টং তিরোহিতমোহমলং লক্ষণং স্বরূপং যস্যাঃ সা তাদৃশী তব বুদ্ধিশ্চ উপস্থিতা কচ্চিৎ ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—নারদ এইরূপ বলিলে, রাজারা ভীষ্মের নিকটে গমন করিলেন ; কিন্তু তাঁহারা জিজ্ঞাসা করিতে অসমর্থ হইয়া, পরস্পরের প্রতি দৃষ্টিপাত করিতে লাগিলেন ॥১১॥

তাহার পর পাণ্ডুনন্দন যুধিষ্ঠির কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ ভিন্ন অন্য কোন লোকই পিতামহের নিকট প্রশ্ন করিতে সমর্থ হইবেন না ॥১২॥

যদুশ্রেষ্ঠ মধুসূদন! তুমিই প্রথমে জিজ্ঞাস্য বিষয় বল। কেন না, বৎস! তুমিই আমাদের সকলের মধ্যে বিশেষভাবে সমস্ত ধর্ম্ম জান' ॥১৩॥

যুধিষ্ঠির এইরূপ বলিলে, তখনই ভগবান্ অচ্যুত কৃষ্ণ দুর্দ্ধর্ষ ভীষ্মের নিকটে উপস্থিত হইয়া বলিতে আরম্ভ করিলেন ॥১৪॥

কৃষ্ণ বলিলেন—'ক্ষত্রিয়শ্রেষ্ঠ! রাত্রিটী আপনার সুখে প্রভাত হইয়াছে ত? এবং বর্ত্তমান সময়ে আপনার নির্ম্মল বুদ্ধি প্রকাশ পাইতেছে ত? ॥১৫॥

(১২) ততো বাচ···বঙ্গ,···নান্যস্বদ্দেবকীপুত্র!···নি।

